# জ্যোতির্ব্বিজ্ঞান-কল্পলতিকা।

## কোষ্ঠী-প্রকরণ।

## প্রথম অধ্যায়।

### প্রথম পরিচ্ছেদ।

### সাধারণ সংজ্ঞা ও সাধারণ বিবরণ।

১। জ্যোতিঃশাস্ত্র—যে শাস্ত্র দ্বারা জ্যোতিশ্চক্রস্থিত জ্যোতিষ্কগণের ( Heavenly bodies ) স্বরূপ, সঞ্চার, পরিভ্রমণকাল, গ্রহণ, পরস্পরের অন্তর, ও তৎসম্বন্ধীয় সমস্ত ঘটনাবলী এবং তাহাদের গতি, স্থিতি ও সঞ্চারানুসারে মানব জীবনের শুভাশুভ বিষয় নিরূপণ করা যায় তাহাকে জ্যোতিঃশাস্ত্র কহে।

২। জ্যোতিঃশাস্ত্র সাধারণতঃ দুই ভাগে বিভক্ত—যথা ( ক ) গণিত-জ্যোতিষ ( Astronomy ), এবং (খ) ফলিত-জ্যোতিষ বা হোরা ( Astrology ).

( ক ) গণিত-জ্যোতিষ বা সিদ্ধান্ত দ্বারা গ্রহগণের আকার, গতি [illegible] পরস্পরের দূরত্ব নিরূপণ প্রভৃতি বিষয়গুলি গণনা করা যায়।

( খ ) ফলিত-জ্যোতিষ দ্বারা গ্রহ নক্ষত্রাদির গতি, স্থিতি [illegible] অনুসারে কার্য্যের শুভাশুভ ফল ও মানবাদৃষ্টের ভূত, ভবিষ্যৎ ও বর্ত্তমান, ত্রিকাল[illegible] অবশ্যম্ভাবী ঘটনাবলী জানা যায়। আরও প্রশ্ন, রাষ্ট্রবিপ্লব [illegible] প্রভৃতি বহুবিধ গণনা ফলিত-জ্যোতিষের অন্তর্গত।

৩। জ্যোতিষ-সংহিতা—যে শাস্ত্রে জ্যোতিষের [illegible] জানা যায় তাহার নাম জ্যোতিষ-সংহিতা।

৪। সৌর-জগৎ*—অথবা বিমানে গ্রহগণের অবস্থিতি। সূর্য্যের চতুর্দ্দিকে চন্দ্র, বুধ, প্রভৃতি পরিভ্রমণশীল গ্রহগণ ও তাহাদের পারিপার্শ্বিক (Satellite) দ্বারা গঠিত একটি অনির্ব্বচনীয় ও অভাবনীয়, বিশ্বনিয়ন্তার প্রণীত জগৎ, যন্মধ্যে গ্রহগণ অনন্তকাল অবিশৃঙ্খলভাবে পরস্পরে আকৃষ্ট হইয়া নভোমণ্ডলে অবস্থিত আছে, তাহার নাম সৌরজগৎ (Solar System)

১ম চিত্র।




---

* সৌর-জগতের বিবরণ আমরা এস্থলে বিশেষরূপে বলিতে ইচ্ছা করি না। কারণ, ইহার বিশেষ বিবরণ ফলিত-জ্যোতিষে আবশ্যক হইবে না এবং ইহা বিস্তৃতভাবে বলিতে গেলে শিক্ষার্থীদিগের পক্ষে কঠিন হইবে। যাঁহারা ইংরাজী গণিত-জ্যোতিষ (Astronomy) পড়িয়াছেন, তাঁহারা ইহার বিষয় বিশেষরূপে অবগত আছেন। তবে গ্রহগণ কিরূপ ভাবে সৌর-জগৎ মধ্যে অবস্থিত আছে তাহা ঐ চিত্র-দর্শনে ধারণা হইবে।

জ্যোতিষের উৎপত্তিকাল—বৈদিক কাল হইতে জ্যোতিষের উত্থান হইয়াছে। জ্যোতিষ ষড়াঙ্গ বেদের অন্যতম অঙ্গ। বৈদিক কালের পূর্ব্বে কোন প্রকার রচনারই উল্লেখ নাই। ঋগ্বেদে জ্যোতিষ শাস্ত্রের সূত্রপাত হয়, তদনন্তর তাহার ক্রমবিকাশ হইয়া নানা শাখা প্রশাখায় জ্যোতিষ শাস্ত্র বিভক্ত হইয়াছে।

৪। পৃথিবীর আকার ও গতি। পৃথিবীর আকার গোল; কিন্তু সম্পূর্ণ গোল নহে, ইহার উত্তর ও দক্ষিণ প্রান্তে কিঞ্চিৎ চাপা। ইহা ৩৬৫ দিন ১৫ দণ্ড ৩১ পল ৩১ বিপল ও ২৪ অনুপল সময়ে বৃত্তাভাসাকার পথে সূর্য্যের চতুর্দ্দিকে একবার পরিভ্রমণ করিয়া থাকে, ইহাকে পৃথিবীর বার্ষিক গতি কহে; আর ৬০ দণ্ড বা ২৪ ঘণ্টায় একবার নিজ দেহ আপনার কক্ষে আবর্ত্তন করে ইহাকে উহার আহ্নিক গতি বলে।

৫। বিষুব-রেখা বা নিরক্ষ-বৃত্ত। পৃথিবীর উত্তর ও দক্ষিণ প্রান্ত হইতে সমদূরবর্ত্তী পূর্ব্ব পশ্চিমে বিস্তৃত একটি রেখা পৃথিবীকে বেষ্টন করিয়া আছে এরূপ কল্পনা করা যায়; ঐ কল্পিত রেখাকে বিষুব-রেখা (Terrestrial Equator) কহে। এই স্থান হইতে পৃথিবীর উত্তর ও দক্ষিণ দিগ্বর্ত্তী স্থান সকলের অক্ষ সংখ্যা বা দূরত্ব নির্ণীত হয় বলিয়া উহার অক্ষ সংখ্যা নাই, এজন্য উহাকে নিরক্ষ-বৃত্তও বলে। আকাশমণ্ডলের মধ্যভাগে পূর্ব্ব ও পশ্চিমে বিস্তৃত গোলাকার রেখার কল্পনা হইয়া থাকে, উহাকেও বিষুব-রেখা (Celestial Equator) * বলে। এই বিষুব-রেখার উত্তর দিকে মেষ হইতে কন্যা পর্য্যন্ত ছয়টি রাশি ও দক্ষিণ দিকে তুলা হইতে মীন পর্য্যন্ত ছয়টি রাশি তির্য্যগ্ ভাবে (রবিমার্গের উপরে) অবস্থিত আছে।

৬। রবিমার্গ ও রাশিচক্র। নিরক্ষ বৃত্তের উপর তির্য্যগ্ ভাবে অবস্থিত পূর্ব্ব ও পশ্চিমাভিমুখে বিস্তৃত যে গোলাকার রেখা পৃথিবী (বা

* নিম্নলিখিত স্থান ও দেশ সকল বিষুব-রেখায় অবস্থিত। মালদ্বীপ-পুঞ্জ, সিলিবিস্, বর্ণিও, সুমাত্রা, ভারত মহাসাগর, ভিক্টোরিয়া-নায়ানজা, কঙ্গোফ্রিষ্টেট, লোয়ার গিনি, গিনি উপসাগর, আটলাণ্টিক মহাসাগর, ব্রাজিল, ইকোয়েডর, গ্যালাপাগোস দ্বীপপুঞ্জ প্রশান্ত মহাসগর এবং পালমোরিয়া।

আকাশ মণ্ডল ) বেষ্টন করিয়া আছে কল্পনা করা যায় তাহাকে রবিমার্গ বলে। এইপথে সূর্য্যের গমন ক্রিয়া কল্পিত হইয়া থাকে। সূর্য্য নিশ্চল; এই পথে পৃথিবীর বার্ষিক গতি সম্পাধা হইয়া থাকে, ইহাই পৃথিবীর কক্ষ; কিন্তু সহজে বোধগম্য হইবার জন্য সুময়ে পৃথিবীকে নিশ্চল ও সূর্য্যকে সচল বলিয়া ধরিয়া লওয়া যায় মাত্র। এই রবিমার্গে মেষাদি দ্বাদশ রাশি অবস্থিত, এই জন্য ইহাকে রাশি চক্রও বলে।

৭। ক্রান্তিপাত। নিরক্ষ-রেখা ও রবিমার্গ যে দুই বিন্দুতে পরস্পরকে ছেদ করিয়াছে, ঐ দুই বিন্দুকে ক্রান্তিপাত (Equinox) বলে। সূর্য্য চলিতে চলিতে ২৫শে সেপ্টেম্বর বা ১০ই আশ্বিন ও ২২শে মার্চ্চ বা ১০ই চৈত্র ঐ দুই বিন্দুতে আসিয়া উপস্থিত হয়; এই জন্য ঐ দুই দিবস পৃথিবীর সর্ব্বত্র দিবারাত্রির পরিমাণ সমান হইয়া থাকে। সূর্য্য ১০ই আশ্বিন বা ২৫শে সেপ্টেম্বর যে ক্রান্তিপাতে উপস্থিত হয় তাহাকে শারদীয় ক্রান্তিপাত (Autumnal Equinox) ও ১০ই চৈত্র বা ২২শে মার্চ্চ যে ক্রান্তিপাতে উপস্থিত হয় তাহাকে বাসন্তিক ক্রান্তিপাত (Vernal Equinox) কহে। বাসন্তিক ক্রান্তিপাতের পরদিবস হইতে উত্তর গোলকার্দ্ধে (Northern Hemisphere) দিনমানের বৃদ্ধি ও রাত্রিমানের হ্রাস এবং শারদীয় ক্রান্তিপাতের পরদিবস হইতে দক্ষিণ গোলকার্দ্ধে (Southern Hemisphere) দিনমানের বৃদ্ধি এবং রাত্রিমানের হ্রাস হইয়া থাকে। সূর্য্যের ক্রান্তিপাতে উপস্থিত হইবার যে দিন নির্দ্দিষ্ট হইল তাহা সকল সময় একরূপ থাকে না নিম্নে ১০ম অনুচ্ছেদে লিখিত নিয়মানুসারে ব্যতিক্রম হইয়া থাকে।

৮। অয়ন। অয়ন অর্থে গতি। গ্রহগণ রাশিচক্র-পথে নিয়ত পরিভ্রমণ করিতেছে; তাহাদিগের এই পরিভ্রমণকে অয়ন (Planetary motion) বলে। গ্রহগণ রাশিচক্রে বামাবর্ত্তে ( অর্থাৎ মেষের পর বৃষ, বৃষের পর মিথুন ইত্যাদি ক্রমে ) পরিভ্রমণ করিয়া থাকে।

৯। উত্তরায়ণ ও দক্ষিণায়ন। সূর্য্য, রবিমার্গ বা রাশিচক্র পথে চলিতে চলিতে নিরক্ষ-বৃত্ত হইতে ২৩৷৷ ডিগ্রি উত্তরে ও ২৩৷৷ ডিগ্রি দক্ষিণে গমন করে; সূর্য্যের এই গতিকে যথাক্রমে উত্তরায়ণ ও দক্ষিণায়ন বলা যায়। পূর্ব্বে উক্ত হইয়াছে সূর্য্য ১০ই চৈত্র বাসন্তিক ক্রান্তিপাতে ও ১০ই আশ্বিন

শারদীয় ক্রান্তিপাত উপস্থিত হয়। এই দুই দিবস সূর্য্য ঠিক পূর্ব্ব বিন্দুতে উদিত ও পশ্চিম বিন্দুতে অস্তমিত হইয়া থাকে, এই জন্য উত্তর মেরু (North pole) হইতে দক্ষিণ মেরু (South pole) পর্য্যন্ত পৃথিবীর সর্ব্বত্র দিবারাত্রি সমান হইয়া থাকে। বাসন্তিক ক্রান্তিপাতের পরদিবস হইতে শারদীয় ক্রান্তিপাতের পূর্ব্বদিবস পর্য্যন্ত কালে, সূর্য্যের উদয়াস্ত বিষুব-রেখার উত্তরে সমাধা হয়; সেই জন্য বিষুব-রেখার উত্তর ভাগস্থ প্রদেশে সূর্য্যের উত্তর, অয়নান্ত-সীমা (Solstitial Point) গমন পর্য্যন্ত দিনমানের বৃদ্ধি ও রাত্রিমানের হ্রাস এবং দক্ষিণ ভাগস্থ প্রদেশে রাত্রিমানের বৃদ্ধি ও দিনমানের হ্রাস হইয়া থাকে। আর শারদীয় ক্রান্তিপাতের পর দিবস হইতে বাসন্তিক ক্রান্তিপাতের পূর্ব্বদিবস পর্য্যন্ত কালে, সূর্য্যের উদয়াস্ত বিষুব রেখার দক্ষিণে সমাধা হইয়া থাকে এই জন্য বিষুব-রেখার দক্ষিণস্থ প্রদেশ-নিচয়ে সূর্য্যের দক্ষিণায়নান্ত-সীমা গমন পর্য্যন্ত দিনমানের বৃদ্ধি ও রাত্রিমানের হ্রাস এবং বিষুব রেখার উত্তরস্থ প্রদেশ সমূহে রাত্রিমানের বৃদ্ধি ও দিনমানের হ্রাস হইয়া থাকে।

১০। অয়নগতি। সূর্য্য* যে গতি বশতঃ বিষুব রেখার ২৭ সাতাইশ অংশ উত্তরে ও ২৭ সাতাইশ অংশ দক্ষিণে গমন করে তাহাকে অয়ন-গতি বলে। উক্ত ৫৪ চুয়ান্ন অংশ গমনের কাল ৩৬০০ বৎসর; সুতরাং এক অংশ গমনের কাল ৬৬ বৎসর ৮ মাস। উক্ত ৫৪ চুয়ান্ন অংশের এক এক অংশের নাম অয়নাংশ। এই অয়নাংশ-গতি দ্বারা দিবা রাত্রির সমতার প্রভেদ পরিলক্ষিত হয় অর্থাৎ বিভিন্ন দিনে দিবারাত্রির সমতা দৃষ্ট হয়। যে বৎসর অয়নাংশ শূন্য হয়, সেই বৎসর ৩০শে আশ্বিন ও ৩০শে চৈত্র দিবারাত্রি সমান হইয়া থাকে। কারণ ঐ দিবস সূর্য্য মধ্যাহ্নকালে ক্রান্তিপাতে গমন করে। অয়নাংশ যত বৃদ্ধি হইতে থাকে ৩০শে আশ্বিন ও ৩০শে চৈত্র হইতে ততদিন পূর্ব্বে দিবামান ও রাত্রিমান সমান হইয়া থাকে। এক্ষণে অয়নাংশ ২০।৫৪।৩৬ কুড়ি অংশ, চুয়ান্ন কলা ও ছত্রিশ বিকলা এই জন্য ১০ই আশ্বিন ও

* Apparent motion of the Sun, প্রকৃত পক্ষে ইহা সূর্য্যের গতি নহে; হিন্দু জ্যোতিষ মতে বিষুব রেখার গতি। ইংরাজিতে Precession of the Equinoxes বলে।

১০ই চৈত্র দিবারাত্রির পরিমাণ সমান হইতেছে। এইরূপ অয়নাংশ যখন ক্রমশঃ আরও বৃদ্ধি হইতে থাকিবে, তখন ক্রমশঃ ৯ই চৈত্র ও ৯ই আশ্বিনে; ৮ই চৈত্র ও ৮ই আশ্বিনে ইত্যাদি ক্রমে দিনমানের ও রাত্রিমানের সমতা পরিলক্ষিত হইবে।

১১। ক্রান্তি-বৃত্ত বা অয়নান্ত-বৃত্ত। বিষুব-রেখা হইতে উত্তর ও দক্ষিণে, সূর্য্যের উত্তরায়ণ ও দক্ষিণায়নের সীমাসূচক যে দুই বৃত্ত কল্পিত হইয়া থাকে, তাঁহাকে ক্রান্তিবৃত্ত বা অয়নান্তবৃত্ত বলে। বিষুব-রেখার উত্তরের অয়নান্ত-বৃত্তকে উত্তর-অয়নান্ত-বৃত্ত বা কর্কট-ক্রান্তি * (Tropic of Cancer) ও দক্ষিণের অয়নান্ত-বৃত্তকে দক্ষিণ-অয়নান্ত-বৃত্ত বা মকর-ক্রান্তি † (Tropic of Capricorn) বলে।

১২। অয়নান্ত সীমা ও অয়নান্ত-কাল। সূর্য্য বৈশাখ মাসে মেষরাশিতে প্রবেশ করে এবং প্রত্যহ ন্যূনাধিক এক এক অংশ করিয়া গমন করতঃ বৈশাখ, জ্যৈষ্ঠ, আষাঢ় মাসে যথাক্রমে মেষ, বৃষ ও মিথুন রাশি অতিক্রম করিয়া, শ্রাবণ মাসে কর্কট রাশিতে প্রবেশ করে। যে স্থানে রাশিচক্রের সহিত উত্তর অয়নান্ত-বৃত্তের মিলন হইয়াছে সেই স্থান উত্তরায়ণের শেষ সীমা (Summer Solstice § ); ইহার উত্তরে সূর্য্যের অয়নগতি হয় না।

---

* নিম্নলিখিত দেশ ও স্থান সমূহ কর্কট ক্রান্তির নিম্নে অবস্থিত। ফরমোজা, দক্ষিণ চায়না, ব্রহ্মদেশ, ভারতবর্ষ, আরবসাগর, লোহিত সাগর, ইজিপ্ট, সাহারা, আটলান্টিক মহাসমুদ্র, মেক্সিকো উপসাগর, মেক্সিকো, প্রশান্ত মহাসাগর, এবং ওয়েষ্ট ইণ্ডিয়া দ্বীপপুঞ্জ।

† নিম্নলিখিত দেশ ও স্থান সমূহ মকর ক্রান্তির নিম্নে অবস্থিত। অষ্ট্রেলিয়া, দক্ষিণ ভারতমহাসাগর, মাডাগাসকার, দক্ষিণ আফ্রিকা দক্ষিণ আটলান্টিক-মহাসাগর, দক্ষিণ ব্রাজিল, সারাগোয়ে, লাপ্লাটা, বোলেভিয়া, চিলি এবং দক্ষিণ প্রশান্ত মহাসাগর।

§ Solstice:—"In Astronomy, the time when the sun in its annual revolution arrives at the point in the ecliptic furthest north or south of the equator, or reaches its greatest northern or southern declination. When near these points which are called solstial points, the sun scarcely changes its declination for several days and hence is said to stand still, whence the name slostice. The summer solstice occurs about the 22nd of June, the winter solstice about the 22nd of December."

সূর্য্য পূর্ব্বোক্ত প্রকারে কর্কট রাশি অতিক্রম করিয়া যথাক্রমে সিংহ, কন্যা, তুলা, বৃশ্চিক ও ধনু রাশি অতিক্রম করতঃ মাঘ মাসে মকর রাশিতে প্রবেশ করে। যেস্থানে রাশিচক্রের সহিত দক্ষিণ-অয়নান্তবৃত্তের মিলন হইয়াছে, সেই স্থান সূর্য্যের দক্ষিণায়নের শেষ সীমা (Winter Solstice); সূর্য্য ইহার দক্ষিণে আর গমন করে না; এই জন্য ইহাকে অর্থাৎ মকর রাশিকে দক্ষিণ অয়নান্ত-সীমা এবং ঐ সময়কে দক্ষিণ-অয়নান্তকাল বলে।

১৩। দিক্‌চক্র। আমাদের চতুর্দ্দিকে যে পরিদৃশ্যমান বৃত্ত অনুভব করা যায়, যে স্থলে পৃথিবী এবং আকাশ মিশিয়া গিয়াছে বলিয়া প্রতীয়মান হয়, তাহাকে দিকচক্র বা চক্রবাল (Horizon) কহে।

১৪। লগ্ন। রাশীনামুদয়ো লগ্নম্। মেষাদি দ্বাদশ রাশির উদয়কে দ্বাদশ লগ্ন (Ascendant or Rising Sign) কহে। দিবারাত্রি ২৪ ঘণ্টার মধ্যে যথাক্রমে দ্বাদশটী লগ্নের উদয়, অর্থাৎ পূর্ব্বাকাশে, ক্ষিতিজ রেখায় বা দিক্‌চক্রে প্রকাশ হইয়া থাকে। কোন রাশির বা লগ্নের উদয় হইতে তৎপরবর্ত্তী লগ্নের উদয় পর্য্যন্ত কালকে পূর্ব্বোদিত রাশির লগ্নমান কহে।

ইহা সকলেরই জানা আছে যে, পৃথিবী ২৪ ঘণ্টা বা ৬০ দণ্ডে একবার আপনার কক্ষে আবর্ত্তন করে এবং ইহাকেই পৃথিবীর আহ্নিক গতি বলে। এই এক আহ্নিক গতি বশতঃ পৃথিবী মেষাদি ক্রমে দ্বাদশটী রাশি অতিক্রম করে। সুতরাং ইহা দ্বারা সহজেই বোধগম্য হইতেছে যে, এক রাশি অতিক্রম করিতে ইহার দুই ঘণ্টা বা ৫ দণ্ড কাল অতিবাহিত হয়। কিন্তু সূক্ষ্ম গণনায় সকল রাশির লগ্নমান সমান হয় না; কারণ রবিমার্গ সম্পূর্ণ গোল নহে বৃত্তাভাসাকার, সেই জন্য লগ্নমানের এইরূপ হ্রাস বৃদ্ধি হইয়া থাকে।

১৫। উদয় ও অস্ত লগ্ন। সূর্য্যের উদয়কালে যে লগ্নের উদয় অর্থাৎ পূর্ব্বাকাশে প্রকাশ হইয়া থাকে তাহাকে উদয়-লগ্ন এবং সূর্য্যের অস্তগমনকালে যে লগ্নের উদয় অর্থাৎ পূর্ব্বাকাশে প্রকাশ হয় তাহাকে অস্তলগ্ন কহে।

১৬। রবিভুক্তি। সাধারণতঃ রবিভুক্তি অর্থে রাশিমান বা লগ্ন-

মানের যত অংশ রবি-কর্ত্তৃক ভুক্ত হইয়াছে বা যতখানি অংশ রবি ভোগ করিয়াছে। কিন্তু ইহাতে স্পষ্ট কিছুই বোধগম্য হইল না; ইহা কিছু বিশদ-রূপে বলা আবশ্যক।

রবি এক এক মাসে এক এক রাশিতে অবস্থিতি করিয়া দ্বাদশ মাসে দ্বাদশটী রাশি ভোগ করে। যে মাসে যে রাশিতে সূর্য্য উদিত হয়, তাহার সপ্তম রাশিতে অস্ত যায় *। (বৈশাখ মাসে মেষ রাশিতে উদয় ও তুলায় অস্ত, জ্যৈষ্ঠ মাসে বৃষ রাশিতে উদয় ও বৃশ্চিকে অস্ত ইত্যাদি ক্রমে দ্বাদশমাসে দ্বাদশটী রাশি ক্রমশঃ অগ্রসর হওতঃ পরিভ্রমণ করে।) যেমন বৈশাখ মাসে সূর্য্যের মেষ রাশিতে উদয় ও তুলারাশিতে অস্ত হয় ও তাহার পর পর মাসে তাহার পর পর রাশিতে উদয়াস্ত হইয়া থাকে, সেইরূপ বৈশাখ মাসের প্রথম দিনে মেষরাশির প্রথম অংশে সূর্য্যের উদয় ও তুলারাশির প্রথম অংশে অস্ত হইয়া থাকে, বৈশাথ মাসের দ্বিতীয় দিনে মেষরাশির দ্বিতীয় অংশে উদয় ও তুলারাশির দ্বিতীয় অংশে অস্ত হইয়া থাকে। সূর্য্য এইরূপ প্রত্যহ রাশির কিঞ্চিৎ অংশ করিয়া অগ্রসর হইয়া, মাসান্তে রাশির সীমান্ত প্রদেশে উপনীত হয়। এইরূপে সমস্ত রাশিটী রবিকর্ত্তৃক ভুক্ত হইয়া থাকে অর্থাৎ পর-মাসে আর পূর্ব্বোক্ত রাশিদ্বয়ে সূর্য্যের উদয়াস্ত হয় না। (তখন পূর্ব্বোক্ত রাশিদ্বয়ের লগ্নমান যথাক্রমে রাত্রিতে ও দিবাতে প্রবিষ্ট হইয়া থাকে। অর্থাৎ জ্যৈষ্ঠ মাসে সূর্য্যোদয়ের পূর্ব্বে রাত্রির শেষভাগে মেষ লগ্নের উদয়াদি সমাধা হইয়া সূর্য্যোদয় সমকালে বৃষলগ্নের প্রকাশ এবং সূর্য্যাস্তের পূর্ব্বে দিনমানের শেষ-ভাগে তুলালগ্নের উদয়াদি হইয়া সূর্য্যাস্ত সমকালে বৃশ্চিক লগ্নের উদয় হইয়া থাকে)। সূর্য্যের পূর্ব্বোক্ত প্রকারে প্রত্যহ রাশির কিছু কিছু করিয়া অগ্রসর হইতে যে পরিমিত কাল অতিবাহিত হয় তাহাকে সূর্য্যের দৈনিক রবিভুক্তি বলে। উদয় লগ্নের রবিভুক্তিকে উদয়-রবিভুক্তি এবং অস্ত লগ্নের রবিভুক্তিকে অস্ত-রবিভুক্তি বলা যায়।

**উদাহরণ।** মেষলগ্নের মান ৪ দণ্ড ৭ পলকে ও তুলা লগ্নের মান ৫ দণ্ড ৩৭ পলকে মাসের দিন সংখ্যা দ্বারা হরণ করিলে লব্ধ ভাগফলই যথা-ক্রমে মেষ ও তুলা লগ্নের উদয় ও অস্ত রবিভুক্তি। বৃষাদি রাশিরও তদ্রুপ।

---

* উদয়াৎ সপ্তমে রাশৌ রবেরস্তং বিদুর্বুধাঃ।

## রবিভুক্তি জানিবার নিয়ম।

১ম নিয়ম। লগ্নমানকে মাসের দিন সংখ্যা দ্বারা হরণ করিলে লব্ধ ভাগফলই দৈনিক রবিভুক্তি হইবে। যদি আষাঢ় মাসে মিথুনলগ্নের রবিভুক্তি জানিতে হয়, তাহা হইলে মিথুন লগ্নের মান ৫ দণ্ড ২৮ পল ৪০ বিপলকে আষাঢ় মাসের দিন সংখ্যা ( মনে করুন ) ৩২ দিয়া হরণ করিলে লব্ধ ভাগফল ১০ পল,১৫ বিপল ও ২০ অনুপল,আষাঢ় মাসের উদয়লগ্নের দৈনিক রবিভুক্তি হইবে। অস্তলগ্নেরও ঐরূপ জানিবেন। মাসের যতদিন হইয়াছে, তত সংখ্যা দ্বারা দৈনিক রবিভুক্তিকে পূরণ করিলে সেই দিবসের রবিভুক্তি প্রাপ্ত হওয়া যাইবে। অন্যান্য উপায় দ্বারাও রবিভুক্তি জানা যাইতে পারে, কিন্তু এই নিয়ম দ্বারাই সম্পূর্ণ সূক্ষ্মরূপে রবিভুক্তি জানা যায়।

২য় নিয়ম।—

লগ্নদণ্ডপলং দ্বিঘ্নং তৎসংখ্যং ক্রমতঃ পলম্।
বিপলঞ্চ রবের্ভোগ্যমেবং কল্পনমন্তভে॥

উদয় বা অস্ত লগ্নমানের দণ্ডপলকে দ্বিগুণ করিয়া তাহার দণ্ডকে পল ও পল কে বিপল মনে করিয়া দৈনিক রবিভুক্তি জানিবে।

উদাহরণ। মেষলগ্নের মান ৪ দণ্ড ৭ পল ; ইহাকে দ্বিগুণ করিলে, ৮ দণ্ড ১৪ পল হইবে। এস্থলে ৮ পল ১৪ বিপল মেষলগ্নের দৈনিক রবিভুক্তি জানিতে হইবে।

( ৩০ দিনে মাস হইলেই এই নিয়ম সূক্ষ্মরূপে মিলে, নচেৎ কিছু প্রভেদ হয়। )

৩য় নিয়ম। ইহা দ্বারা একেবারে অভীষ্ট দিনের রবিভুক্তি জানা যাইতে পারে।

লগ্নঞ্চ দ্বিগুণং কৃত্বা গণনীয় তথা দিনৈঃ।
ষষ্ঠীভাগেন দণ্ডঞ্চ শেষঞ্চ পলমুচ্যতে॥

যে মাসের যে লগ্নের যতদিনের রবিভুক্তি গণনা করিতে হইবে সেই লগ্নমানকে দ্বিগুণ করিয়া গুণফলকে মাসের অতীত দিন সংখ্যা দ্বারা পুনরায় গুণ করতঃ ৬০ দ্বারা ভাগ করিয়া ভাগফলকে দণ্ড ও ভাগাবশিষ্টকে পল মনে করিতে হইবে। এইরূপে প্রাপ্ত দণ্ড, পল অভীষ্ট দিনের রবিভুক্তি হইবে।

**উদাহরণ।** শ্রাবণ মাসের ১৫ই তারিখের রবিভুক্তি জানিতে হইলে কর্কট লগ্নমান, দুই ও চৌদ্দ এই তিন সংখ্যার ধারাবাহিক গুণফলকে (Continued Product) ৬০ সংখ্যা দ্বারা ভাগ করিলেই ১৫ই তারিখের রবি-ভুক্তি জানা যাইবে।

যথা—$\frac{\text{(কর্কট লগ্নমান ৫ । ৪০ । ৪০)} \times ২ \times ১৪}{৬০}$ = ২ । ৩৮ । ৫৮ । ৪০

অতএব ১৫ই তারিখের রবিভুক্তি ২ দণ্ড ৩৮ পল ৫৮ বিপল ৪০ অনুপল।

রবিভুক্তি জানিবার ৩য় নিয়ম সম্বন্ধে কিছু মতভেদ আছে। অতীত দিনসংখ্যা দ্বারা উক্ত দ্বিগুণিত লগ্নমানকে পূরণ না করিয়া কেহ কেহ অভীষ্ট দিনসংখ্যা দ্বারা পূরণ করিয়া থাকেন। তাহা হইলে ১৫ই শ্রাবণ তারিখের রবিভুক্তি ২।৩৮।৫৮।৪০, যাহা প্রদর্শিত হইয়াছে, তাহা ১৪ই শ্রাবণের রবিভুক্তি হইবে। কিন্তু যদি মাসের প্রথম দিনে সূর্য্যোদয় সমকালে পূর্ব্ব রাশি হইতে মাসোক্ত রাশিতে সূর্য্যের সংক্রমণ হয়, তাহা হইলে পূর্ব্বোক্ত ৩য় নিয়মানুসারে রবিভুক্তি কষিয়া লইলে সম্পূর্ণ সূক্ষ্ম হইবে, কিন্তু সচরাচর পঞ্জিকাতে দেখিতে পাইবেন যে, মাসের শেষ দিনে পর রাশিতে সূর্য্যের সংক্রমণ হইয়া থাকে। সে স্থলে উক্ত নিয়ম দ্বারা সম্পূর্ণ সূক্ষ্মরূপে রবিভুক্তি জানা যাইবে না। পূর্ব্ব দিনে যত দণ্ডের সময় সূর্য্যের সংক্রমণ হইয়াছে জানিয়া দণ্ডানুসারে মাসের ১ম দিনের রবিভুক্তি কষিয়া লইতে হইবে। সময় সময় মাসের ১ দিন থাকিতেও পর রাশিতে সূর্য্যের সংক্রমণ হইয়া থাকে।

সাধারণের পক্ষে রবিভুক্তি কষিয়া লইতে বিশেষ অসুবিধা হইবে। এই জন্য সহজে রবিভুক্তি জানিবার উপায় নিম্নে প্রদর্শিত হইতেছে।

১৩০১ সালের গুপ্তপ্রেস পঞ্জিকার বৈশাখ মাসের ২১শে তারিখ দেখুন—মেষ দং ২।৪৩।২৬ গঃ উদয়। ইহার অর্থ মেষের ২ দণ্ড ৪৩ পল ২৬ বিপল গতে সূর্য্যের উদয় হইয়াছে এবং ইহাই ঐ দিনের রবিভুক্তি জানিবেন।

প্রত্যেক দিন পঞ্জিকাতে ঐরূপ দেখিতে পাইবেন। কিন্তু ইহাও জানিয়া রাখিবেন যে সকল পঞ্জিকাতে বিশুদ্ধ রবিভুক্তি পাওয়া যায় না।

১৭। সৌরমাস ও সৌরবৎসর। সূর্য্যের এক রাশি অতিক্রম করিতে যতদিন অতিবাহিত হয় ততদিনে এক মাস হয় এবং ঐ মাসকে সৌরমাস কহে। ঐরূপ বার মাসে অথবা সূর্য্যের দ্বাদশ রাশি ভোগ করিতে যত সময় লাগে সেই সময়কে এক সৌর-বৎসর বলে। সৌর অর্থে সূর্য্য সম্বন্ধীয়। ৩৬৫ দি ১৫ দ ৩১ প ৩১ বি ও ২৪ অ এক সৌর বৎসর হয়।

আদিত্য রাশি ভোগেন সৌরমাস প্রকীর্ত্তিতঃ॥

অন্যচ্চ—সূর্য্যৈকরাশি ভোগাবচ্ছিন্ন মাসাদিঃ।

অর্থাৎ রাশিতে সূর্য্যের ভোগানুসারে সৌর মাস হইয়া থাকে।

সূর্য্যের গতি হ্রাস বৃদ্ধি বশতঃ ২৯, ৩০, ৩১ ও ৩২ পর্য্যন্ত মাসের দিন সংখ্যা হইয়া থাকে। কিন্তু সাবনমাস সেরূপ হয় না। ইহা ঠিক ৩০ দিনে ধরা হইয়া থাকে; সুতরাং ৩৬০ দিনে এক সাবন বৎসর হয়। অতএব দেখা যাইতেছে যে এক সৌর বৎসরে ও এক সাবন বৎসরে ৫ দিন ১৫ দণ্ড ৩১ পল ও ৩১ বিপল ও ২৪ অনুপল প্রভেদ হইতেছে।

অপরঞ্চ—

পঞ্চাঙ্গরামাস্তিথয়ঃ খরামাঃ সার্দ্ধদ্বিদস্রাঃ কুদিনাদ্যমব্দে।
অস্যার্কমাসোঽর্কলবঃ প্রদিষ্টস্ত্রিংশদ্দিনঃ সাবনমাস এব॥

ইতি শ্রীসিদ্ধান্ত শিরোমণৌ।

পঞ্চাঙ্গরামাঃ অর্থে ৩৬৫, কারণ পঞ্চ অর্থে ৫, অঙ্গ অর্থে ৬ এবং রাম অর্থে ৩, অঙ্কস্য বামাগতি এই বচনানুসারে ৩৬৫ হইল। তিথয়ঃ অর্থে ১৫, খরামাঃ অর্থে ৩০ কারণ খ অর্থে ০ ও রাম অর্থে ৩; সার্দ্ধদ্বিদস্রাঃ অর্থে ২২॥; দস্রা অর্থে ২। অর্থাৎ ৩৬৫ দিনে ১৫ দণ্ড ২২ পল ৩০ বিপলে পার্থিব সৌর বৎসর হয়। ইহাকে দ্বাদশ ভাগ করিলে এক এক ভাগে এক মাস হয়। কিন্তু ত্রিশ দিনে এক সাবন মাস হয়।

১৮। সাবন মাস ও সাবন দিন।

সাবনে চ তথা মাসি ত্রিংসৎ সূর্য্যোদয়াঃ স্মৃতা।
উদয়াদোদয়াদ্ভানোর্ভৌম সাবন বাসরাঃ ॥ সূর্য্যসিদ্ধান্তঃ।
অন্যচ্চ—ত্রিংশতা সৈ দিবসৈঃ সাবনঃ পরিকীর্ত্তিতঃ।

ইতি শব্দরত্নাবলী।

সূর্য্যের এক উদয় অবধি অপর উদয় পর্য্যন্ত যে দিন তাহাকে সাবন দিন কহে। এইরূপ ৩০ দিনে যে মাস হয় তাহাকে সাবন মাস বলা হয়। ত্রিশ সৌর দিনে এক সাবান মাস হয়; কিন্তু সৌর মাসে ত্রিশ দিনের ন্যূনাধিক্য দেখিতে পাওয়া যায়। সাবন মাস অর্থে—ত্রিংশৎ অহোরাত্রাত্মক মাস।

চান্দ্রঃ শুক্লাদিদর্শান্তঃ সাবনস্ত্রিংশতা দিনৈঃ॥ ইতি ব্রহ্মসিদ্ধান্তঃ।

১৯। চান্দ্র মাস ও চান্দ্র দিন। এক তিথিতে এক চান্দ্র দিন; ৩০ তিথিতে অর্থাৎ শুক্ল প্রতিপদ হইতে অমাবস্যা পর্য্যন্ত অথবা অন্য যে কোন এক তিথি হইতে তাহার পূর্ব্ববর্ত্তী তিথি পর্য্যন্ত ৩০ তিথিতে এক চান্দ্র মাস হয়। এইরূপ বার চান্দ্র মাসে এক চান্দ্র বৎসর হয়।

কালেন যেনৈতি পুনঃ শশীনং ক্রামন্ ভচক্রং বিবরেণ গত্যোঃ।
মাসঃ স চান্দ্রোঽঙ্কযমাঃ কুরামাঃ পূর্ণেষবস্তৎ কুদিনঃ প্রমাণম্॥

ইতি সিদ্ধান্ত শিরোমণৌ।

অঙ্কযমাঃ অর্থে ২৯ (অঙ্ক = ৯; যম = ২) কুরামা অর্থে ৩১ (কু = ১, রাম = ৩) পূর্ণেষব—৫০ (পূর্ণ = ০, ইষু = ৫)।

যে সময়ের মধ্যে চন্দ্র সূর্য্য হইতে নিষ্ক্রান্ত হইয়া পুনরায় সূর্য্যমধ্যে প্রবেশ করে তাহাই অর্থাৎ সেই কালই চান্দ্রমাস; তাহার পরিমাণ ২৯দি ৩১দ ৫০প।

চান্দ্র সাবন মাস। শুক্ল পক্ষীয় বা কৃষ্ণ পক্ষীয় যে কোন তিথি হইতে আরম্ভ করিয়া তাহার পূর্ব্বের তিথি পর্য্যন্ত যে ত্রিশ তিথি গণনা করা হয় তাহাকে চান্দ্র সাবন মাস বলে।

সন্নিকর্ষ্যাদথারভ্য সন্নিকর্ষমথাপরম্।
চন্দ্রার্কয়োর্বুধৈর্ম্মাস শ্চান্দ্রইত্যভিধীয়তে॥

চন্দ্র সূর্য্যের নিকট হইতে বিনির্গত হইয়া প্রত্যেক তিথিতে প্রায় ১২ অংশ

করিয়া গমন করত সমস্তঃ রাশিচক্র পরিভ্রমণ করিয়া পুনরায় সূর্য্যের নিকটবর্ত্তী হয়। তিথিগত চন্দ্রের এইরূপ গতি অনুসারে যে মাস হয় তাহাকে চান্দ্র মাস বলে।

২০। **নাক্ষত্র মাস ও নাক্ষত্র দিন।** নক্ষত্র দ্বারা পরিমিত কালকে নাক্ষত্রকাল কহে। কোন নক্ষত্র এক নির্দ্দিষ্ট স্থান হইতে পুনরায় সেই স্থানে আসিতে যে সময় অতিবাহিত করে তাহাই এক নাক্ষত্রিক অহোরাত্র। এইরূপ ৩০ দিনে এক মাস গণনা করিলে তাহাকে এক নাক্ষত্র মাস বলে; দ্বাদশ নাক্ষত্র মাসে এক নাক্ষত্র বৎসর হয়। নাক্ষত্র ৩৬৬ অহোরাত্র ১৫ দণ্ড ৩১ পল ৩১ বিপল ২৪ অনুপলে এক সৌর বৎসর হয়।

২১। নিমেষাদি কাল বিভাগ।

কাষ্ঠা নিমেষা দশ পঞ্চ চৈব
ত্রিংশচ্চ কাষ্ঠা গণয়েৎ কলাঞ্চ।
ত্রিংশৎ কলাশ্চৈব ভবেন্মুহূর্ত্ত
স্ত্রৈস্ত্রিংশতারাত্র্যহনী সমেতে॥

বিষ্ণুপুরাণ ২য় অং ৮ম অঃ।

| | |
|---|---|
| ১৫ নিমেষে | ১ কাষ্ঠা। |
| ৩০ কাষ্ঠায় | ১ কলা। |
| ৩০ কলায় | ১ মুহূর্ত্ত। |
| ৩০ মুহূর্ত্তে | ১ অহোরাত্র |

২২। **সন্ধিস্থল।** জ্যোতিষে সন্ধিস্থল অর্থে এক লগ্নের অন্ত ও তাহার পরলগ্নের আরম্ভ, এক তিথির অন্ত ও তাহার পরতিথির প্রারম্ভ; সেইরূপ অন্যান্য দুইটীর মধ্যে একটীর অন্ত ও তাহার পরবর্ত্তীটীর প্রারম্ভ বুঝিতে হইবে।

২৩। **সূর্য্যের উদয়-অস্ত।** সূর্য্যের উদয় বলিলে সাধারণতঃ সূর্য্যের উত্থান বুঝায় এবং অনেকেই তাহাই বুঝিয়া থাকেন। উত্থান বলিলেই কোন এক নিম্নস্থান হইতে ঊর্দ্ধে যাওয়া বুঝায়। প্রকৃত পক্ষে সূর্য্য

কোন স্থান হইতে কোন স্থানে যান না। তিনি অচল অটলভাবে সৌর জগতের কেন্দ্রে অবস্থিত। পৃথিবীর ঘূর্ণন ও আবর্ত্তন হেতু যখন পূর্ব্বাকাশে ক্ষিতিজ রেখায় রবি দৃষ্ট হন তখনই নিশাবসানে রবির সেই প্রথম দৃষ্টিকে স্র্য্যোদয় কহে; সেইরূপ দিবাবসানে সূর্য্যের অদৃষ্ট হওনের নাম সূর্য্যাস্ত; সুতরাং সূর্য্যের পূর্ব্বাকাশে আবির্ভাব বা প্রকাশ এবং পশ্চিম গগনে অদর্শন বা তিরোভাব হওয়াকে সূর্য্যের উদয়াস্ত কহে। *

যৈর্যত্র দৃশ্যতে ভাস্বান্ স তেষামুদয়ঃ স্মৃতঃ॥
তিরোভাবঞ্চ যত্রৈতি তত্রৈবাস্তমনং রবেঃ॥
নৈবাস্তমনমর্কস্য নোদয়ঃ সর্ব্বদা সতঃ॥
উদয়াস্তমনাখ্যাং হি দর্শনাদর্শনং রবেঃ॥
শক্রাদীনাং পুরে তিষ্ঠন্ স্পৃশত্যেষ পুরত্রয়ম্।
বিকর্ণৌ দ্বৌ বিকর্ণস্থস্ত্রীন্‌কোনান্ দ্বে পুরে তথা॥
উদিতো বর্দ্ধমানাভিরামধ্যাহ্নাৎ তপন্ রবিঃ।
ততঃ পরং হ্রসন্তীভির্গোভিরস্তং নিযচ্ছতি॥
উদয়াস্তমানাভ্যাঞ্চ স্মৃতে পূর্ব্বাপরে দিশৌ।
যাবৎ পুরস্তাৎ তপতি তাবৎ পৃষ্ঠে চ পার্শ্বয়োঃ॥

ইতি বিষ্ণু পুরাণ ২য় অঃ ৮ম অঃ।

প্রকৃত পক্ষে

সূর্য্যের উদয় ও অস্তমন্ নাই নিশাবসানে সূর্য্যের প্রথম দর্শনকে উদয় এবং দিবাবসানে সূর্য্যের অদর্শনকে অস্তমন বলা যায়। সূর্য্য মধ্যাহ্নকালে

* অনেকের ধারণা যে,এই ব্যাপার আমরা ইংরাজি ভূগোল বা জ্যোতিষ (English Geography or Astroruy) হইতে অবগত হইয়াছি, আমাদের শাস্ত্রে এরূপ ছিল না। সেই ভ্রমাত্মক ধারণা দূরীকরণাভিলাষ আমরা বহু প্রাচীন আর্য্য পুরাণ হইতে একটী শ্লোক উদ্ধৃত করিলাম।

ইন্দ্রাদির মধ্যে কাহারও পুরে থাকিয়া সেই পুর ও তাহার সম্মুখবর্ত্তী দুই পুরকে স্পর্শ অর্থাৎ স্বরশ্মি দ্বারা আলোকিত করেন। আর মধ্যাহ্ন কালে অগ্ন্যাদি কোনও কোণে থাকিয়া সেই কোণ সম্মুখস্থ দুই কোণ এবং তন্মধ্যবর্ত্তী দুই পুরকে স্পর্শ করেন। উদয় হইতে মধ্যাহ্ন পর্য্যন্ত সূর্য্যের তাপ বৃদ্ধি এবং মধ্যাহ্নের পর তাপের হ্রাস হইতে থাকে। রবির উদয় ও অস্ত দ্বারা পূর্ব্ব ও পশ্চিম দিক্ নির্ণয় হইয়া থাকে। সূর্য্য সম্মুখে যতদূর পর্য্যন্ত কিরণ বিস্তার করেন পশ্চাৎ ও পার্শ্বদ্বয়ে ততদূর জানিবেন।

সূর্য্যের উদয়াস্ত অবলম্বনে লগ্নাদি বহুবিধ গণনা কার্য্য সম্পন্ন হইয়া থাকে। কিন্তু অস্মদ্দেশীয় অধিকাংশ পঞ্জিকাতে যে উদয় ও অস্ত সময় লেখা থাকে তাহা সঠিক নহে। সুতরাং কোন লগ্ন, নবাংশ বা দণ্ড নির্ণয় কালে যদি সন্ধি-স্থলে পতিত হয় তাহা হইলে বিশেষ বিচক্ষণতার সহিত স্থির করা আবশ্যক। ইংরাজি ১৮৯৬ সালের পোর্টকমিশনারের (Tide Tables) নামক পুস্তকে দ্বাদশ মাসের সূর্য্যোদয় ও সূর্য্যাস্ত সময়ের একটী তালিকা প্রদত্ত হইয়াছে, তাহা হইতে দেখা যায় যে অস্মদ্দেশীয় পঞ্জিকার প্রদত্ত উদয়াস্ত সময়ের সহিত তাহার ৪।৫ কোথায় ৩।৪ মিনিট সময় প্রভেদ পরিলক্ষিত হয়। পঞ্জিকায় পরে উদয় ও অগ্রে অস্ত। এই উদয়াস্তের সময়ের ভ্রমবশতঃ অনেক লগ্ন নির্ণয়ের ভ্রম থাকিয়া যায়। সুতরাং জ্যোতিষীগণের এ বিষয়ে বিশেষ লক্ষ্য রাখা কর্ত্তব্য।

২৪। নিরক্ষান্তর ও দ্রাঘিমান্তর। (Latitude and Longitude)

নিরক্ষান্তর (Latitudinal distance of a place) বিষুবরেখার উত্তর দক্ষিণস্থ স্থান সমূহের দূরত্ব। দ্রাঘিমা শব্দের সাধারণ অর্থ দৈর্ঘ্য, ভূগোলে বা জ্যোতিষে ইহা কোন নির্দ্দিষ্ট মধ্যন্দিন (meridien) হইতে পূর্ব্ব বা পশ্চিমের দেশ সমূহের যে দৈর্ঘ্য (Longitude) তাহাকেই তত্তদ্দেশীয় দৈর্ঘ্য (Longitude) কহে। এক্ষণে গ্রিণ উইচ (Greenweech meridien) মধ্যন্দিন হইতে তৎপূর্ব্ব ও পশ্চিম দেশ সমূহের দ্রাঘিমা (Longitudinal distance) নির্ণীত হয় এবং মানচিত্র সমূহে প্রদর্শিত আছে। লগ্ন প্রকরণে ইহার প্রয়োজন বিশেষরূপে প্রদর্শিত হইবে।

২৫। দেশান্তর। (Local Time)

দেশান্তর শব্দের অর্থ অন্য দেশ কিন্তু জোতিষে একস্থান হইতে অন্য স্থানের দূরত্বানুসারে সময় নির্ণয়ার্থে ব্যবহৃত হওয়ায় দেশান্তর শব্দ স্থানীয় সময় (Local Time) অর্থে ব্যবহৃত হয়। কলিকাতায় যখন সকাল ছয়টা বম্বেতে কত সময়? দূরত্বানুসারে সময় নির্ণয় করা যায়; সেই নির্ণীত সময়ই দেশান্তর নামে অভিহিত হয়।

## দেশান্তর বা দ্রাঘিমান্তর সময় নির্ণয় করিবার নিয়ম।

পৃথিবীর উপরিভাগে পূর্ব্ব পশ্চিমে বিস্তৃত যে বৃত্ত কল্পনা করা যায় তাহা ৩৬০ ডিক্রি। পৃথিবী ২৪ ঘণ্টায় উক্ত ৩৬০ ডিক্রি একবার আবর্ত্তন করে। সহজ বোধগম্য হেতু পৃথিবীকে আমরা অচল ধরিয়া সূর্য্যকে সচল মনে করি। সুতরাং ২৪ ঘণ্টায় সূর্য্য একবার পৃথিবীকে প্রদক্ষিণ করে। অতএব দেখা যাইতেছে যে ২৪ ঘণ্টায় ৩৬০ ডিক্রি ভ্রমণ করিলে এক ঘণ্টায় ১৫ ডিক্রি ভ্রমণ করা হয়। পৃথিবী পশ্চিম হইতে পূর্ব্বদিকে ভ্রমণ করিতেছে এই জন্য আমরা সূর্য্যকে পূর্ব্ব হইতে পশ্চিমে যাইতে দেখিতে পাই।

আমাদের ১৫ ডিক্রি পূর্ব্বে যাহারা বাস করে তাহারা আমাদের এক ঘণ্টা পূর্ব্বে এবং আমাদের ১৫ ডিঃ পশ্চিমে যাহারা বাস করে তাহারা আমাদের ১ ঘণ্টা পরে সূর্য্যোদয় দেখিয়া থাকে।

১৫ ডিক্রি যাইতে ১ ঘণ্টা বা ৬০ মিনিট লাগে সুতরাং এক ডিক্রি যাইতে ৪ মিনিট লাগে। এই নিয়মানুসারে পূর্ব্ব পশ্চিমে বিস্তৃত কোন দুইটী স্থানের দূরত্ব জানিতে পারিলে সহজেই সেই দুই স্থানের সময়ান্তর জানা যায়। দূরত্ব ১ ডিঃ হইলে ৪ মিঃ, ২ ডিঃ হইলে ৮ মিঃ ইত্যাদি। কলিকাতায় যখন দিবা ১২টা কলিকাতার ১৬ ডিঃ পূর্ব্বস্থ কোন দেশে তখন ১টা ৪মিঃ এবং ১৫ডিঃ পশ্চিম দেশে তখন দিবা ১১টা। ১ ডিঃ = ৬৯ সাধারণ মাইল।

১ ডিক্রি = ৬০ মিনিট বা ভৌগলিক ৬০ মাইল।

১ মিনিট = ৬০ সেকেণ্ড ব " $\frac{১}{৬০}$ "

১ সেকেণ্ড = ৬০ থার্ডস বা " $\frac{১}{৩৬০০}$ "

এই নিয়মে অতি সূক্ষ্ম গণনা হইতে পারে।

কোন স্থানের দ্রাঘিমা (Longitude) জানা থাকিলে উক্ত নিয়মাবলম্বনে সেই স্থানের সময়ান্তর নির্ণীত হইতে পারে এবং সময় জানা থাকিলে দ্রাঘিমা (Longitude) বাহির করা যায়।

সাধারণতঃ মানচিত্রে আমরা যে দ্রাঘিমা জ্ঞাপক ডিক্রি সংখ্যা দেখিতে পাই, তাহা গ্রিনউইচের দ্রাঘিমা বা মধ্যন্দিন অবলম্বনে প্রদত্ত। ফরাসিরা পারি নগরের মধ্যন্দিন অবলম্বনে গণনা করেন। ভারতে প্রাচীন কাল হইতে লঙ্কা ও উজ্জয়িনীর মধ্যন্দিন ধরিয়া দেশান্তর নির্ণয় হইয়া আসিতেছে। নির্দ্দিষ্ট মধ্যন্দিনের পূর্ব্ব দেশে যোগ ও পশ্চিম দেশে বিয়োগ করিতে হয়।

কোন দুইটী স্থানের সময়ান্তর জানা থাকিলে, তাহাদের দ্রাঘিমান্তর (Longitudinal distance) নিম্নোক্ত প্রকারে বাহির করিতে হয়।

"গ" একটী স্থান কলিকাতার পূর্ব্বে অবস্থিত। কলিকাতায় যখন দিবা ৯টা গ নামক স্থানে তখন দিবা ১১টা। গ কলিকাতা হইতে কতদূর পূর্ব্বে অবস্থিত?

১ ঘ : ২ ঘ :: ৪ মিঃ : কত?

$\frac{২ \times ৪}{১}$ = ৮ মিঃ

কলিকাতার দ্রাঘিমা ৮৮° ৪' ৩" সুতরাং গ এর দ্রাঘিমা ৮৮° ১২' ৩"

২৬। ভূমধ্য রেখা। (Prime Meridian)

যে রেখা লঙ্কা উজ্জয়িনী ও কুরুক্ষেত্র দেশ স্পর্শ করতঃ মেরুপ্রদেশে পৌঁছিয়াছে, তাহাকেই ভূমধ্য রেখা (Prime Meridian) বলা হয়।

যল্লঙ্কোজ্জয়িনী পুরোপরি কুরুক্ষেত্রাদিদেশান্ স্পৃশৎ।
সূত্রং মেরুগতং বুধৈর্নিগদিতা সা মধ্যরেখা ভুবঃ॥

ইতি শ্রীসিদ্ধান্ত শিরোমণৌ।

---

## দ্বিতীয় পরিচ্ছেদ।

### নক্ষত্র সংজ্ঞা ও বিবরণ।

রজনীতে যে অসংখ্য তারকারাজি গগনমণ্ডলে বিরাজিত দেখি, তাহাদের আকার, প্রকার, গতি, বিধি কিছুই বুঝি না এবং অনুভব করিতে পারি না। প্রাচীন আর্য্য ঋষিগণ তাহাদের স্বরূপ ও গুণ যেরূপ নির্দ্দেশ করিয়াছেন, তাহার বিষয় আমরা এক্ষণে কিছু বলিব। আমাদিগের মস্তকোপরি যে পরিদৃশ্যমান অনন্ত আকাশমণ্ডল উদ্ভাসিত হইতেছে তাহাকে জ্যোতির্ব্বিদ পণ্ডিতগণ তিন ভাগে বিভক্ত করিয়াছেন। যথা উত্তর খণ্ড, মধ্য খণ্ড এবং দক্ষিণ খণ্ড। উত্তরায়ণান্ত ক্রান্তি ও দক্ষিণায়নান্ত ক্রান্তির মধ্যে যে স্থান পতিত হইয়াছে তাহাকে মধ্যখণ্ড বলে এবং ইহারই বিষয় আমাদিগের আলোচ্য। প্রাচীন আর্য্য জ্যোতির্ব্বিদ পণ্ডিতগণ স্থির করিয়াছেন যে এই মধ্যখণ্ডে ১০১৬টী নক্ষত্র দেখিতে পাওয়া যায়। ঐ নক্ষত্রের মধ্যে কতকগুলি সচল ও কতকগুলি অচল; বিজ্ঞানবিৎ পণ্ডিতগণ উক্ত অচল নক্ষত্রদিগের মধ্যে ২৭টীর আকৃতি কল্পনা করতঃ তাহাদিগকে বৃত্তাকারে সন্নিবেশ এবং উক্ত শ্রেণীবদ্ধ ২৭টী নক্ষত্রকে দ্বাদশ ভাগে বিভক্ত করিয়া রাশিচক্র কল্পনা করিয়াছেন। যদিও ইউরোপীয় আধুনিক জ্যোতির্ব্বিদ পণ্ডিতগণ কর্ত্তৃক অনেক অচল ও সচল নক্ষত্রের আবিষ্কার হইয়াছে এবং হইতেছে তথাচ আমাদিগের হিন্দু জ্যোতিষের গণনা কার্য্য উক্ত ২৭ সাতাইশটী নক্ষত্র দ্বারা সমাধা হইয়া থাকে। নিম্নে উহাদিগের নাম উল্লেখ এবং আকার প্রদর্শিত হইতেছে।

১। নক্ষত্রদিগের নাম। যথা—

অশ্বিনী ভরণী চৈব কৃত্তিকা রোহিণী তথা।
মৃগশীর্ষস্তথৈবার্দ্রা তথা প্রোক্তা পুনর্ব্বসুঃ॥
পুষ্যাশ্লেষামঘাঃ পূর্ব্বফল্গুনী চোত্তরফল্গুনী।
হস্তাচিত্রাস্বাতয়শ্চ বিশাখা চানুরাধিকা॥

জ্যেষ্ঠা মূলা তথা প্রোক্তা পূর্ব্বাষাঢ়া তথোত্তরা।
শ্রবণা চ ধনিষ্ঠা চ তথা শতভিষা পরা ॥
পূর্ব্বভাদ্রোত্তরভাদ্রৌ রেবতী চ ভ সংজ্ঞকাঃ ॥
বৈশ্বস্য চতুর্থেহংশে শ্রবণাদৌ লিপ্তিকা চতুষ্কে।
চ অভিজিত্তৎস্থে খচরে জ্ঞেয়া রোহিণী বিদ্ধা ॥

১ অশ্বিনী, ২ ভরণী, ৩ কৃত্তিকা, ৪ রোহিণী, ৫ মৃগশিরা, ৬ আর্দ্রা, ৭ পুনর্ব্বসু, ৮ পুষ্যা, ৯ অশ্লেষা, ১০ মঘা, ১১ পূর্ব্বফল্গুনী, ১২ উত্তরফল্গুনী, ১৩ হস্তা, ১৪ চিত্রা, ১৫ স্বাতি, ১৬ বিশাখা, ১৭ অনুরাধা, ১৮ জ্যেষ্ঠা, ১৯ মূলা, ২০ পূর্ব্বাষাঢ়া, ২১ উত্তরাষাঢ়া, ২২ শ্রবণা, ২৩ ধনিষ্ঠা, ২৪ শতভিষা, ২৫ পূর্ব্বভাদ্রপদ, ২৬ উত্তরভাদ্রপদ, ২৭ রেবতী। এই সাতাইশটী নক্ষত্র গণনীয়। ইহা ব্যতীত ইহাদের অন্তর্গত আর একটী নক্ষত্র আছে তাহার নাম অভিজিৎ এবং তাহার চিহ্নাঙ্ক ০ এই নক্ষত্রটী উত্তরাষাঢ়ার শেষ পাদ এবং শ্রবণার আদি চারি দণ্ড লইয়া সংগঠিত।

২। নক্ষত্রগণের আকার নিরূপণ। সাধারণ লোকের ধারণা আছে যে, যে ২৭টী নক্ষত্রের কথা উল্লেখ করা হইয়াছে তাহারা প্রত্যেকেই এক একটী নক্ষত্র মাত্র; কিন্তু বাস্তবিক তাহা নহে। তাহাদের মধ্যে কেহ বা একটী নক্ষত্রে, কেহ বা দুইটী, কেহ তিনটী, কেহ বা ততোধিক নক্ষত্রপুঞ্জে গঠিত। তাহাদের বিবরণ নিম্নে লিখিত হইতেছে।

(১) অশ্বিনী নক্ষত্র।—তিনটি নক্ষত্রে গঠিত হইয়া অশ্বমুখের ন্যায় আকার ধারণ করিয়াছে বলিয়া ইহাকে অশ্বিনী নক্ষত্র বলা হয়।

(২) ভরণী।—ইহা তিনটী নক্ষত্রযুক্ত ত্রিকোণাকার।

(৩) কৃত্তিকা।—অগ্নিশিখাকৃতি ৬টী তারকা দ্বারা বিরচিত; ইহাই সপ্তর্ষি নক্ষত্র।

(৪) রোহিণী।—ইহার আকার কতকটা গরুর গাড়ীর মত চক্রবিশিষ্ট, ইহা ৫টী নক্ষত্রে বিরচিত।

(৫) মৃগশিরা।—তিনটী নক্ষত্রে বিরচিত এবং ইহার আকার হরিণের মস্তকের ন্যায় বলিয়া ঐরূপ আখ্যা প্রাপ্ত হইয়াছে।

(৬) আর্দ্রা।—রত্নাকৃতি একটী মাত্র নক্ষত্র।

(৭) পুনর্ব্বসু।—ইহা চারিটী নক্ষত্রে রচিত এবং ইহার আকার ঘরের ন্যায় এবং ঐ ঘরের মধ্যে যেন একটি কড়ির ভাঁড় বসান আছে।

(৮) পুষ্যা।—ইহা দুইটী নক্ষত্রযুক্ত এবং আকার তীরের ন্যায়।

(৯) অশ্লেষা।—৫টী নক্ষত্রে সংগঠিত। ইহার আকার কুম্ভকারের চক্র সদৃশ।

(১০) মঘা।—৫টী নক্ষত্রযুক্ত। এবং ইহার আকার চতুষ্কোণ বাটীর মধ্যে সিংহাসন বা মন্দিরবিশিষ্ট।

(১১) পূর্ব্বফল্গুনী।—২টী নক্ষত্রযুক্ত খট্টাকৃতি।

(১২) উত্তরফল্গুনী।—৪টী নক্ষত্রের দ্বারা বিরচিত খট্টোপরি শয্যাকৃতি।

(১৩) হস্তা।—৫টী নক্ষত্রে বিরচিত হস্তের ন্যায়।

(১৪) চিত্রা।—মুক্তা সদৃশ একটী নক্ষত্রবিশিষ্ট।

(১৫) স্বাতি।—প্রবালাকার একটী নক্ষত্রমাত্র।

(১৬) বিশাখা।—৪টী নক্ষত্রবিশিষ্ট এবং চুতপত্রমালা সদৃশ।

(১৭) অনুরাধা।—৪টী নক্ষত্রযুক্ত সরল যষ্টির ন্যায়।

(১৮) জ্যেষ্ঠা।—৩টী নক্ষত্রবিরচিত কর্ণকুণ্ডল সদৃশ।

(১৯) মূলা।—১১টী নক্ষত্রদ্বারা বিরচিত শোটার সদৃশ।

(২০) পূর্ব্বাষাঢ়া।—৪টী নক্ষত্রযুক্ত ও গজদন্ত সদৃশ।

(২১) উত্তরাষাঢ়া।—৪টী নক্ষত্রযুক্ত এবং খট্টোপরি শয্যা সদৃশ।

(০) অভিজিৎ।—৩টী নক্ষত্রযুক্ত হরতনের টেক্কার ন্যায়।

(২২) শ্রবণা।—৩টী নক্ষত্রযুক্ত ও ৩টী পদতল চিহ্নবিশিষ্ট।

(২৩) ধনিষ্ঠা।—৫টী নক্ষত্রবিশিষ্ট ও মৃদঙ্গ সদৃশ।

(২৪) শতভিষা।—১০০ নক্ষত্রবিশিষ্ট ও মণ্ডলাকার।

(২৫) পূর্ব্বভাদ্রপদ।—২টী নক্ষত্রযুক্ত খট্টোপরি শয্যা সদৃশ।

(২৬) উত্তর ভাদ্রপদ।—২টী নক্ষত্রযুক্ত দ্বিমস্তকযুক্ত মনুষ্যাকৃতি।

(২৭) রেবতী।—৩২টী নক্ষত্রযুক্ত মাদল সদৃশ।

নক্ষত্রের তারা সংখ্যা সম্বন্ধে জ্যোতির্ব্বিদগণের মধ্যে মতভেদ আছে, তাহা অতি সামান্য পার্থক্য; সুতরাং তাহার উল্লেখ এস্থলে অনাবশ্যক।

অনেক স্থলে নক্ষত্রের নামোল্লেখ না করিয়া তাহাদিগের সংখ্যা উল্লিখিত হইবে। সংখ্যানুসারে নক্ষত্রের নাম বুঝিতে হইবে।

## নক্ষত্র বিবরণী চক্র।

| রাশি। | নক্ষত্র। | তারাসংখ্যা। | আকৃতি। | অধিষ্ঠাতৃদেবতা | লাটিন নাম। |
|---|---|---|---|---|---|
| মেষ | ১ অশ্বিনী | ৩ | ঘোটক মুখ | অশ্বি | Arietis. |
| | ২ ভরণী | ৩ | ত্রিকোণ | যম | Muska. |
| | ৩ কৃত্তিকা | ৬ | অগ্নি শিখা | দহন | Pleiades. |
| বৃষ | ৪ রোহিণী | ৫ | শকট | কমলজ | Hyades. |
| | ৫ মৃগশিরা | ৩ | বিড়াল পদ | শশি | Orionis. |
| মিথুন | ৬ আর্দ্রা | ১ | পদ্ম বা রত্ন | শূলভৃৎ | Betelgenose. |
| | ৭ পুনর্ব্বসু | ৪ | চতুষ্কোণ | অদিতি | Castor &c. |
| কর্কট | ৮ পুষ্যা | ৩ | বাণ | জীব | Asellus. |
| | ৯ অশ্লেষা | ৫ | চক্র | ফণি | Hydra. |
| সিংহ | ১০ মঘা | ৫ | মন্দির | পিতৃগণ | Regulus. |
| | ১১ পূঃ ফল্গুনী | ২ | খট্টা | যোনি | Zosma & Subra. |
| | ১২ উঃ ফল্গুনী | ২ | ঐ | অর্য্যমা | Denebola |
| কন্যা | ১৩ হস্তা | ৫ | হস্ত | দিনকৃৎ | Curvas. |
| | ১৪ চিত্রা | ১ | মুক্তা | ত্বষ্টৃ | Spica. |
| তুলা | ১৫ স্বাতী | ১ | প্রবাল | পবন | Arcturus. |
| | ১৬ বিশাখা | ৪ | পত্রমীলা | শক্রাগ্নি | Akrob, &c. |
| বৃশ্চিক | ১৭ অনুরাধা | ৪ | যষ্টি বা সর্প | মিত্র | Antares &c. |
| | ১৮ জ্যেষ্ঠা | ৩ | কুণ্ডল | শক্র | Antares. |
| ধনু | ১৯ মূলা | ১১ | পোঁটা | নির্ঋতি | Lesath &c. |
| | ২০ পূঃ আষাঢ়া | ৪ | গজদন্ত | তোয় | Kaus. |
| | ২১ উঃ আষাঢ়া | ৪ | খট্টা | বিশ্ববিরিঞ্চি | Sagittarii. |
| | ০ অভিজিৎ | ৩ | হরতনের টেক্কা | —— | Vega. |
| মকর | ২২ শ্রবণা | ৩ | ৩টী পদতল | হরি | Aqui'œ. |
| | ২৩ ধনিষ্ঠা | ৫ | মৃদঙ্গ | বসু | Delphinus. |
| কুম্ভ | ২৪ শতভিষা | ১০০ | মণ্ডল | বরুণ | Aquarii. |
| মীন | ২৫ পূঃ ভাদ্রপদ | ২ | পর্য্যঙ্ক | অজপাদ | Enif & Homan. |
| | ২৬ উঃ ঐ | ৪ | দ্বিমস্তক মানুষ | অহিব্রধ্ন | Andromedo. |
| | ২৭ রেবতী | ৩২ | মৎস্য | পূষা | Piscium. |



২য় চিত্র—২৮টী নক্ষত্রের



অশ্বিনী। Arietis.



২। ভরণী। Musca.







৫। মৃগশিরা Orinis.



৩। কৃত্তিকা। Pleiades. ৪। রোহিণী। Aldebaran. ৬। আর্দ্রা। Orionis.



৭। পুনর্ব্বসু। Geminorum.



৮। পুষ্যা। Cancri.



৯। অশ্লেষা।. Hydrai.



১০। মঘা। Leonis.



১১। পূর্ব্বফল্গুনী। Leonis.



১২। উত্তরফল্গুনী। Leonis.



১৩। হস্তা। Corvi.



১৪। চিত্রা। Virginis.



১৫। স্বাতী। Bootis.



১৬। বিশাখা। Libra.





Scorpionis.

১৭। অনুরাধা। ১৮। জ্যেষ্ঠা। Antares



১৯। মূলা। Scorpionis.



২০। পূর্ব্বাষাঢ়া। Sagittarii.



২১। উত্তরাষাঢ়া। Sagittarii.



০। অভিজিৎ। Lyri.



২২। শ্রবণা। Aquilæ.



২৩। ধনিষ্ঠা। Delphini.



২৪। শতভিষা। Aqurrii.



২৫। পূর্ব্বভাদ্রপদ। Pegasi.



২৬। উত্তরভাদ্রপদ। Andromedo.



২৭। রেবতী। Piscium.

৩। নক্ষত্রগণের অধিপতি।—

অশ্বি যম দহন কমলজ শশি শূলভৃদদিতি জীব ফণি পিতরঃ।
যোন্যর্যমা দিনকৃৎ ত্বষ্ট্র পবন শক্রাগ্নি মিত্রাশ্চ॥
শক্রো নিঋ তিস্তোয়ং বিশ্ববিরিঞ্চি হরির্বসুর্বরুণঃ।
অজপদোঽহির্ব্রধ্নঃ পূষা চেতীশ্বরা ভানাম্॥

অশ্বিনী প্রভৃতি নক্ষত্রের এক একটী অধিপতি কল্পিত হইয়া থাকে। অশ্বি, যম, দহন, কমলজ, শশি, শূলভৃৎ, অদিতি, জীব, ফণি, পিতৃগণ, যোনি, অর্যমা দিনকৃৎ, ত্বষ্ট্র, পবন, শক্রাগ্নি, মিত্র, শক্র, নিঋ তি, তোয়, বিশ্ববিরিঞ্চি, হরি, বসু, বরুণ, অজপদ, অহিব্রধ্ন, পূষা এই সাতাইশটি, অশ্বিন্যাদি সাতাইশ নক্ষত্রের অধিপতি বলিয়া কথিত হইয়া থাকে। অনেক স্থলে নক্ষত্রের নাম না বলিয়া তাহার অধিপতির নামোল্লেখ করা হইয়া থাকে।

৪। নক্ষত্রনামানুসারে মাসের নাম।

অন্ত্যোপান্তৌ ত্রিভৌ জ্ঞেয়ৌ ফাল্গুনশ্চ ত্রিভোমতঃ।
শেষামাসা দ্বিভাজ্ঞেয়া কৃত্তিকাদি ব্যবস্থয়া॥ সূর্য্যসিদ্ধান্তঃ।

কৃত্তিকা নক্ষত্র এবং কার্ত্তিক মাস হইতে গণনা আরম্ভ করিয়া দুইটী করিয়া নক্ষত্রে এক একটী মাস হইবে; কেবলমাত্র, কার্ত্তিক মাস হইতে গণনায় যেটী অন্ত বা শেষ মাস অর্থাৎ আশ্বিন মাস ও তৎপূর্ব্ববর্ত্তী মাস অর্থাৎ ভাদ্রমাস এবং ফাল্গুন মাস এই তিনটী মাস তিনটী করিয়া নক্ষত্রের নামানুসারে আখ্যা প্রাপ্ত হইয়াছে। যথা—কৃত্তিকা ও রোহিণী নক্ষত্র হইতে কার্ত্তিক, মৃগশিরা ও আর্দ্রা হইতে অগ্রহায়ণ, পুনর্ব্বসু ও পুষ্যা হইতে পৌষ, অশ্লেষা ও মঘা হইতে মাঘ, পূর্ব্বফল্গুনী, উত্তরফল্গুনী ও হস্তা হইতে ফাল্গুন, চিত্রা ও স্বাতি হইতে চৈত্র, বিশাখা ও অনুরাধা হইতে বৈশাখ, জ্যেষ্ঠা ও মূলা হইতে জ্যৈষ্ঠ, পূর্ব্বাষাঢ়া ও উত্তরাষাঢ়া হইতে আষাঢ়, শ্রবণা ও ধনিষ্ঠা হইতে শ্রাবণ, শতভিষা, পূর্ব্বভাদ্রপদ ও উত্তর ভাদ্রপদ হইতে ভাদ্র এবং রেবতী, অশ্বিনী ও ভরণী হইতে আশ্বিন মাসের নাম হইয়াছে।

পৃথিবী যখন যে রাশিতে অবস্থিতি করে, তখন সেই মাসে সেই রাশিস্থিত নক্ষত্রের নামানুসারে মাসের নাম হইয়া থাকে এবং সেই রাশিস্থিত

নক্ষত্র সেই মাসের পূর্ণিমাতে যোগ হয়। অর্থাৎ কৃত্তিকা ও রোহিণী নক্ষত্রে কার্ত্তিকী পূর্ণিমা এবং মৃগশিরা ও আর্দ্রা নক্ষত্রে অগ্রহায়ণী পূর্ণিমা হইয়া থাকে; সেইরূপ অপরাপর মাসের জানিতে হইবে।

৫। **কাল পুরুষ।** গগনমণ্ডলে নক্ষত্র সকলের দ্বারা সংগঠিত একটী পুরুষাকৃতি কল্পনা করা যায়, উহাকেই কাল পুরুষ বলে।

৬। **কাল পুরুষাঙ্গে নক্ষত্র বিন্যাস।** কোন্ নক্ষত্র কাল-পুরুষের কোন্ অঙ্গে পতিত তাহা প্রকাশ করা যাইতেছে।

মূর্দ্ধি ভ্রূযুগলে চাক্ষ্ণোঃ কর্ণয়োর্নাস গণ্ডয়োঃ।
ওষ্ঠয়োর্দন্তপংক্তৌ চ জিহ্বায়াং গ্রীবামূলকে॥
স্তনদ্বন্দ্বে তথা বক্ষে পার্শ্বয়োর্নাভিদেশকে।
নিতম্বে চ তথা পৃষ্ঠে গুহ্যে চ পাদয়োঃ পুনঃ॥
পাদমেকং দ্বি নক্ষত্রং রাশীনাং পরিণামকৃৎ॥

মস্তকে অশ্বিনী, ভ্রূদ্বয়ে ভরণী ও কৃত্তিকা, চক্ষুদ্বয়ে রোহিণী ও মৃগশিরা, কর্ণদ্বয়ে আর্দ্রা ও পুনর্ব্বসু, নাসাতে পুষ্যা, গণ্ডে অশ্লেষা, ওষ্ঠাধরে মঘা ও পূর্ব্ব-ফল্গুনী, দন্তপংক্তিদ্বয়ে উত্তরফল্গুনী ও হস্তা, জিহ্বাতে চিত্রা, গ্রীবায় স্বাতি, স্তনদ্বয়ে বিশাখা ও অনুরাধা, বক্ষে জ্যেষ্ঠা, পার্শ্বদ্বয়ে মূলা ও পূর্ব্বাষাঢ়া, নাভিতে উত্তরাষাঢ়া, নিতম্বে শ্রবণা, পৃষ্ঠে অভিজিৎ, গুহ্যে ধনিষ্ঠা এবং প্রত্যেক পদে দুইটী করিয়া নক্ষত্র অর্থাৎ শতভিষা ও পূর্ব্বভাদ্রপদ এক পদে এবং উত্তর-ভাদ্র ও রেবতী অপর পদে কল্পনা করা হয়।

৭। **জন্মনক্ষত্র।** জাতকের জন্মকালে গগনমণ্ডলে উক্ত ২৭টী নক্ষত্রের মধ্যে যেটীতে চন্দ্র থাকে সেইটীই তাহার জন্মনক্ষত্র বলিয়া অভিহিত হয়। অর্থাৎ জাতকের জন্মসময় পঞ্জিকাতে সেই দিনের যে নক্ষত্র বলিয়া উক্ত থাকে সেইটীই তাহার জন্মনক্ষত্র বলিয়া ধরা হয়।

৮। **গণ।** গণ তিন প্রকার যথা দেবগণ, নরগণ এবং রাক্ষসগণ। মানবের নক্ষত্রগত জন্মানুসারে গণ হইয়া থাকে ইহাদ্বারা মনুষ্যগণ তিন শ্রেণীতে বিভক্ত। কোন্ নক্ষত্রে জন্ম হইলে কি কি গণ হয় তাহা নিম্নে দ্রষ্টব্য।

হস্তা স্বাতি মৃগাশ্বিনী হরিগুরুঃ পৌষ্ণানুরাধাদিতি-
শ্চাদ্রা রোহিণী চোত্তরাণি ভরণী পূর্ব্বাণি ভানি ত্রয়ং।
জ্যেষ্ঠাশ্লেষবিশাখ মূলবরুণ বস্বগ্নি চিত্রা মঘা:
কথ্যন্তে মুনিভির্যথা ক্রমবশাৎ দেবাঃ নরাঃ রাক্ষসাঃ ॥

হস্তা, স্বাতি, মৃগশিরা অশ্বিনী, শ্রবণা ( হরি ), পুষ্যা ( গুরু ), রেবতী ( পৌষ্ণা ), অনুরাধা এবং পুনর্ব্বসু ( অদিতি ) এই নয়টী নক্ষত্রের কোন এক নক্ষত্রে জন্মগ্রহণ করিলে জাতকের দেবগণ হয়। আর্দ্রা, রোহিণী, উত্তরফল্গুনী, উত্তরাষাঢ়া, উত্তরভাদ্রপদ, ভরণী, পূর্ব্বফল্গুনী, পূর্ব্বাষাঢ়া ও পূর্ব্বভাদ্রপদ এই নয়টী নক্ষত্রের যে কোন একটী নক্ষত্রে জন্ম হইলে জাতকের নরগণ হয়। জ্যেষ্ঠা, অশ্লেষা, বিশাখা, মূলা, শতভিষা ( বরুণ ), ধনিষ্ঠা (বসু) কৃত্তিকা ( অগ্নি বা দহন ), চিত্রা ও মঘা, এই নয়টী নক্ষত্রের যে কোন একটী নক্ষত্রে জন্ম হইলে জাতকের রাক্ষসগণ হয়।

৯। গণের আবশ্যকতা। তিন প্রকার গণের দ্বারা তিন প্রকার গুণের পরিচয় পাওয়া যায়। ত্রিগুণাত্মক জগতে কোন্ জাতক, সত্ব, রজ ও তম এই গুণত্রয়ের, কোন্ গুণ সমন্বিত তাহার নির্ণয় পূর্ব্বোক্ত গণত্রয়ের দ্বারা সংসাধিত হইয়া থাকে। দেবগণের লোক সত্বগুণ, নরগণের লোক রজঃগুণ এবং রাক্ষসগণের লোক তমঃগুণ সমন্বিত হইয়া থাকে। সূক্ষ্মদর্শী বিজ্ঞ ব্যক্তি-গণ এই বিষয়ের চিন্তা, আলোচনা ও ভিন্ন ভিন্ন ব্যক্তির "গণ" পরীক্ষা দ্বারা এবং তাহাদের কার্য্য কলাপ আচার ব্যবহার পর্য্যবেক্ষণ করিলে সহজেই এই বিষয়ের অভিজ্ঞতা লাভ করিবেন।

গণ নিরূপণ চক্র

| | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| দেবগণ | ১ | ৫ | ৭ | ৮ | ১৩ | ১৫ | ১৭ | ২২ | ২৭ | নক্ষত্র সংখ্যা |
| নরগণ | ২ | ৪ | ৬ | ১১ | ১২ | ২০ | ২১ | ২৫ | ২৬ | |
| রাক্ষসগণ | ৩ | ৯ | ১০ | ১৪ | ১৬ | ১৮ | ১৯ | ২৩ | ২৪ | |

## ১০। নবতারা বিবরণ।

তারাস্তু জন্ম সম্পৎ বিপৎ ক্ষেম পাপশুভকষ্টাঃ।

মিত্রাতিমিত্রসংজ্ঞাস্তাঃ সংজ্ঞানুরূপফলা॥ দীপিকা।

অশ্বিন্যাদি সাতাইশ নক্ষত্রকে যথাক্রমে জন্ম, সম্পৎ, বিপৎ, ক্ষেম, প্রত্যরি বা পাপ, সাধক বা শুভ, বধ বা কষ্ট মিত্র এবং অতিমিত্র এই নয়ভাগে বিভক্ত করা যায়। এইরূপে ভাগ করিলে প্রত্যেক ভাগে তিনটী করিয়া নক্ষত্র পড়ে; ঐরূপ তিনটী নক্ষত্রকে একটী তারা কহে। জন্ম-নক্ষত্র হইতে আরম্ভ করিয়া প্রথমে নয়টী তৎপরে আবার নয়টী তৎপরে অবশিষ্ট নয়টী একুনে সাতাইশটী নক্ষত্রের বিন্যাস করিলে প্রত্যেক ভাগে তিনটী করিয়া নক্ষত্র পড়িবে, উহাই জাতকের যথাক্রমে জন্মাদি নবতারা নামে কথিত হয়। উক্ত তারা সকল নামানুযায়ী ফল প্রদান করিয়া থাকে।

ইহার আবশ্যকতা এই যে জাতকের জন্মনক্ষত্র অবলম্বনে পূর্ব্বোক্ত প্রকারে নবতারা স্থির করতঃ কোন্ কোন্ নক্ষত্র জাতকের শুভ এবং কোন্ কোন্ নক্ষত্র জাতকের পক্ষে অশুভপ্রদ তাহা জানা যায়। শুভ নক্ষত্রে সমস্ত শুভ কার্য্য বিধেয়; অশুভ নক্ষত্রে নিষিদ্ধ। পঞ্জিকাতে ইহা প্রদর্শিত হয়।

যথা।—সন ১৩০৪ সালের ১৩ই শ্রাবণ তারিখের গুপ্তপ্রেস পঞ্জিকাতে লেখা আছে যে ৪৯ দণ্ড ৩০ পল ৫৩ বিপল গতে ৯।১০।১২।১৪।১৬।১৮।১৯।২১ ২৩।২৫।২৭।১।৩।৫।৭ নক্ষত্রের তারাশুদ্ধ। অর্থাৎ ঐ সকল অঙ্ক নির্দ্দিষ্ট নক্ষত্রে যে সকল ব্যক্তি জন্মগ্রহণ করিয়াছেন, তাঁহাদের পক্ষে ঐ ৪৯।৩০।৫৩ বিঃ গতে যে নক্ষত্র পড়িবে অর্থাৎ পুষ্যা নক্ষত্র তাঁহাদের পক্ষে শুভপ্রদ। ঐ নক্ষত্রে তাঁহারা কোন শুভ কার্য্য করিলে তাহা সহজে সুসিদ্ধ হইবে। কৃষ্ণ পক্ষে কোন কার্য্য করিতে হইলে তারাশুদ্ধি দেখিতে হয় এবং শুক্লপক্ষে চন্দ্রশুদ্ধি দেখিবার বিধান আছে। উভয় পক্ষেই চন্দ্র ও তারাশুদ্ধি থাকিলে সমস্ত শুভকার্য্যে সহজে সফলতা লাভ করা যায়। কোন নক্ষত্র কাহার পক্ষে শুভ তাহা জানিয়া রাখা আবশ্যক ইহার ফল আমরা প্রত্যক্ষ অনুভব করিয়াছি।

অশ্বিনী এবং উত্তরফল্গুনী নক্ষত্রে জন্ম হইলে কিরূপে নবতারা চক্র প্রস্তুত করিতে হইবে তাহা পরপৃষ্ঠায় পৃথক রূপে প্রদর্শিত হইল।

## নবতারা চক্র।

| | জন্ম | সম্পৎ | বিপৎ | ক্ষেম | পাপ | শুভ | কষ্ট | মিত্র | অতি মিত্র | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| অশ্বিনী নক্ষত্রে জাত ব্যক্তির নবতারা চক্র। | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | [illegible] | ৮ | ৯ | ১ অশ্বিনীর সংখ্যা বলিয়া ১ হইতে আরম্ভ হইল। |
| | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১৫ | ১৬ | ১৭ | ১৮ | |
| | ১৯ | ২০ | ২১ | ২২ | ২৩ | ২৪ | ২৫ | ২৬ | ২৭ | |
| উত্তরফল্গুনীতে জন্ম হইলে নবতারা চক্র। | ১২ | ১৩ | ১৪ | ১৫ | ১৬ | ১৭ | ১৮ | ১৯ | ২০ | ১২ উত্তরফল্গুনীর সংখ্যা বলিয়া ১২ হইতে আরম্ভ হইল। |
| | ২১ | ২২ | ২৩ | ২৪ | ২৫ | ২৬ | ২৭ | ১ | ২ | |
| | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | |

### ১১। সহজে তারা নির্ণয় করিবার উপায়।

জন্মভাদ্‌গণয়েদাদৌ দিনধিষ্ণ্যাবধিক্রমাৎ।
নবভিস্তু হরেদ্ভাগং শেষে তারা প্রকীর্ত্তিতাঃ॥

কোন একটী দিনের নক্ষত্র জাতকের পক্ষে কিরূপ ও কোন সংজ্ঞা বিশিষ্ট নক্ষত্র হইবে তাহা জানিতে হইলে জাতকের জন্ম নক্ষত্র হইতে অভীষ্ট দিনের নক্ষত্র অবধি গণনা করিয়া যত সংখ্যা হইবে তাহাকে ৯ দিয়া ভাগ করতঃ অবশিষ্ট সংখ্যা দ্বারা তারা নির্ণয় করিতে হয়। অর্থাৎ ১ অবশিষ্ট থাকিলে জন্ম তারা, ২ থাকিলে সম্পৎ তারা, ৩ থাকিলে বিপৎ ইত্যাদি।

উদাহরণ। এক ব্যক্তির জন্ম নক্ষত্র ২৭ রেবতী ; যে দিনের তারা নির্ণয় করিতে হইবে সেদিনে নক্ষত্র ১০ মঘা। রেবতী হইতে মঘা পর্য্যন্ত গণনায় ১১ হয় ; ১১কে ৯ দিয়া ভাগ করিলে ২ ভাগশেষ থাকে ; সুতরাং মঘা সেই ব্যক্তির সম্পৎ তারা, এইরূপে যে কোন দিনের তারা নির্ণয় করা যায়। মৎপ্রণীত "যাত্রীক ব্যবস্থা দর্পণে" ২৭টী নক্ষত্রের নবতারা চক্র প্রদত্ত হইয়াছে।

## শতপদ নক্ষত্র চক্র।

| নক্ষত্র | ১ম পাদ | ২ পাদ | ৩ পাদ | ৪ পাদ |
|---|---|---|---|---|
| ৩ কৃত্তিকা | অ | উ | ই | এ |
| ৪ বোহিণী | ও | ব | বি | বু |
| ৫ মৃগশিরা | বে | বো | ক | কি |
| ৬ আর্দ্রা | কু | ঘ | ঙ | ছ |
| ৭ পুনর্ব্বসু | কে | কো | হ | হি |
| ৮ পুষ্যা | হু | হে | হো | ড |
| ৯ অশ্লেষা | ডি | ডু | ডে | ডো |
| ১০ মঘা | ম | মি | মু | মে |
| ১১ পূঃ ফঃ | মো | ট | টি | টু |
| ১২ উঃ ফঃ | টে | টো | প | পি |
| ১৩ হস্তা | পু | ষ | ণ | ঠ |
| ১৪ চিত্রা | পে | পো | ব | বি |
| ১৫ স্বাতী | রু | রে | রো | ত |
| ১৬ বিশাখা | তি | তু | তে | তো |
| ১৭ অনুবাঃ | ন | নি | নু | নে |
| ১৮ জ্যেষ্ঠা | নো | য | যি | যু |
| ১৯ মূলা | যে | যো | ভ | ভি |
| ২০ পূঃ আঃ | ভু | ধ | ফ | ঢ |
| ২১ উঃ আঃ | ভে | ভো | জ | জি |
| অভিজিৎ | জু | জে | জো | খ |
| ২২ শ্রবণা | খি | খু | খে | খো |
| ২৩ ধনিষ্ঠা | গ | গি | গু | গে |
| ২৪ শঃ ভিঃ | গো | শ | শি | শু |
| ২৫ পূঃ ভাঃ | শে | শো | দ | দি |
| ২৬ উঃ ভাঃ | দু | থ | ঝ | ঞ |
| ২৭ রেবতী | দে | দো | চ | চি |
| ১ অশ্বিনী | চু | চে | চো | ল |
| ২ ভরণী | লি | লু | লে | লো |

১২। শতপদ চক্র। অর্থাৎ নক্ষত্রেব প্রতিপাদের আদ্যক্ষরানুসাবে জাতকের নামেব আদ্যক্ষর নির্ণায়ক চক্র। কৃত্তিকাব ১ম পাদে জন্ম হইলে জাতকের নামেব আদ্যক্ষর অ হইবে। অধর চন্দ্র, অমবেন্দ্র ইত্যাদি। দ্বিতীয় পাদে উমেশ, উমাপদ ইত্যাদি, এইরূপ অপরাপব জানিবেন। এইরূপে যে নাক্ষত্রিক নাম রক্ষিত হয় তদ্বাবা অনেক প্রকার গণনা হইযা থাকে। উক্ত নাক্ষত্রিক নাম জানিতে পাবিলে জাতকেব জন্ম নক্ষত্রের কোন্ পাদে জন্ম, জন্মরাশি, কোন গ্রহের দশায জন্ম এবং জাতকের স্বর প্রভৃতি অনেক বিষয অবগত হওযা যায।

যে স্থানে "শ" আছে তথায "স" ব্যবহার হইতে পারে এবং হ্রস্ব স্বরের স্থানে দীর্ঘ স্বর হইতে পারে যথা, ত্রি স্থানে তা, অ স্থানে আ ইত্যাদি।

১৩। পঞ্চভূত নক্ষত্রাণি।

ধনিষ্ঠা রেবতী জ্যেষ্ঠানুরাধা শ্রবণা তথা।
অভিজিচ্চোত্তরাষাঢ়া পৃথ্বীতত্ত্ব মুদাহৃতম্ ॥
পূর্ব্বাষাঢ়া অথাশ্লেষা মূলার্দ্রা চৈব রোহিণী।
উত্তরভাদ্রপদা তোয়ং আপস্তত্ত্বভীষ্টদম্ ॥
ভরণী কৃত্তিকা পুষ্যা মঘা পূর্ব্বা চ ফল্গুনী।
পূর্ব্বভাদ্রপদা স্বাতী তেজস্তত্ত্বমিতি প্রিয়ে ॥
বিশাখোত্তরফল্গুন্যৌ হস্তা চিত্রা পুনর্ব্বসুঃ।
অশ্বিনী মৃগশীর্ষা চ বায়ুস্তত্ত্বমুদাহৃতম্ ॥

ইতি সূক্ষ্মস্বরোদয়ঃ।

কোন্ কোন্ নক্ষত্র কোন্ তত্ত্বের অধিপতি তাহা নিম্নোক্ত চক্রে দ্রষ্টব্য।

তত্ত্বনির্ণায়ক নক্ষত্র-চক্র।

| পৃথ্বীতত্ত্ব | অপতত্ত্ব | তেজতত্ত্ব | বায়ুতত্ত্ব |
|---|---|---|---|
| ২৩,২৭, ১৮, | ২০, ৯, ১৯, | ২, ৩, ৮, ১০ | ১৬, ১২, ১৩, ১৪ |
| ১৭,২২, ০,২১ | ৬,৪, ২৬, ২৪ | ১১, ২৫, ১৫ | ৭, ১, ৫, |

## তৃতীয় পরিচ্ছেদ।

### তিথি সংজ্ঞা ও বিবরণ।

১। তিথিঃ—চন্দ্রকলাক্রিয়োপলক্ষিতঃ কালঃ।

চন্দ্রকলার হ্রাসবৃদ্ধি দ্বারা সীমাবদ্ধ কালকে তিথি বলে; অর্থাৎ রাশিচক্রে সূর্য্য হইতে চন্দ্রের প্রত্যেক ১২ অংশ গমন করিতে যে সময় অতিবাহিত হয়, তাহাকেই এক এক তিথি বলে। সমস্ত রাশিচক্রটী ৩৬০ ডিগ্রি বা অংশে বিভক্ত করা হইয়াছে; সুতরাং চন্দ্র, সূর্য্য হইতে নিষ্ক্রান্ত হইয়া সমস্ত রাশিচক্র ঘুরিয়া পুনরায় সূর্য্যের সহিত মিলিত হইতে ৩০টী তিথি অতিবাহিত

করে। এই ৩০ তিথি আবার দুই ভাগে বিভক্ত; শুক্লা তিথি যাহাকে শুক্ল পক্ষ বলা হয়, এবং কৃষ্ণা তিথি যাহাকে কৃষ্ণপক্ষ বলা হয়। চন্দ্র, সূর্য্য হইতে বিনির্গত হইয়া রাশিচক্রের অর্দ্ধাংশ ( ১৮০ ডিগ্রি বা অংশ ) গমন করিলে শুক্ল প্রতিপৎ হইতে পূর্ণিমা (The Moou in opposition) পর্য্যন্ত যে ১৫ তিথি হয় তাহাকে শুক্লপক্ষীয়া তিথি বলে এবং রাশিচক্রের অপরার্দ্ধাংশ ( ১৮১ ডিগ্রি হইতে ৩৬০ ডিগ্রি পর্য্যন্ত ) গমন করিলে, কৃষ্ণ প্রতিপৎ হইতে অমাবস্যা (The Moon in conjunction) পর্য্যন্ত যে ১৫ তিথি হয় তাহাকে কৃষ্ণপক্ষীয়া তিথি বলে।

অর্কাদ্বিনিঃসৃতঃ প্রাচীং যদ্যাত্যহরহঃ শশী।
ভাগৈর্দ্বাদশভিস্তৎ স্যাত্তিথিশ্চান্দ্রমসং দিনম্॥
ত্রিংশাংশকস্তথা রাশের্ভাগ ইত্যভিধীয়তে।
আদিত্যাদ্বিপ্রকৃষ্টস্তু ভাগং দ্বাদশকং যদা।
চন্দ্রমাঃ স্যাত্তদা রাম তিথিরিত্যভিধীয়তে॥

২। চন্দ্রকলা। চন্দ্র, সূর্য্য হইতে যত দূরে গমন করে আমরা তাহার আকার ততই অধিক পরিমাণে দেখিতে পাই এবং সূর্য্যের যত নিকটে আইসে ততই অল্প পরিমাণে দেখিতে পাই। এইরূপে ক্রমান্বয়ে চন্দ্রের অবয়বের হ্রাস বৃদ্ধির পরিমাণকে চন্দ্রকলা (Phases of the Moon) বলে। ষোল কলায় চন্দ্র পূর্ণত্ব প্রাপ্ত হয়। অমাবস্যা হইতে পূর্ণিমা পর্য্যন্ত ষোল তিথিতে চন্দ্রের ষোলকলা হয়।

অমাদি পৌর্ণমাস্যন্তা যা এব শশিনঃ কলাঃ।
তিথয়স্তাঃ সমাখ্যাতাঃ ষোড়শৈব বরাননে॥

৩। তিথিদিগের নাম।

প্রতিপৎ দ্বিতীয়া তৃতীয়া চতুর্থী পঞ্চমী তথা।
ষষ্ঠী চ সপ্তমী চৈব অষ্টমী নবমী তথা।
দশম্যেকাদশী চৈব দ্বাদশী চ ত্রয়োদশী।
চতুর্দ্দশী পূর্ণিমা চ অমাবস্যা তথাস্মৃতা॥

১ প্রতিপৎ, ২ দ্বিতীয়া, ৩ তৃতীয়া, ৪ চতুর্থী, ৫ পঞ্চমী, ৬ ষষ্ঠী, ৭ সপ্তমী, ৮ অষ্টমী, ৯ নবমী, ১০ দশমী, ১১ একাদশী, ১২ দ্বাদশী, ১৩ ত্রয়োদশী, ১৪ চতুর্দশী, ১৫ পূর্ণিমা, ১৬ কৃষ্ণা প্রতিপৎ, ১৭ দ্বিতীয়া, ১৮ তৃতীয়া, ১৯ চতুর্থী, ২০ পঞ্চমী, ২১ ষষ্ঠী, ২২ সপ্তমী, ২৩ অষ্টমী, ২৪ নবমী, ২৫ দশমী, ২৬ একাদশী, ২৭ দ্বাদশী, ২৮ ত্রয়োদশী, ২৯ চতুর্দশী এবং ৩০ অমাবস্যা।

যে সংখ্যা দ্বারা যে তিথি বুঝিতে হইবে তাহা উপরে লিখিত হইল। অর্থাৎ ৯ সংখ্যা দ্বারা শুক্লা নবমী এবং ১৯ সংখ্যা দ্বারা কৃষ্ণা চতুর্থী বুঝিতে হইবে।

৪। তিথিদিগের শ্রেণীবিভাগ। উপরি উক্ত তিথি সকল পাঁচ শ্রেণীতে বিভক্ত। তাহাদের নাম ও ফলাফল নিম্নে কথিত হইতেছে।

নন্দা ভদ্রা জয়া রিক্তা পূর্ণা চ নাম সদৃশ ফলাঃ।
ন্যূনসমেষ্টাঃ শুক্লে কৃষ্ণে তিথয়ঃ প্রতীপাস্তাঃ॥ দীপিকা।

শুক্ল কৃষ্ণ উভয় পক্ষেই প্রতিপদাদি তিথি সকল ত্রিরাবৃত্তি গণনা দ্বারা যথাক্রমে নন্দা, ভদ্রা, জয়া, রিক্তা ও পূর্ণা এই পাঁচটী আখ্যা প্রাপ্ত হইয়াছে। অর্থাৎ প্রথম বৃত্তি অনুসারে শুক্ল পক্ষের নন্দায় প্রতিপৎ, ভদ্রায় দ্বিতীয়া, জয়ায় তৃতীয়া, রিক্তায় চতুর্থী এবং পূর্ণায় পঞ্চমী হয়; দ্বিতীয়বার গণনায় নন্দায় ষষ্ঠী, ভদ্রায় সপ্তমী, জয়ায় অষ্টমী, রিক্তায় নবমী এবং পূর্ণায় দশমী হয়; তৃতীয়বার গণনায় নন্দায় একাদশী, ভদ্রায় দ্বাদশী, জয়ায় ত্রয়োদশী, রিক্তায় চতুর্দশী এবং পূর্ণায় পূর্ণিমা হইয়া থাকে। এইরূপ কৃষ্ণপক্ষেও জানিতে হইবে। কোন্ তিথি কোন্ শ্রেণীভুক্ত নিম্নলিখিত চক্র দৃষ্টে সহজে বোধগম্য হইবে।

তিথি বিভাগ চক্র।

| শুক্লপক্ষের তিথিসংখ্যা। | | | | | কৃষ্ণপক্ষের তিথিসংখ্যা। | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| নন্দা | ভদ্রা | জয়া | রিক্তা | পূর্ণা | নন্দা | ভদ্রা | জয়া | রিক্তা | পূর্ণা |
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ১৬ | ১৭ | ১৮ | ১৯ | ২০ |
| ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ২১ | ২২ | ২৩ | ২৪ | ২৫ |
| ১১ | ১২ | ১৩ | ১৪ | ১৫ | ২৬ | ২৭ | ২৮ | ২৯ | ৩০ |

পক্ষভেদে তিথি সকলের ফলের তারতম্য হইয়া থাকে। শুক্লপক্ষে প্রতিপৎ হইতে পঞ্চমী পর্য্যন্ত প্রথম পঞ্চ তিথি অল্প ফলপ্রদ, দ্বিতীয় পঞ্চ তিথি মধ্য ফলপ্রদ এবং তৃতীয় পঞ্চ তিথি পূর্ণ ফলপ্রদ। আর কৃষ্ণপক্ষে ইহার ঠিক বিপরীত জানিতে হইবে অর্থাৎ প্রথম পঞ্চ তিথি পূর্ণ ফলপ্রদ ইত্যাদি।

৫। তিথিদিগের অধিপতি।

অগ্নিঃ প্রজাপতি র্গৌরী গণেশোঽহির্গুহো রবিঃ।
শিবো দুর্গা যমো বিশ্বো হরিঃ কামো হরঃ শশী।
পিতরঃ প্রতিপদাদীনাং তিথিনামধিপাঃ ক্রমাৎ॥

অগ্নি, প্রজাপতি, গৌরী, গণেশ, অহি, গুহ, রবি, শিব, দুর্গা, যম, বিশ্ব, হরি, কাম, হর, শশী এবং পিতৃগণ প্রতিপদাদি তিথি সকলের অধিপতি।

৬। মাসদগ্ধা। বিশেষ বিশেষ মাসে বিশেষ বিশেষ তিথির যোগ হইলে তাহাকে মাসদগ্ধা বলে। কোন্ কোন্ মাসে কোন্ কোন্ তিথির যোগ হইলে মাসদগ্ধা হয় তাহা নিম্নে প্রকাশ করা যাইতেছে।

দ্বিতীয়া মীনধনুষোশ্চতুর্থী বৃষকুম্ভয়োঃ।
মেষকর্কটয়োঃ ষষ্ঠী কন্যামিথুনকেঽষ্টমী॥
দশমী বৃশ্চিকে সিংহে দ্বাদশী মকরে তুলে।
মেষেদিনেশে নৃযুগে মৃগেন্দ্র যূকে ধনুঃস্থে কলসে চ শুক্লা।
কুলীর কন্যালি মৃগাস্যমীন বৃষেষু কৃষ্ণাস্তিথয়ঃ প্রদগ্ধা॥

পৌষের শুক্লদ্বিতীয়া এবং চৈত্রের কৃষ্ণদ্বিতীয়া, ফাল্গুনের শুক্লচতুর্থী এবং জ্যৈষ্ঠের কৃষ্ণচতুর্থী, বৈশাখের শুক্লষষ্ঠী এবং শ্রাবণের কৃষ্ণষষ্ঠী, আষাঢ়ের শুক্লাষ্টমী এবং আশ্বিনের কৃষ্ণাষ্টমী, ভাদ্রের শুক্লদশমী এবং অগ্রহায়ণের কৃষ্ণদশমী, কার্ত্তিকের শুক্লদ্বাদশী ও মাঘের কৃষ্ণদ্বাদশী প্রভৃতি তিথিকে মাসদগ্ধা বলে।

৭। মাসদগ্ধার ফল।

এভির্জাতো ন জীবেত যদি শক্র সমো ভবেৎ।
বিবাহে বিধবা নারী যাত্রায়াং মরণং ধ্রুবম্॥

কৃষ্যারম্ভে ফলং নাস্তি বিদ্যারম্ভে চ মূর্খতা।
সঙ্গমে গর্ভপাতঃ স্যাৎ বাণিজ্যে মূলনাশনম্।
শুভকর্ম্মাণি সর্ব্বাণি নৈব কুর্য্যাৎ বিচক্ষণাঃ॥

ঐ সকল তিথিতে জন্মগ্রহণ করিলে অকালমৃত্যু, গমনে মৃত্যু বা অমঙ্গল, বিবাহে নারীর বৈধব্য; কৃষিকর্ম্মারম্ভে ফলাভাব; বিদ্যারম্ভে মূর্খতা, স্ত্রী-সঙ্গমে গর্ভ হইলে গর্ভপাত এবং বাণিজ্যে মূলধনের নাশ হইয়া থাকে; অতএব ধীমান ব্যক্তিগণ ইহাতে কোন শুভ কার্য্য করিবেন না।

৮। যোগসংজ্ঞা। যেরূপ ২৭টী নক্ষত্র পর পর বিকাশ হইয়া থাকে, সেইরূপ ২৭টী যোগের বিকাশ হয়। তাহাদের নাম যথা;—

বিষ্কুম্ভঃ প্রীতিরায়ুষ্মান্ সৌভাগ্যঃ শোভনস্তথা।
অতিগণ্ডঃ সুকর্ম্মা চ ধৃতিঃ শূলস্তথৈব চ।
গণ্ডোবৃদ্ধিধ্রুবশ্চৈব ব্যাঘাতো হর্ষণস্তথা।
বজ্রশ্চাসৃক্‌ব্যতীপাতো বরীয়াণ পরিঘঃ শিবঃ।
সাধ্যঃ সিদ্ধঃ শুভঃ শুক্রো ব্রহ্মেন্দ্রো বৈধৃতিস্তথা।

১ বিষ্কুম্ভঃ, ২ প্রীতি, ৩ আয়ুষ্মান, ৪ সৌভাগ্য, ৫ শোভন, ৬ অতিগণ্ড, ৭ সুকর্ম্মা, ৮ ধৃতি, ৯ শূল, ১০ গণ্ড, ১১ বৃদ্ধি, ১২ ধ্রুব, ১৩ ব্যাঘাত, ১৪ হর্ষণ, ১৫ বজ্র, ১৬ অসৃক, ১৭ ব্যতীপাত, ১৮ বরীয়াণ, ১৯ পরিঘ, ২০ শিব, ২১ সাধ্য, ২২ সিদ্ধ, ২৩ শুভ, ২৪ শুক্র, ২৫ ব্রহ্ম, ২৬ ইন্দ্র, এবং ২৭ বৈধৃতি।

৯। করণ সংজ্ঞা। তিথ্যর্দ্ধপরিমিত ববাদ্যেকাদশসংজ্ঞক কালবিশেষঃ তেষাং নামানি। যথা—

বববালবকৌলবতৈতিলগরবণিজবিষ্টয়ঃ॥
সপ্ত শকুনি চতুষ্পান্নাগাঃ কিন্তুঘ্ন সংজ্ঞকঃ ধ্রুবাণি করণানি॥

সর্ব্বসমেত একাদশটী করণ যথা—১ বব, ২ বালব, ৩ কৌলব, ৪ তৈতিল, ৫ গর, ৬ বণিজ, ৭ বিষ্টি, এই সাতটী মূলকরণ এবং ৮ শকুনি, ৯ চতুষ্পাদ, ১০ নাগ ও ১১ কিস্তুঘ্ন এই চারিটী গৌণ-করণ।

একৈকস্মিন্ তিথৌ দ্বে দ্বে করণে ভবতঃ। তেষাং ববাদয়ঃ সপ্ত অষ্টাবৃত্ত্যা শুক্লপ্রতিপচ্ছেষার্দ্ধমারভ্য কৃষ্ণপক্ষীয় চতুর্দ্দশী প্রথমার্দ্ধ পর্য্যন্তং ভবন্তি। শেষা চত্বারঃ কৃষ্ণচতুর্দ্দশী শেষার্দ্ধাবধি শুক্লপ্রতিপৎ প্রথমার্দ্ধ পর্য্যন্তং নিয়মেন ভবন্তি অতো ধ্রুবাণি করণানি।

এক একটী তিথিতে দুইটী করিয়া করণ হইয়া থাকে; একাদশ করণের মধ্যে বরাদি সাতটী শুক্লপক্ষীয় প্রতিপদের শেষার্দ্ধ ভাগ হইতে আরম্ভ করিয়া কৃষ্ণপক্ষীয় চতুর্দ্দশীর প্রথমার্দ্ধ পর্য্যন্ত প্রত্যেক তিথিতে দুইটী করিয়া করণ হয় অর্থাৎ শুক্লপক্ষীয় প্রতিপদের শেষার্দ্ধে বব ইত্যাদি প্রকারে হইয়া থাকে। এবং অবশিষ্ট শকুনি আদি চারিটী করণ কৃষ্ণ চতুর্দ্দশীর শেষার্দ্ধ ভাগ হইতে আরম্ভ করিয়া শুক্ল পতিপদের প্রথমার্দ্ধ পর্য্যন্ত হইয়া থাকে। ইহারা ধ্রুবকরণ, কারণ ইহারা উক্ত তিন তিথি ভিন্ন অন্য কোন তিথিতে হয় না।

মুল করণ।

| | | | |
|---|---|---|---|
| শুক্ল | প্রতিপদের | ২ য়ার্দ্ধে | বব। |
| ,, | দ্বিতীয়ার | ১ মার্দ্ধে | বালব। |
| ,, | ,, | ২ য়ার্দ্ধে | কৌলব। |
| ,, | তৃতীয়ার | ১ মার্দ্ধে | তৈতিল। |
| ,, | ,, | ২ য়ার্দ্ধে | গর। |
| ,, | চতুর্থীর | ১ মার্দ্ধে | বনিজ। |
| ,, | ,, | ২ য়ার্দ্ধে | বিষ্টি। |
| ,, | পঞ্চমীর | ১ মার্দ্ধে | বব। |
| ,, | ,, | ২ য়ার্দ্ধে | বালব। |

ইত্যাদি ৮ বার ৭ টী করণ আবৃত্তি করিয়া ২৮ তিথিতে ৫৬টী করণ হইবে।

ধ্রুব বা গৌণ করণ।

কৃষ্ণ ১৪ শীর ২য়ার্দ্ধে শকুনি। অমাবশ্যার ১ মার্দ্ধে চতুষ্পাদ। অমাবস্যার ২ য়ার্দ্ধে নাগ। শুক্ল প্রতিপদের ১ মার্দ্ধে কিন্তুঘ্ন। পঞ্জিকায় প্রতিদিন একটী মাত্র করণের উল্লেখ থাকে। প্রাতঃকালে তিথির যে ভাগে পতিত হয় সেই ভাগে যে করণ হয় তাহারই উল্লেখ হয়।

১০। বার। রবিঃ সোমো মঙ্গলশ্চ বুধো জীবঃ সিতঃ শনিঃ।
এতেষাং নামতো বারাঃ সপ্তৈব কথিতা পুরা॥

বার সাতটী যথা—১ রবিবার, ২ সোমবার, ৩ মঙ্গলবার, ৪ বুধবার, ৫ বৃহস্পতিবার, ৬ শুক্রবার ও ৭ শনিবার।

বার সকল দুই শ্রেণীতে বিভক্ত যথা শুভবার আর অশুভবার।

শুক্রেন্দুবুধজীবানাং বারঃ সর্ব্বত্র শোভনাঃ
ভানুভূসুতমন্দানাং শুভকর্ম্মসু কেস্বপি॥

শুক্র, সোম, বুধ ও বৃহস্পতিবার সর্ব্ব কার্য্যে প্রশস্ত এবং রবি, মঙ্গল ও শনিবার কতকগুলি কর্ম্মে শুভ আর সকল কার্য্যেই পরিত্যজ্য।

## চতুর্থ পরিচ্ছেদ্।

### রাশি সংজ্ঞা ও বিবরণ।

১। রাশিদিগের উৎপত্তি।

অথ সৃষ্ট্যাং মনশ্চক্রে ব্রহ্মাহঙ্কার মূর্ত্তিভৃৎ।
মনসশ্চন্দ্রমা জজ্ঞে সূর্য্যোঽক্ষ্ণো তেজসাং নিধিঃ॥
মনসঃ খং ততো বায়ুরগ্নিরাপো ধরা ক্রমাৎ।
গুণৈক বৃদ্ধ্যা পঞ্চৈব মহাভূতানি জজ্ঞিরে॥
অগ্নীষোমৌ ভাস্করেন্দু ততস্ত্বঙ্গারকাদয়ঃ।
তেজোভূখাম্বুবাতেভ্যঃ ক্রমশো পঞ্চ জজ্ঞিরে॥
পুনর্দ্বাদশধাত্মানং বিভজেদ্রাশি সংজ্ঞকম্।
নক্ষত্র রূপিণং ভূয়ঃ সপ্তবিংশাত্মকং বশী॥

ইতি সূর্য্যসিদ্ধান্তে গোলাধ্যায়ঃ।

অহঙ্কার মূর্ত্তিধারী ব্রহ্মা সৃষ্টি করিতে মানস করিলে মন হইতে চন্দ্র, চক্ষুদ্বয় হইতে তেজোময় সূর্য্য উৎপন্ন হইলেন; তদনন্তর মন হইতে শব্দগুণসম্পন্ন আকাশের উৎপত্তি হইল। তাহার পর আকাশ হইতে শব্দস্পর্শগুণসম্পন্ন বায়ু; বায়ু হইতে শব্দ স্পর্শ ও রূপগুণসম্পন্ন তেজের আধারভূত অগ্নি; অগ্নি হইতে শব্দ, স্পর্শ, রূপ, রস গুণসম্পন্ন জল; জল হইতে শব্দ-স্পর্শ-রূপ-রস-গন্ধ গুণসম্পন্ন পৃথিবীর উৎপত্তি হইল। এইরূপে চন্দ্র সূর্য্য এবং ক্ষিত্যপতেজ-

মরুৎব্যোমাত্মক পঞ্চ মহাভূতের উৎপত্তি হইলে পর, তেজ হইতে মঙ্গল, পৃথিবী হইতে বুধ, আকাশ হইতে বৃহস্পতি, জল হইতে শুক্র এবং বায়ু হইতে শনির উৎপত্তি হইল। পুনর্ব্বার তিনি আপনাকে মেষাদি দ্বাদশ রাশি সংজ্ঞায় বিভক্ত করিয়া দ্বাদশ রাশি যুক্ত মূর্ত্তি কল্পনা করিলেন। তদনন্তর অশ্বিন্যাদি ২৭টী নক্ষত্র সংজ্ঞায় আপনাকে সপ্তবিংশতি অংশে বিভক্ত করিয়া বশী (ইচ্ছাময়) ব্রহ্মা যথাক্রমে রাশি ও নক্ষত্র চক্র সৃষ্টি করিলেন॥

২। জ্যোতিশ্চক্র বা রাশিচক্র।

সাতাইশটী নক্ষত্র দ্বারা পরিব্যাপ্ত যে কল্পিত চক্রে গ্রহগণ সর্ব্বদা পরিভ্রমণ করিতেছে তাহাকে জ্যোতিশ্চক্র বা রাশিচক্র বলে।

সপ্তবিংশতিভৈর্জ্যোতিশ্চক্রং স্তিমিতবায়ুগম্॥
তদার্কাংশোভবেদ্রাশির্নবর্ক্ষচরণাঙ্কিতঃ॥ দীপিকা।

জ্যোতিশ্চক্র সপ্ত বিংশতি নক্ষত্র দ্বারা পরিব্যাপ্ত স্তব্ধ বায়ুর উপরে অবস্থিত এবং নক্ষত্রদিগের নয় পাদে (সওয়া দুই নক্ষত্রে) এক একটী রাশি কল্পিত হইয়া দ্বাদশ ভাগে বিভক্ত হইয়াছে।

৩। দ্বাদশ রাশির মূর্ত্তি। প্রত্যেক রাশির এক একটী মূর্ত্তি কল্পনা করা হইয়া থাকে, যে অংশে মেষের মূর্ত্তি কল্পনা করা যায় তাহাকে মেষ রাশি. যে অংশে বৃষের মূর্ত্তি কল্পনা করা যায় তাহাকে বৃষ রাশি বলা যায়। এইরূপ অন্যান্য রাশিরও নামানুযায়ী এক একটী মূর্ত্তি আছে। যথা;—

মেষাকারোহি মেষস্তু বৃষাকারো বৃষস্তথা।
বীণাগদাভৃন্মিথুনং কর্কটঃ কর্কটাকৃতিঃ॥
সিংহঃ সিংহঃ সশস্যাগ্নি নৌস্থা কন্যা প্রকীর্ত্তিতা।
তুলা তুলাবান্ পুরুষো বৃশ্চিকো বৃশ্চিকাকৃতিঃ॥
ধনুর্দ্ধন্যশ্বজঘনো মৃগাস্যো মকরস্তথা।
কুম্ভধারী পুমান্ কুম্ভো মীনো মীনদ্বয়াকৃতিঃ॥

৪। দ্বাদশ রাশির উক্ত প্রকার নামের কারণ।

অদৃষ্ট নির্দ্দেশক জ্যোতিষ গণনার সৌকার্য্যার্থে এক এক রাশিতে কেবল মাত্র সওয়া দুইটী নক্ষত্র অবলম্বন করা হয়। বাস্তবিক এক একটী রাশি

বহু নক্ষত্র বিশিষ্ট এক একটী নক্ষত্র পুঞ্জ। সেই এক একটী নক্ষত্র পুঞ্জের আকার যে জীব, জন্তু বা পদার্থের সদৃশ বলিয়া প্রতীয়মান হয়, সেই জীব, জন্তু বা পদার্থের নামানুসারে পূর্ব্বাচার্য্যগণ রাশিদিগের নামকরণ করিয়াছেন।

পূর্ব্বে উক্ত হইয়াছে যে আকাশের মধ্যখণ্ডে ১০১৬টী নক্ষত্র বিদ্যমান আছে। ঐ সকল নক্ষত্র দ্বাদশ রাশির মধ্যে সন্নিহিত। কোন্ রাশিতে কতগুলি নক্ষত্র আছে তাহা নিম্নে প্রকটিত হইল।

মেষ রাশিতে ৬৬, বৃষে ১৪১, মিথুনে ৮৫, কর্কটে ৮৩, সিংহে ৯৫, কন্যায় ১১০, তুলায় ৫১, বৃশ্চিকে ৪৪, ধনুতে ৬৯, মকরে ৫১, কুম্ভে ১০৮ ও মীন রাশিতে ১১৩টী নক্ষত্র বিদ্যমান আছে।

ইউরোপীয় জ্যোতির্ব্বিদ পণ্ডিতগণ উত্তর খণ্ডে ৩৫ রাশি ও ১৩৫৬ নক্ষত্র এবং দক্ষিণ খণ্ডে ৪৬ রাশি ও ৯৯৫ নক্ষত্র অবস্থিত বলিয়া স্থির করিয়াছেন। এ স্থলে ইহা আলোচ্য বিষয় নহে, সুতরাং এ সম্বন্ধে অবতারণা অনাবশ্যক।

রাশিচক্র।



৫। দ্বাদশ রাশির সংজ্ঞা।

মেষ বৃষোঽথ মিথুনং কর্কটঃ সিংহ এব চ।
কন্যাতুলা বৃশ্চিকশ্চ ধনুর্মকর এব চ॥
কুম্ভোমীনশ্চ বিজ্ঞেয়া রাশয়োর্দ্বাদশৈব তে॥

১ মেষ, ২ বৃষ, ৩ মিথুন, ৪ কর্কট, ৫ সিংহ, ৬ কন্যা, ৭ তুলা, ৮ বৃশ্চিক, ৯ ধনু, ১০ মকর, ১১ কুম্ভ ও ১২ মীন।

৬। মেষাদি দ্বাদশ রাশির ল্যাটিন নাম। যথা

1 Aries ( এরিজ্ ), 2 Taurus ( টরস্ ), 3 Gemini ( জেমিনি ), 4 Cancer ( ক্যান্সার্ ), 5 Leo ( লিও ), 6 Virgo ( ভার্গো ), 7 Libra ( লাইব্রা ), 8 Scorpio ( স্কর্পিয়ো ), 9 Sagittarius ( স্যাজিট্যারিস্ ), 10 Capricornus ( ক্যাপ্রিকরনস্ ), 11 Aquarius ( অ্যাকোয়েরিয়স ), 12 Pisces ( পিসেস্ ), এই দ্বাদশ রাশিকে Zodiac ( জোডিয়্যাক ), বলে।

৭। দ্বাদশ রাশির নামান্তর।

ক্রিয়তাবুরিজিতুম কুলীরলেয়পাথেয়যূককৌর্পাখ্যাঃ।
তৌক্ষিক আকোকেরো হৃদ্রোগশ্চান্ত্যভং চেত্থম্।

১ ক্রিয়, ২ তাবুরি, ৩ জিতুম, ৪ কুলীর, ৫ লেয়, ৬ পাথেয়, ৭ যুক, ৮ কৌর্পাখ্য, ৯ তৌক্ষিক, ১০ আকোকের, ১১ হৃদ্রোগ ও ১২ অন্ত্যভ।

৮। নক্ষত্র দ্বারা রাশি বিভাগ।

সপাদদ্বয় নক্ষত্রৈরশ্বিন্যাদিভিরেব চ।
রাশয়ঃ কথিতা হেতে মেষাদি দ্বাদশঃ ক্রমাৎ॥

অশ্বিনী প্রভৃতি নক্ষত্রদিগের সওয়া দুইটী করিয়া নক্ষত্র লইয়া এক একটী রাশি গঠিত হইয়া থাকে। অর্থাৎ অশ্বিনী ও ভরণীর সমুদয় এবং কৃত্তিকার এক চতুর্থাংশ লইয়া মেষরাশি, কৃত্তিকার ত্রিচতুর্থাংশ রোহিণীর সমুদয় ও মৃগশিরার অর্দ্ধাংশ লইয়া বৃষরাশি গঠিত হইয়াছে। এইরূপ সওয়া দুই নক্ষত্রে এক একটী রাশি যথাক্রমে গঠিত হইয়াছে।

৯। রাশিদিগের ক্রূরসৌম্যাদি বিবিধ সংজ্ঞা।

ক্রূরোঽথ সৌম্যঃ পুরুষোঽঙ্গনাচ ওজোঽপযুগ্মং বিষমঃ সমশ্চ।
চরস্থির দ্ব্যাত্মক নামধেয়া মেষাদয়োঽমী ক্রমশঃ প্রদিষ্টাঃ॥

মেষাদি দ্বাদশ রাশির যথাক্রমে ক্রূর ও সৌম্য, পুরুষ ও অঙ্গনা, ওজ ও যুগ্ম, বিষম ও সম, এবং চর, স্থির ও দ্ব্যাত্মকাদি নাম হইয়া থাকে। যথা—

| | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|
| ১। | ক্রূর রাশি—মেষ, | মিথুন, | সিংহ, | তুলা, | ধনু, | কুম্ভ। |
| | সৌম্যরাশি—বৃষ, | কর্কট, | কন্যা, | বৃশ্চিক, | মকর, | মীন। |
| ২। | পুরুষ রাশি—মেষ, | মিথুন, | সিংহ, | তুলা, | ধনু, | কুম্ভ। |
| | স্ত্রী রাশি—বৃষ, | কর্কট, | কন্যা, | বৃশ্চিক; | মকর, | মীন। |
| ৩। | ওজ রাশি—মেষ, | মিথুন, | সিংহ, | তুলা, | ধনু, | কুম্ভ। |
| | যুগ্ম রাশি—বৃষ, | কর্কট, | কন্যা, | বৃশ্চিক, | মকর, | মীন। |
| ৪। | বিষম রাশি—মেষ, | মিথুন, | সিংহ, | তুলা, | ধনু, | কুম্ভ। |
| | সমরাশি—বৃষ, | কর্কট, | কন্যা, | বৃশ্চিক, | মকর, | মীন। |
| ৫। | অগ্নিরাশি—মেষ, | সিংহ, | ধনু। | | | |
| ৬। | ভূমিরাশি—বৃষ, | কন্যা, | মকর। | | | |
| ৭। | বায়ুরাশি—মিথুন, | তুলা, | কুম্ভ। | | | |
| ৮। | জলরাশি—কর্কট, | বিছা, | মীন। | | | |
| ৯। | চর—মেষ, | কর্কট, | তুলা, | মকর। | | |
| | স্থির—বৃষ, | সিংহ, | বৃশ্চিক, | কুম্ভ। | | |
| | দ্ব্যাত্মক—মিথুন, | কন্যা, | ধনু, | মীন। | | |

১০। রাশিদিগের অগ্নি ভূম্যাদি সংজ্ঞা।

মেষশ্চ সিংহধনুষো বিজ্ঞেয়া বহ্নিরাশয়ঃ।
বৃষঃ কন্যাথ মকরঃ স্যুরেতে ভূমিরাশয়ঃ॥
মিথুনশ্চ তুলা কুম্ভোরাশয় পবনাত্মকাঃ।
কর্কবৃশ্চিকমীনাশ্চ বিজ্ঞেয়া জলরাশয়ঃ॥

মেষ, সিংহ ও ধনু অগ্নিরাশি, বৃষ কন্যা ও মকর ভূমি বা পৃথ্বিরাশি, মিথুন, তুলা ও কুম্ভ বায়ুরাশি এবং কর্কট, বৃশ্চিক ও মীন জলরাশি বলিয়া বিদিত।

১১। রাশিদিগের হ্রস্বাদি জ্ঞান।

হ্রস্বাস্তিমিগোঽবিঘটাঃ মিথুন ধনুঃ কর্কি মৃগমুখাশ্চ সমাঃ।
বৃশ্চিক-কন্যা-মৃগপতি-বণিজো দীর্ঘাঃ সমাখ্যাতাঃ॥

মীন, বৃষ, মেষ ও কুম্ভ এই চারিটীকে হ্রস্ব রাশি বলে; মিথুন, ধনুঃ, কর্কট ও মকর এই চারিটী সমরাশি এবং বৃশ্চিক, কন্যা, সিংহ এবং তুলা এই চারিটীকে দীর্ঘ রাশি বলিয়া নির্দ্দেশ করা হয়।

জাতকের লগ্নানুসারে যে ভাবে যে অঙ্গ নির্দ্দিষ্ট হইয়াছে সেই ভাবে যে রাশি হয়,সেই রাশির হ্রস্ব-দীর্ঘতানুসারে সেই অঙ্গ হ্রস্ব বা দীর্ঘ নির্দ্দেশ করিতে হয়। শুভাশুভ ও অধিপতি গ্রহের অবস্থানানুসারেও রাশি নির্দ্দিষ্ট অঙ্গ হ্রস্ব, দীর্ঘ কৃশ ও স্থূল হইয়া থাকে।

১২। বর্গোত্তম। চরাণাং প্রথমে চাংশে স্থিরানাং পঞ্চমে তথা।
নবমে দ্ব্যাত্মকানাঞ্চ বর্গোত্তম ইতি স্মৃতঃ॥

চর রাশিদিগের অর্থাৎ মেষ, কর্কট তুলা ও মকর রাশির প্রথম নবাংশের স্থির রাশিদিগের অর্থাৎ বৃষ, সিংহ, বৃশ্চিক, ও কুম্ভ রাশির পঞ্চম নবাংশের দ্ব্যাত্মক রাশিদিগের অর্থাৎ মিথুন, কন্যা, ধনু ও মীন রাশির নবম নবাংশের নাম বর্গোত্তম বলিয়া কথিত হইয়া থাকে। যে গ্রহের ক্ষেত্র সেই গ্রহের নবাংশ হইলে বর্গোত্তম হইয়া থাকে। বর্গোত্তমে অবস্থিত গ্রহগণ অত্যন্ত বলবান্ ও শুভপ্রদ।

১৩। রাশিদিগের দিগধিপতিত্ব।

প্রাগাদি ককুভাং নাথা যথা সংখ্যং প্রদক্ষিণম্।
মেষাদ্যারাশয়ো জ্ঞেয়াস্ত্রিরাবৃত্তি পরিক্রমাৎ॥ ইতি দীপিকা।

অন্যচ্চ। মেষ সিংহো ধনুশ্চৈব ত্রয়ঃ পূর্ব্ব দিগীশ্বরাঃ।
বৃষ কন্যা মৃগাশ্চৈব ত্রয়াণাং দক্ষিণেশ্বরাঃ॥
যুগ্ম যূক ঘটশ্চৈতে রাশয়ঃ পশ্চিমাধিপাঃ।
উত্তরদিগধীশাস্তু মীনকর্কটবৃশ্চিকাঃ॥

মেষাদি চারি রাশি, সিংহাদি চারি রাশি ও ধনু আদি চারি রাশি ত্রিরাবৃত্তি পরিভ্রমণ দ্বারা যথাক্রমে পূর্ব্ব, দক্ষিণ, পশ্চিম ও উত্তর এই চারিদিকের অধিপতি হইয়া থাকে; অর্থাৎ মেষ, সিংহ, ধনু পূর্ব্ব দিকের, বৃষ, কন্যা, মকর দক্ষিণ দিকের, মিথুন, তুলা, কুম্ভ পশ্চিম দিকের, এবং কর্কট, বৃশ্চিক ও মীন উত্তর দিকের অধিপতি।

## বিচার প্রয়োগ।

জন্ম সময়ে জাতকের রাশিচক্রে যে রাশিতে শুভগ্রহ অবস্থিতি করে, সেই সেই রাশি যে দিকের অধিপতি, সেই দিকে বাসস্থান নির্ম্মাণ, ভূম্যাদি ক্রয়, ব্যবসায়ার্থে বা কার্য্যার্থে গমন, বিবাহ, ভ্রমণ প্রভৃতি কার্য্য সকল করিলে সহজসাধ্য ও শুভপ্রদ হয়। শুভাশুভ মিশ্রগ্রহ থাকিলে মিশ্র ফল হয়।

### রাশিদিগের দিগধিপ চক্র।

উত্তর।




দক্ষিণ।

### ১৪। রাশিদিগের দিবা-নিশা সংজ্ঞা।

অজো গোপতি যুগ্মঞ্চ কার্কী ধন্বীমৃগাস্তথা।
নিশা সংজ্ঞা স্মৃতাশ্চৈতে শেষাশ্চান্যে দিবাত্মকাঃ॥

মেষ, বৃষ, মিথুন, কর্কট, ধনু ও মকর রাশির রাত্রি সংজ্ঞা এবং অবশিষ্ট ছয়টী রাশির দিবা সংজ্ঞা হইয়া থাকে। রাত্রি সংজ্ঞক রাশি সকল রাত্রিকালে এবং দিবা সংজ্ঞক রাশি সকল দিবাভাগে বলবান হইয়া থাকে।

১৫। রাশিদিগের শত্রু মিত্র।

ধরাম্বুনো রগ্নি সমীরয়োশ্চ বর্গে সুহৃত্বং পরতোঽরিভাবঃ।

পৃথ্বী ও জলরাশি এবং অগ্নি ও বায়ুরাশি পরস্পর মিত্র। পৃথ্বী ও অগ্নি, অগ্নি ও জল এবং জল ও বায়ুরাশি পরস্পর শত্রু। স্ত্রী পুত্রাদি আত্মীয় স্বজন বর্গের মধ্যে এবং ভৃত্যাদি বর্গের মধ্যে রাশির সংজ্ঞানুসারে তাহাদের রাশি হইলে রাশির ন্যায়, তাহাদের মধ্যেও শত্রুতা বা মিত্রতা হইয়া থাকে।

১৬। রাশিদিগের বর্ণ।

মেষোঽরুণঃ বৃষঃ শুক্লো মিথুনং হারিতস্তথা।
কর্কটো পাটলঃ সিংহঃ পাণ্ডুরঃ পরিকীর্ত্তিতঃ॥
বিচিত্রা কন্যকা প্রোক্তা তৌলী কৃষ্ণস্তথৈব চ।
পিশঙ্গো বৃশ্চিকশ্চৈব পিঙ্গলো কার্ম্মুকস্তথা॥
মকরঃ কর্ব্বুরঃ কুম্ভো বভ্রুকোমলিন রুচঃ॥

মেষ রক্ত, বৃষ শ্বেত, মিথুন হরিদ্রা, কর্কট পাটল, সিংহ পাণ্ডুর (শুক্লপীত-মিশ্রিত), কন্যা বিচিত্র, তুলা কৃষ্ণ, বৃশ্চিক পিশঙ্গ (নীলপীত মিশ্রিত,) ধনু পিঙ্গল (দীপশিখা তুল্য) মকর কর্ব্বুর (নানাবর্ণ) কুম্ভ বভ্রু (পিঙ্গল) এবং মীন মলিন বর্ণ বিশিষ্ট।

১৭। রাশিদিগের পৃষ্ঠোদয় সংজ্ঞা।

মেষোবৃষঃ কর্কটশ্চ ধনুর্ম্মকর এব চ।
পৃষ্ঠোদয়াঃ চতে বৈতে মীনশ্চাপি তথৈব চ॥

মেষ, বৃষ, কর্কট, ধনু, মকর ও মীন রাশিদিগের পৃষ্ঠোদয় সংজ্ঞা হইয়া থাকে। ঐ সকল রাশির উদয় কালে পদদ্বয় অগ্রে উদয় হয় বলিয়া ঐরূপ সংজ্ঞা প্রাপ্ত হইয়াছে। ইহারা রাত্রিতে বলবান।

১৮। রাশিদিগের শীর্ষোদয় সংজ্ঞা।

মিথুনং কেশরী কন্যা তুলাবৃশ্চিকস্তথা।
কুম্ভোঽথ মীন এবৈতে সপ্তশীর্ষোদয়াঃ স্মৃতাঃ॥

মিথুন, সিংহ, কন্যা, তুলা, বৃশ্চিক কুম্ভ এবং মীন রাশির শীর্ষোদয় সংজ্ঞা হইয়া থাকে। ঐ সকল রাশির উদয় কালে অগ্রে মস্তক উদয় হয় বলিয়া উহাদের শীর্ষোদয় সংজ্ঞা হইয়াছে এবং উহারা দিবাতে বলবান। মীনরাশি উভয় প্রকারে উদয় হইয়া থাকে, এই হেতু উভয় সংজ্ঞা পাইয়াছে।

## ১৯। রাশি কর্ত্তৃক কাল-পুরুষের অঙ্গবিভাগ।

মেষঃ শিরো বৃষো বক্তং মিথুনং বাহুযুগ্মকম্
কর্কটোহৃদয়ঞ্চৈব সিংহস্তূদরমেব চ ॥
কন্যা কটি স্তুলা বস্তি বৃশ্চিকো গুহ্যমেব চ
ধনুরূরু মৃগো জানু কুম্ভো জঙ্ঘে প্রকীর্ত্তিতে ॥
মীনঃ পাদদ্বয়ঞ্চৈব কালাঙ্গো নিয়তাং ক্রমাৎ ॥

মেষ কালপুরুষের মস্তক, বৃষ মুখ, মিথুন বাহুদ্বয়, কর্কট হৃদয়, সিংহ উদর, কন্যা কটিদেশ, তুলা তলপেট, বৃশ্চিক গুহ্যদেশ, ধনু উরু, মৃগ অর্থাৎ মকর জানুদ্বয়, কুম্ভ জঙ্ঘাদ্বয়, মীন পদদ্বয়।

কালপুরুষের অঙ্গে রাশিসকল যেরূপভাবে বিন্যস্ত আছে; মনুষ্য শরীরেও সেই সেই রাশিদ্বারা সেই সেই অঙ্গের পীড়া ও চিহ্নাদি গণনা করিতে হইবে।

### প্রয়োজন।

জাতকের জন্মকালে রাশিচক্রে যে যে রাশিতে গ্রহ অবস্থিতি করে সেই রাশি নির্দ্দিষ্ট অঙ্গে তিল, জরুল প্রভৃতি চিহ্ন পরিলক্ষিত হইয়া থাকে। এবং সেই অঙ্গের সেই গ্রহের শক্তি সঞ্চারিত হয়। পাপগ্রহ বা পীড়াদায়ক মারক গ্রহ থাকিলে তত্তৎ দশা কালে বা তত্তৎ রাশিতে সংক্রমণ কালে সেই সেই রাশি নির্দ্দিষ্ট অঙ্গে স্ফোটক, বেদনা বা সেই গ্রহ জনিত পীড়া হইয়া থাকে।

কুম্ভকারের কুলাল চক্র অনেকেই দেখিয়াছেন এবং যাঁহারা স্বচক্ষে দেখেন নাই তাঁহারা ইহার বিষয় শ্রবণ করিয়াছেন।

কুম্ভকারের একমাত্র কুলাল চক্রে সামান্য ছোট ছোট শিশুরঞ্জন খেলানার ভাঁড় টাটি ইত্যাদি হইতে বড় বড় হাঁড়ী, কলসী, সরা, ডাবা অলিঞ্জর প্রভৃতি প্রস্তুত হইয়া থাকে। সেইরূপ বিশ্বকর্ত্তার পরিদৃশ্যমান বিরাট রাশিচক্রে

কীট পতঙ্গাদি অতি ক্ষুদ্র জীব জন্তু হইতে যাবতীয় বৃহৎ হইতে বৃহত্তর জীব জন্তু এবং লতা গুল্ম ও বৃক্ষাদি সমস্ত বিশ্ব ব্রহ্মাণ্ড নির্ম্মাণ হইতেছে।

কাল পুরুষ বা বিরাট পুরুষের রাশিচক্রে অঙ্গবিন্যাস দ্বারা জীবের বিশেষতঃ মানবের (বিরাট পুরুষের ক্ষুদ্র ক্ষুদ্র অংশের) রাশিচক্রে অঙ্গ বিন্যাস (কোন্ বাশিতে কোন্ অঙ্গ পতিত) প্রদর্শিত হইয়াছে।

আলোক বিজ্ঞানের দ্বারা একটী হস্তীকে পিপীলিকাবৎ এবং পিপীলিকাকে হস্তীবৎ দেখান যাইতে পারেনা কি?

## কালপুরুষের অঙ্গবিভাগ চক্র।




২০। রাশিদিগের অধিপতি।

ভৌমশুক্রবুধেন্দ্বর্কবিচ্ছুক্রধরণীসুতাঃ।
জীবার্কিসৌরীগুরবো মেষাদীনামধীশ্বরাঃ॥

মঙ্গল, শুক্র, বুধ, ইন্দু, রবি, বুধ, শুক্র, মঙ্গল, বৃহস্পতি, শনি, শনি, বৃহস্পতি যথাক্রমে মেষাদি দ্বাদশ রাশির অধিপতি। উক্ত চক্রস্থ গ্রহনামের আদ্যাক্ষর দৃষ্টে কোন্ গ্রহ কোন্ রাশির অধিপতি তাহা সহজেই উপলব্ধি হইবে।

২১। দ্বাদশ ভাব। দ্বাদশ রাশিতে দ্বাদশটি ভাবের কল্পনা করা হইয়া থাকে। জাতকের লগ্নরাশি হইতে এই ভাব সকলের গণনা আরম্ভ হয়। যথা

লগ্নং ধনং ভ্রাতৃবন্ধুপুত্রশত্রুকলত্রকাঃ।
মরণং ধর্ম্মকর্ম্মায়ব্যয়া দ্বাদশ রাশয়ঃ॥ ইতি তন্ত্রসারঃ।

যেটী জাতকের লগ্ন হইবে সেইটী তাহার তনুভাব, লগ্ন হইতে দ্বিতীয় গৃহ ধনভাব, তৃতীয় গৃহ ভ্রাতৃভাব, চতুর্থ গৃহ বন্ধুভাব, পঞ্চম গৃহ পুত্রভাব, ষষ্ঠ গৃহ শত্রুভাব, সপ্তম গৃহ জায়াভাব, অষ্টম গৃহ মৃত্যুভাব, নবম গৃহ ধর্ম্মভাব, দশম গৃহ কর্ম্মভাব, একাদশ গৃহ আয় ভাব এবং দ্বাদশ গৃহ ব্যয় ভাব; এইরূপ দ্বাদশটী ভাবের কল্পনা করিয়া দ্বাদশ ভাবের বিচার করিতে হয়। এই দ্বাদশ ভাবের বিষয় পরে বিশদরূপে উক্ত হইবে।

২২। লগ্নাদি দ্বাদশ ভাবে জাতকের অঙ্গবিন্যাস।

শীর্ষাননৌ তথা বাহু হৃৎ ক্রোড় কটিবস্তয়ঃ।
গুহ্যোরুযুগলে জানুযুগ্মে বৈ জঙ্ঘকে তথা।
চরণৌ দ্বৌ তথা লগ্নাজ্ জ্ঞেয়া শীর্ষাদয়ঃ ক্রমাৎ॥ পরাশরঃ।

পূর্ব্বে মেষাদি দ্বাদশ রাশিতে কাল পুরুষের অঙ্গ বিভাগ প্রদর্শিত হইয়াছে। এক্ষণে লগ্নাদি দ্বাদশ ভাবে জাতকের কোন্ কোন্ অঙ্গ কল্পিত হইয়া থাকে তাহাই প্রদর্শিত হইতেছে।

জাতকের জন্ম লগ্নে মস্তক, দ্বিতীয় স্থানে বদন, তৃতীয়ে বাহুদ্বয়, চতুর্থে বক্ষস্থল, পঞ্চমে উদর, ষষ্ঠে কটি, সপ্তমে বস্তি, অষ্টমে গুহ্যদেশ (যোনিলিঙ্গাদি) নবমে উরুদ্বয়, দশমে জানুদ্বয়, একাদশে জঙ্ঘাদ্বয় এবং দ্বাদশে চরণদ্বয় বিন্যাস পূর্ব্বক কথিত অঙ্গ সকলের শুভাশুভ ও হ্রস্বদীর্ঘাদি বিচার করিতে হয়।

লগ্নাদি দ্বাদশ ভাবের কোন একটী ভাবে কোন পাপগ্রহ অবস্থান করিলে সেই পাপগ্রহের দশান্তর্দশা কালে সেই ভাবোক্ত অঙ্গের পীড়া এবং শুভগ্রহ

থাকিলে পুষ্টিসাধন হইয়া থাকে এবং রাশি ও গ্রহের হ্রস্বদীর্ঘানুসারে সেই অঙ্গের হ্রস্বতা বা দীর্ঘতা প্রাপ্ত হইয়া থাকে।

২৩। কেন্দ্র।

কেন্দ্রং চতুষ্টয়ং কণ্টকঞ্চ লগ্নাস্তদশচতুর্থানাংসংজ্ঞা।

লগ্ন রাশিকে এবং লগ্ন হইতে চতুর্থ, অস্ত অর্থাৎ সপ্তম ও দশম স্থানকে কেন্দ্র, কণ্টক ও চতুষ্টয় বলা যায়। অথবা

লগ্নাম্বুদ্যূন কর্ম্মানি কেন্দ্রমুক্তঞ্চ কণ্টকম্।
চতুষ্টয়ং চাত্র খেটো বলী লগ্নে বিশেষতঃ॥

লগ্ন, অম্বু অর্থাৎ চতুর্থ, দ্যূন অর্থাৎ সপ্তম ও কর্ম্ম অর্থাৎ দশম স্থান, কেন্দ্র, কণ্টক ও চতুষ্টয় বলিয়া কথিত হইয়া থাকে। গ্রহ সকল এই সকল স্থানে থাকিলে বলবান হয়, বিশেষতঃ লগ্নস্থ গ্রহ অতিশয় বলবান হইয়া থাকে।

জন্মলগ্ন হইতে বামাবর্ত্তে গণনা করিতে হয় অর্থাৎ কাহারও মিথুন লগ্নে জন্ম হইলে মিথুন হইতে আরম্ভ করিয়া কর্কট, সিংহ কন্যা, ইত্যাদি ক্রমে গণনা করিতে হইবে, এবং মিথুন, কন্যা, ধনু ও মীন রাশি যথাক্রমে লগ্ন, চতুর্থ, সপ্তম ও দশম স্থান হইবে ; সুতরাং ঐ চারিটী স্থান সেই ব্যক্তির রাশিচক্রে কেন্দ্র বলিয়া উক্ত হইবে। যদি কাহার মেষ লগ্নে জন্ম হয়, তাহা হইলে তাহার রাশিচক্রে মেষ, কর্কট, তুলা ও মকর রাশি কেন্দ্র হইবে। পূর্ব্বমুখীন্ হইয়া দণ্ডায়মান কালে পূর্ব্বাকাশে ক্ষিতিজ-রেখা সন্নিকটে যে রাশি উদিত হইতেছে তাহাই লগ্ন, নিম্নস্থ রাশি পাতাল বা চতুর্থ কেন্দ্র এবং পশ্চাৎ ভাগস্থ পশ্চিমাকাশে অস্ত বা ৭ম কেন্দ্র এবং মস্তকোপরি আকাশস্থ রাশি ১০ম কেন্দ্র।

২৪। উপচয়।

অথোপচয় সংজ্ঞাস্যাৎ ত্রিলাভং রিপুকর্ম্মণাম্।
নচেদ্ভবন্তি তে দৃষ্টাঃ পাপস্বস্বামিশত্রুভিঃ॥ ইতি দীপিকা।

লগ্নরাশি হইতে তৃতীয়, লাভ অর্থাৎ একাদশ, রিপু অর্থাৎ ষষ্ঠ ও কর্ম্ম অর্থাৎ দশম স্থানকে উপচয় বলে। কিন্তু ঐ সকল স্থান পাপগ্রহ কিম্বা সেই স্থানাধিপতির শত্রু দ্বারা দৃষ্ট হইলে তাহাদের উপচয় সংজ্ঞা হয় না।

২৫। পনফর। পনফরং দ্বিতীয়াষ্টপঞ্চমেকাদশং বিদুঃ।

লগ্ন হইতে দ্বিতীয়, পঞ্চম, অষ্টম, এবং একাদশ স্থানের পনফর (Succedant) সংজ্ঞা হইয়া থাকে। অথবা কেন্দ্রের দ্বিতীয় স্থানকে পনফর বলিয়া ধরিবেন।

২৬। আপোক্লিম। তৃতীয় ষষ্ঠ নবমমন্ত্যঞ্চাপোক্লিমং বিদুঃ।

লগ্ন হইতে তৃতীয় ষষ্ঠ নবম ও দ্বাদশ স্থানকে আপোক্লিম (Cadent) বলা যায়। শিক্ষার্থীগণ সহজে মনে রাখিবার জন্য কেন্দ্রের ব্যয়স্থানকে আপোক্লিম বলিয়া মনে করিবেন।

২৭। ত্রিকোণ। পঞ্চমং নবমঞ্চৈব ত্রিকোণং সমুদাহৃতম্।

লগ্ন হইতে পঞ্চম ও নবম স্থানকে ত্রিকোণ বলে।

২৮। চতুরস্র। চতুর্থমষ্টমঞ্চৈব চতুরস্রং বিদুর্বুধাঃ।

লগ্ন হইতে চতুর্থ ও অষ্টম স্থান চতুরস্র বলিয়া অভিহিত হয়।

২৯। রাশিদিগের স্থান বল।

কেন্দ্র স্থান প্রবলান্ রাশীন্মধ্যান্ পনফরাশ্রিতান্।
আপোক্লিম গতান্ গর্গঃ সর্ব্বান্ হীনবলান্ বদেৎ॥

রাশিদিগের মধ্যে কেন্দ্রস্থান (Angles) অতিশয় বলবান, পনফর স্থান মধ্যবলী এবং আপোক্লিম স্থান সর্ব্বাপেক্ষা হীনবলী হইয়া থাকে।

৩০। জন্ম রাশি।

যস্মিন্ রাশৌ শীতরশ্মিঃ প্রসূতৌ সংস্থঃ প্রোক্ত জন্মরাশি স এব।

জাতকের জন্মকালে যে রাশিতে চন্দ্র থাকে, সেইটাই জাতকের জন্মরাশি বলিয়া কথিত হয়। জন্মরাশি অনুসারে জাতকের রাশিনাম হয়। কোন্ রাশি হইলে কিরূপ রাশিনাম হইবে তাহা নিম্নে প্রদর্শিত হইতেছে।

নিম্নলিখিত অক্ষরগুলি জাতকের রাশি অনুসারে তাহার রাশিনামের আদ্যক্ষর হইয়া থাকে।

অ, ল মেষ। ই, উ, ব বৃষ। ক, ছ মিথুন। ড, হ কর্কট। ম, ঠ সিংহ। প, থ কন্যা। র, ত তুলা। ন, য বিছা। ধ, ভ ধনু। খ, ঘ মকর। গ, শ কুম্ভ। দ, চ মীন।

৩১। চন্দ্রশুদ্ধি। সপ্তমোপচয়াদ্যস্থশ্চন্দ্রঃ সর্ব্বত্র শোভনঃ।
শুক্লপক্ষে দ্বিতীয়স্তু পঞ্চমো নবমস্তথা॥

## চন্দ্রশুদ্ধি চক্র।

| জন্ম রাশি | ২য় | ৩য় | ৪র্থ | ৫ম | ৬ষ্ঠ | ৭ম | ৮ম | ৯ম | ১০ম | ১১শ | ১২শ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| শুদ্ধ | শুক্লে শুদ্ধ | শুদ্ধ | অশুদ্ধ | শুক্লে শুদ্ধ | শুদ্ধ | শুদ্ধ | অশুদ্ধ | শুক্লে শুদ্ধ | শুদ্ধ | শুদ্ধ | অশুদ্ধ |
| বৃষ | মিথুন | কর্কট | সিংহ | কন্যা | তুলা | বিছা | ধনু | মকর | কুম্ভ | মীন | মেষ |

উপরে বৃষ রাশিতে জাত ব্যক্তির চন্দ্রশুদ্ধি চক্র প্রদর্শিত হইল। যদি অন্য কোন রাশির চন্দ্রশুদ্ধি চক্র আঁকিতে হয় তাহা হইলে বৃষ স্থলে সেই রাশি লিখিয়া পর পর কোঠায় পর পর রাশি বসাইলেই সেই রাশির চন্দ্রশুদ্ধি চক্র হইবে।

চন্দ্রশুদ্ধিতে সমস্ত শুভকর্ম্ম ও যাত্রাদি বিধেয়। তদ্দারা শুভফল হয়।

৩২। ঘাতচন্দ্র। চন্দ্রভূতগ্রহা নেত্ররস দিগ্বহ্নিসাগরাঃ।
বেদসিদ্ধি শিবাদিত্যা ঘাতচন্দ্রাঃ প্রকীর্ত্তিতাঃ॥

চন্দ্রশুদ্ধি কালে ঘাতচন্দ্র নির্ণয় করা আবশ্যক। ঘাতচন্দ্র সর্ব্ব শুভ কার্য্যে পরিত্যজ্য। কোন্ রাশির কোন্‌টী ঘাতচন্দ্র তাহা নিম্নস্থ চক্র দৃষ্টে জ্ঞাতব্য।

## ঘাতচন্দ্র চক্র।

| জন্ম রাশি | মেষ | বৃষ | মিথুন | কর্কট | সিংহ | কন্যা | তুলা | বিছা | ধনু | মকর | কুম্ভ | মীন |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ঘাত চন্দ্র | মেষ | কন্যা | কুম্ভ | সিংহ | মকর | মিথুন | ধনু | বৃষ | মীন | সিংহ | ধনু | কুম্ভ |

৩৩। বর্ণবিবেক। রাশি অনুসারে জাতকের বর্ণ হইয়া থাকে। বর্ণ চারি প্রকার যথা—বিপ্রবর্ণ, ক্ষত্রিয়বর্ণ, বৈশ্যবর্ণ ও শূদ্রবর্ণ।

কর্কিমীনালয়ো বিপ্রাঃ ক্ষত্রাঃ সিংহতুলাহয়াঃ।
বৈশ্যাঃ কুম্ভাজযুগ্মঞ্চ শূদ্রা বৃষমৃগাঙ্গনাঃ॥

কর্কট, মীন এবং অলি অর্থাৎ বৃশ্চিক রাশি বিপ্রবর্ণ অর্থাৎ জাতকের ঐ তিনটীর কোন একটী রাশি হইলে তাহার বিপ্রবর্ণ হইবে; সেইরূপ সিংহ তুলা ও হয় অর্থাৎ ধনুরাশি হইলে ক্ষত্রিয়বর্ণ, কুম্ভ, মেষ, মিথুন রাশি হইলে বৈশ্যবর্ণ; এবং বৃষ মকর ও কন্যা রাশি হইলে শূদ্রবর্ণ।

বর্ণবিবেক চক্র।

| বিপ্রবর্ণ | ক্ষত্রিয়বর্ণ | বৈশ্যবর্ণ | শূদ্রবর্ণ |
|---|---|---|---|
| কর্কট | সিংহ | কুম্ভ | বৃষ |
| মীন | তুলা | মেষ | মকর |
| বৃশ্চিক | ধনু | মিথুন | কন্যা |

মতান্তরে মেষ রাশিকে ক্ষত্রিয়বর্ণ; বৃষ, কন্যা ও মকরকে বৈশ্যবর্ণ এবং কুম্ভ, তুলা ও মিথুনকে শূদ্রবর্ণ বলিয়া উক্ত হইয়াছে। বৃষের অধিপতি শুক্র বিপ্রবর্ণ, তথাচ বৃষ শূদ্র বা বৈশ্যবর্ণ কেন হয় ইহা বিবেচ্য।

৩৪। ষড়্বর্গ। ক্ষেত্রং হোরাথ দ্রেক্কাণঃ নবাংশ দ্বাদশাংশকঃ।
ত্রিংশাংশকশ্চ বর্গোঽয়ং ত্রাদ্যৈর্যো যস্য তস্য সঃ॥

রাশি সকল ভিন্ন ভিন্ন প্রকারে বিভক্ত হইয়া ভিন্ন ভিন্ন আখ্যা প্রাপ্ত হইয়াছে; প্রত্যেক রাশি ত্রিশ অংশে বিভক্ত। সমস্ত রাশিটীর নাম ক্ষেত্র, রাশিকে দুই ভাগ করিলে তাহার এক এক ভাগের নাম হোরা; তিন ভাগ করিলে তাহার এক এক ভাগের নাম দ্রেক্কাণ; সেইরূপ নয় ভাগের এক এক ভাগের নাম নবাংশ, দ্বাদশ ভাগের এক এক ভাগের নাম দ্বাদশাংস এবং ত্রিশ ভাগের এক এক ভাগের নাম ত্রিংশাংশ। কোন গ্রহ ত্রি আদি বর্গস্থ হইলে স্বীয় আকৃতি সদৃশ জাতকের আকৃতি প্রদান করে। ষড়্বর্গের বিশেষ বিবরণ ষড়্বর্গাধ্যায়ে প্রদত্ত হইবে।

৩৫। চন্দ্রের উদয়াস্ত নিরূপণ।

যস্মিন্‌রাশৌ বসেচ্চন্দ্রস্তল্লগ্নে চোদয়স্তবেৎ।
লগ্নস্য সপ্তমে স্থানে যাতি চাস্তং নিশাকরঃ॥

চন্দ্র যে রাশিতে অবস্থিতি করেন সেই রাশিই তাঁহার উদয় লগ্ন। উদিত লগ্নের সপ্তম স্থানে চন্দ্রের অস্ত হইয়া থাকে। কৃষ্ণপক্ষে চন্দ্রের উদয়াস্ত সহজে জানা যায় না। তাহা জানিতে হইলে পঞ্জিকায় চন্দ্র যে রাশিতে থাকেন সেই রাশির উদয় ও তাহার অস্তকালে চন্দ্রের উদয়াস্ত জানিবেন। মৎ প্রণীত "যাত্রিক ব্যবস্থা দর্পণে" ইহার বিশেষ বিবরণ প্রদত্ত হইয়াছে।

---

## পঞ্চম পরিচ্ছেদ।

## গ্রহ সংজ্ঞা ও বিবরণ।

১। সূর্য্যের প্রকাশ।

তমস্তোমাবৃতে বিশ্বে জগদেতচ্চরাচরম্।
রাশিগ্রহোড়ু সঞ্জাতং সৃজন্ সূর্য্যোঽভবত্তদা॥

সৃষ্টির পূর্ব্বে যখন এই বিশ্ব সংসার ঘোর তমসাচ্ছন্ন ছিল তখন সেই ইচ্ছাময় মহাপুরুষ ভগবান স্থাবর জঙ্গমাত্মক জগৎ সৃষ্টির মানসে মেষাদি দ্বাদশ রাশি ও নবগ্রহ এবং নক্ষত্র সৃষ্টি করিয়া স্বয়ং সূর্য্য নামে প্রকাশ হইয়াছিলেন। (সমস্ত গ্রহের আবিষ্কার এক সময়ে হয় নাই। ইহা বেদাদি প্রাচীন গ্রন্থ পাঠে জানা যায়।)

২। গ্রহ শব্দের ব্যুৎপত্তি।

তেজোময়ঃ সূর্য্যবিম্বস্তৎপ্রভাগ্রহণাদ্‌গ্রহাঃ। ইতি সিদ্ধান্ত দর্পণঃ।

তেজোময় সূর্য্যের প্রভা গ্রহণ করে বলিয়া গ্রহনাম হইয়াছে। সূর্য্যপক্ষে বিষ্ণুতেজ গ্রহণ হেতু গ্রহ। গ্রহণার্থক গ্রহ ধাতু হইতে গ্রহশব্দ নিষ্পন্ন। এ সম্বন্ধে পণ্ডিতগণের নানা মত আছে।

৩। গ্রহ। সূর্য্য ও অন্য যে সকল জ্যোতিঃ পদার্থ সূর্য্য কর্ত্তৃক আকৃষ্ট হইয়া বৃত্তাভাসাকারে অনবরত তাহার চতুর্দ্দিকে ঘূর্ণায়মান হইতেছে তাহাদের নাম গ্রহ। হিন্দু জ্যোতিঃশাস্ত্রে নয়টী গ্রহের গণনা হয় যথা,—

সূর্য্যশ্চন্দ্রো মঙ্গলশ্চ বুধশ্চাপি বৃহস্পতিঃ।
শুক্রঃ শনৈশ্চরো রাহুঃ কেতুশ্চাপি নবগ্রহাঃ॥

অন্যচ্চ। নবগ্রহা সমাখ্যাতাঃ সূর্যসোমারদানবাঃ।
গুর্ব্বার্কি সোমজাশ্চৈব কেতুশ্চ ভৃগুনন্দনঃ॥

১ সূর্য্য, (Sun) ২ চন্দ্র (Moon) ৩ মঙ্গল (Mars) ৪ বুধ (Mercury) ৫ বৃহস্পতি (Jupiter) ৬ শুক্র (Venus) ৭ শনি (Saturn) ৮ রাহু (Dragon's head) ৯ কেতু (Dragon's tail)।

## গ্রহগণের বিভিন্ন নাম।

রবি। সূরসূর্য্যার্য্যমাদিত্যদ্বাদশাত্মদিবাকরাঃ।
ভাস্করাহস্করব্রধ্ন প্রভাকর বিভাকরাঃ॥
ভাস্বদ্বিবস্বৎ সপ্তাশ্ব হরিদশ্বোষ্ণরশ্ময়ঃ।
বিকর্ত্তনার্ক মার্ত্তণ্ড মিহিরারুণ পূষণঃ॥
দ্যুমণিস্তরণির্মিত্রশ্চিত্রভানুর্বিরোচনঃ।
বিভাবসুর্গ্রহপতিস্তিষাম্পতিরহস্পতিঃ।
ভানুর্হংসঃ সহস্রাংশুস্তপনঃ সবিতা রবিঃ॥

চন্দ্র। হিমাংশুশ্চন্দ্রমাশ্চন্দ্র ইন্দুঃ কুমুদবান্ধবঃ।
বিধুঃ সুধাংশুঃ শুভ্রাংশুরোষধীশো নিশাপতিঃ॥
অজো জৈবাতৃকঃ সোমো গ্লৌ মৃগাঙ্কঃ কলানিধিঃ।
দ্বিজরাজঃ শশধরো নক্ষত্রেশঃ ক্ষপাকরঃ॥

মঙ্গল। অঙ্গারকঃ কুজো ভৌমো লোহিতাঙ্গো মহীসুতঃ।
আরঃ ক্ষিতিসুতো বক্রঃ ক্রূরাক্ষশ্চ নিগদ্যতে॥ রা মাঃ।

বুধ। বুধশ্চন্দ্রসুতো জ্ঞেয়ো বিবুধ বোধনস্তথা।
কুমারো রাজপুত্রশ্চ তারা পুত্রস্তথৈব চ॥ রাজমার্ত্তণ্ড।

বৃহঃ। সুরমন্ত্রী সুরাচার্য্যো গুরুর্জীবো বৃহস্পতিঃ।
অঙ্গিরোংশঃ স্মৃতস্তজ্‌জ্ঞৈ গিরিশোবচসাংপতি ॥

শুক্র। ভৃগুজো দৈত্যমন্ত্রী চ দৈত্যাধ্যক্ষঃ পুরোহিতঃ।
উশনা ভার্গবঃ কাব্যঃ শুক্রো দৈত্যগুরুস্তথা।

শনি। সৌরিঃ শনৈশ্চরঃ পঙ্গুঃ কোণঃ সূর্য্যসুতস্তথা।
মন্দঃ শনিশ্চ মাতঙ্গী ছায়াপুত্রোঽসিতাম্বর ॥

রাহু। তমস্তু রাহুঃ স্বর্ভানুঃ সৈংহিকেয়ো বিধুন্তুদঃ।

রাহু ও কেতু বাস্তবিক কোন স্বতন্ত্র গ্রহ নহে ; সূর্য্য ও চন্দ্রের বা কক্ষের সন্ধি বা সংযোগ স্থান মাত্র ; সূর্য্য ও চন্দ্রের পথ যে দুই বিন্দুতে পরস্পর ছিন্ন হইয়াছে সেই বিন্দুর নাম চন্দ্রের পাত। একটীর নাম রাহু অপরটীর নাম কেতু। গ্রহের ন্যায় গুণ থাকাতে ইহারাও গ্রহমধ্যে পরিগণিত হয়। ইংরাজি মতে চন্দ্র পৃথিবীর উপগ্রহ, রাহু ও কেতু চন্দ্রের গমনীয় পাত।

৪। পাত। রবি ভিন্ন অন্য গ্রহগণ যে দুই স্থানে ক্রান্তিবৃত্তকে অতিক্রম করিয়া যায় সেই সেই বিন্দুদ্বয়ই গ্রহগণের পাত নামে অভিহিত হয়। প্রত্যেক গ্রহের ভিন্ন ভিন্ন পাত আছে।

র, চ, ম, বু, বৃ, শু, শ, রা ও কে এই নয়টী আদ্যবর্ণ দ্বারা যথাক্রমে রব্যাদি নবগ্রহের সাঙ্কেতিক নাম বুঝিতে হইবে।

৫। গ্রহগণের গৃহ বা ক্ষেত্র।

কুজশুক্রবুধেন্দর্ক সৌম্য শুক্রাবনীভুবাম্।
জীবার্কি ভানুজেজ্যানাং ক্ষেত্রাণি স্যুরজাদয়ঃ ॥

মেষাদি রাশি গ্রহগণের গৃহ বলিয়া কথিত হইয়া থাকে, যে রাশি যে গ্রহের গৃহ, সেই গ্রহ সেই রাশির অধিপতি। মঙ্গল, শুক্র, বুধ, চন্দ্র, সূর্য্য বুধ, শুক্র, মঙ্গল, বৃহস্পতি, আর্কি অর্থাৎ শনি, ভানুজ অর্থাৎ শনি, ইজ্য অর্থাৎ বৃহস্পতি এই সকল গ্রহ যথাক্রমে মেষাদি দ্বাদশ রাশির অধিপতি অর্থাৎ মঙ্গল মেষরাশির, শুক্র বৃষরাশির অধিপতি ইত্যাদি। মেষাদি রাশিকে গ্রহদিগের ক্ষেত্র, আলয়, ভবন ইত্যাদি বলা হইয়া থাকে। যে রাশি যে

গ্রহের ক্ষেত্র, সেই গ্রহ সেই রাশিতে থাকিলে, সেই গ্রহ স্বক্ষেত্রে আছে বলা যায়। ৩৯ পৃষ্ঠা রাশি চক্র দেখুন।

৬। গ্রহদিগের মূর্ত্তি। বর্ত্তুলং ভাস্করে জ্ঞেয়ং অর্দ্ধচন্দ্রং নিশাকরে
ত্রিকোণং ভূমিপুত্রে চ বুধে চ ধনুরাকৃতিঃ॥
গুরৌ পদ্মাকৃতিং বিদ্যাৎ চতুষ্কোণন্তু ভার্গবে।
শনৌদণ্ডাকৃতিং বিদ্যাৎ রাহৌ চ মকরাকৃতিম্।
কেতৌ সর্পাকৃতিং বিদ্যাৎ গ্রহাণাং মূর্ত্তিলক্ষণম্॥

সূর্য্যের মূর্ত্তি গোল, চন্দ্র অর্দ্ধচন্দ্রাকার, মঙ্গলের ত্রিকোণাকৃতি, বুধের ধনুর ন্যায় আকৃতি, বৃহস্পতির পদ্মের ন্যায় আকৃতি, শুক্রের চতুষ্কোণাকৃতি, শনির দণ্ডের ন্যায় আকৃতি, রাহুর মকরের ন্যায় আকৃতি এবং কেতুর আকৃতি স' ' ন্যায়। রাহু ও কেতু ব্যতীত গ্রহগণের এই সকল মূর্ত্তি সৌরজগৎ চিত্রে অঙ্কিত আছে। ২ পৃ, ১ম চিত্র দেখুন।

৮। গ্রহগণের পরিধেয় বস্ত্র।

পীতাম্বরং দেবগুরোর্ভৃগোস্তুক্ষৌমাম্বরং ভাস্করস্যেন্দ্রগোপম্।
শুক্লংক্ষৌমং রাত্রিনাথস্য চান্দ্রেঃ শ্যামংক্ষৌমংবক্তচিত্রং কুজস্য
বস্ত্রং চিত্রং পট্টবস্ত্রং শনেস্তু নীলং রাহোর্জীর্ণ চিত্রান্বিতঞ্চ।
রূপান্বিতং তদ্বসনঞ্চ কেতোর্বলান্বিতানাস্তু বদেদ্ গ্রহাণাম্॥

ইতি সর্ব্বার্থ চিন্তামণিঃ।

রবির রক্তবর্ণ মখমল, চন্দ্রের শুক্লবর্ণ পট্ট, মঙ্গলের ধূপছায়া বর্ণের পট্ট, বুধের শ্যামবর্ণ পট্ট, গুরুর পীতবর্ণ পট্ট, শুক্রের শুক্লবর্ণ পট্ট, শনির বিচিত্র নীলবর্ণ পট্ট ও রাহুর বিচিত্র ও জীর্ণ পট্ট এবং কেতুর প্রায় রাহুর মত পরিধেয় বস্ত্র কল্পিত হইয়াছে। ইহা দ্বারা জাতকের আবশ্যক মত পরিধেয় বস্ত্র বিচার করা যায়। এবং গ্রহের দানার্থে আবশ্যক হয়।

৯। গ্রহগণের ইষ্টদেবতা।

দিবাকরস্য মাতঙ্গী চন্দ্রস্য কমলাত্মিকা।
কুজস্য বগলাবিদ্যা বুধস্য ত্রিপুরাস্তথা॥

শুক্রোস্তারা চ কর্ত্তব্যা সিতস্য ভুবনেশ্বরী।
শনেঃ শ্রীদক্ষিণা কালী রাহোশ্চ ছিন্নমস্তকা।
কেতুর্ধূমাবতী বিদ্যা গ্রহাণামিষ্টদেবতা॥ উড্ডামর প্রদীপে।

সূর্য্যের মাতঙ্গী, চন্দ্রের কমলা, মঙ্গলের বগলা, বুধের ত্রিপুরা, বৃহস্পতির তারা, শুক্রের ভুবনেশ্বরী, শনির শ্রীদক্ষিণাকালী, রাহুর ছিন্নমস্তা এবং কেতুর ধূমাবতী ইষ্টদেবতা বলিয়া বিদিত।

১০। গ্রহদিগের বর্ণ।

রক্তশ্যামো ভাস্করো গৌর ইন্দুর্নাত্যুচ্চাঙ্গো রক্তগৌরশ্চ বক্রঃ।
দুর্ব্বাশ্যামোজ্ঞো গুরুর্গৌরগাত্রঃ শ্যামঃশুক্রো ভাস্করিঃকৃষ্ণদেহঃ॥
কৃষ্ণবর্ণো ভবেদ্রাহুঃ কেতুশ্চ ধূম্রবর্ণকঃ॥ ইতি দীপিকা।

সূর্য্যের রক্তশ্যাম, চন্দ্রের গৌর, বক্র অর্থাৎ মঙ্গলের রক্তগৌর, জ্ঞ অর্থাৎ বুধের দূর্ব্বাশ্যাম, বৃহস্পতির গৌর, শুক্রের শ্যাম, শনি ও রাহুর কৃষ্ণ এবং কেতুর ধূম্রবর্ণ কল্পিত হইয়া থাকে। (গ্রহদিগের বর্ণানুসারে জাতকের বর্ণ বিচার করিতে হয়।)

১১। গ্রহদিগের জাতি।

ব্রাহ্মণে শুক্রবাগীশৌ ক্ষত্রিয়ে ভৌমভাস্করৌ।
চন্দ্রো বৈশ্যে বুধঃ শূদ্রে পতির্মন্দোস্ত্যজে জনে॥

বৃহস্পতি ও শুক্র ব্রাহ্মণ, মঙ্গল ও সূর্য্য ক্ষত্রিয়, চন্দ্র বৈশ্য, বুধ শূদ্র এবং রাহু ও শনি অন্ত্যজ জাতির পতি। (গ্রহদিগের জাতিদ্বারা জাতকের জাতি স্থিরীকৃত হইয়া থাকে)।

১২। গ্রহদিগের স্ত্রীপুরুষাদি ভেদ।

কুজার্কজীবাঃ পুরুষাঃ যুবতী চন্দ্রভার্গবৌ।
জাতকাদৌ বিজানীয়াৎ বুধসৌরী নপুংসকে॥

কুজ অর্থাৎ মঙ্গল, অর্ক অর্থাৎ রবি এবং জীব অর্থাৎ বৃহস্পতি পুরুষ। চন্দ্র এবং শুক্র স্ত্রী, বুধ এবং শনি নপুংসক। গণনা সময়ে জাতকের স্ত্রী পুরুষাদি জানিতে হইলে এই সকল গ্রহের স্ত্রীপুরুষাদি ভাবে জানা যায়।

প্রসিদ্ধ গ্রীক জ্যোতির্ব্বিদ টলেমি ( Ptolemy ) বলেন শনি পুংগ্রহ এবং বুধ অবস্থা ভেদে পুং ও স্ত্রী সাধারণ গ্রহ।

৭। শুভাশুভ গ্রহ।

অর্দ্ধোনেন্দ্যরমন্দার্কাঃ পাপাস্তৎসংযুতো বুধঃ।
রাহুঃ কেতুঃ সদা পাপৌ শেষাঃ সর্ব্বে শুভাবহাঃ॥

মঙ্গল, শনি, রবি, রাহু ও কেতু পাপগ্রহ এবং বুধ, বৃহস্পতি, শুক্র ও চন্দ্র শুভগ্রহ ; (Benific planets) কিন্তু পাপগ্রহযুক্ত বুধ এবং অর্দ্ধোন চন্দ্র অর্থাৎ কৃষ্ণ ও শুক্লাষ্টমী মধ্যগত চন্দ্র পাপগ্রহ (Malific planet) বলিয়া পরিগণিত হইয়া থাকে। ( কোন মতে রাহু কেতু পাপগ্রহ নহে, কিন্তু পাপ দায়ক)।

৮। গ্রহদিগের গুণাধিপতিত্ব।

চন্দ্রার্কজীবা জ্ঞসিতৌ কুজার্কী যথাক্রমং সত্ত্বরজস্তমাংসি॥

চন্দ্র, রবি এবং গুরু স্বত্বগুণের, বুধ এবং শুক্র রজোগুণের এবং শনি ও মঙ্গল তমোগুণের অধিপতি। লগ্নে যেরূপ গুণাবলম্বী গ্রহের পূর্ণদৃষ্টি থাকিবে বা যেরূপ গ্রহের ক্ষেত্রাদি বর্গে জন্ম হইবে জাতক সেইরূপ গুণাবলম্বী হইবে।

স্বত্ত্বং ভবেয়ুঃ শশিসূর্য্যজীবাস্তমো যমারৌ রজোজ্ঞশুক্রৌ।
ত্রিংশল্লবে যস্য গতে দিনেশো বাচ্যো গুণস্তস্য খগস্য নূনম্॥

ইতি ঢুণ্ডিরাজঃ।

রবি, চন্দ্র ও জীব স্বত্বগুণময়, বুধ ও শুক্র রজোগুণময় এবং মঙ্গল ও শনি তমগুণময়। যে গ্রহের ত্রিংশাংশে রবির স্থিতিকালে জাতক জন্মে সেই গ্রহের গুণ জাতক নিশ্চয় প্রাপ্ত হয়।

৯। গ্রহদিগের রসাধিপতিত্ব।

কটুলবণতিক্তমিশ্রা মধুরাম্লৌ চ কষায়োঽর্কতঃ।

রবি প্রভৃতি সপ্তগ্রহ যথাক্রমে কটু (ঝাল), লবণ, তিক্ত, মিশ্র, মধুর, অম্ল ও কষায় রসের অধিপতি। লগ্নে গ্রহের দৃষ্টি ও ক্ষেত্রাদি বর্গে জন্ম অনুসারে জাতকের রসপ্রিয়তা নির্ণীত হয়।

১০। গ্রহদিগের ধাতুবিবেক।

পিত্তৌ প্রভাকরক্ষ্মাজৌ শ্লেষ্মাণৌ চন্দ্রভার্গবৌ।
গুরুজ্ঞ সমধাতৌ চ পবনে রাহুমন্দগৌ ॥

সূর্য্য ও মঙ্গল পিত্তধাতুবিশিষ্ট, চন্দ্র ও শুক্র শ্লেষ্মাধাতুবিশিষ্ট, বৃহস্পতি ও বুধ সমধাতুবিশিষ্ট এবং শনি ও রাহু বায়ুধাতুবিশিষ্ট।

১১। গ্রহদিগের বালকাদি সংজ্ঞা।

যুবা কুজঃ শিশুঃ সৌমঃ শশিশুক্রৌ চ মধ্যমৌ।
মন্দ মার্ত্তণ্ড দেবেজ্য ফলেন স্থবিরা বিদুঃ ॥

মঙ্গল যুবা, বুধ বালক, চন্দ্র ও শুক্র প্রৌঢ়, শনি, রবি ও বৃহস্পতি বৃদ্ধ। যাহার দেহে যে গ্রহের ভাগ অধিক থাকে তদনুসারে তাহার স্বভাব হইয়া থাকে। যাহার শরীরে বুধের ভাগ অধিক থাকে সে ব্যক্তি বৃদ্ধ হইলেও তাহার বালকসুলভ চপলতা যায় না। ঐরূপ বৃহস্পতির ভাগ অধিক থাকিলে মানব বালককাল হইতেই বিজ্ঞ ও গম্ভীর প্রকৃতি হইয়া থাকে। ঐরূপ অন্যান্য গ্রহেরও জানিতে হইবে।

১২। গ্রহদিগের নৃপাদি সংজ্ঞা।

রাজানৌ ভানুহিমগৌ নেতাজ্ঞেয়ো ধরাত্মজঃ।
বুধো রাজকুমারশ্চ সচিবৌ গুরুভার্গবৌ ॥
প্রেষ্যকো রাজপুত্রশ্চ সেনা স্বর্ভানুপুচ্ছকৌ।
এবং ক্রমেণ বৈ বিপ্র সূর্য্যাদ্দিনী বিচিন্তয়েৎ ॥ বৃহৎ পারাশরঃ।
রবি চন্দ্রৌ চ রাজানৌ কুজ নেতা বুধঃ শিশুঃ।
সচিবৌ গুরুশুক্রৌ চ প্রেষ্যৌ শনি ভুজঙ্গমৌ ॥

সূর্য্য ও চন্দ্র রাজা, মঙ্গল সেনাপতি, বুধ কুমার অর্থাৎ রাজকুমার গুরু ও শুক্র রাজমন্ত্রী এবং শনি, রাহু ও কেতু ভৃত্য।

১৩। গ্রহদিগের সামাদি নীতির অধিপতিত্ব।

সাম্নো জীবঃ সভৃগুতনয়ো দণ্ডনাথৌ কুজার্কৌ
দীনেশেন্দুঃ শিখিযমবুধাঃ সাম্নুরাভেদনাথাঃ।

বীসে পেতরুপচয় করৈর্লগ্নগৈঃ কেন্দ্রগৈর্ব্বা
তদ্বৎ সিদ্ধির্ভবতি তদহঃ স্বাংশকের্ব্বাপি তেষাং ॥

বৃহস্পতি ও শুক্র সামনীতির, মঙ্গল ও রবি দণ্ডনীতির এবং কেতু, শনি, রাহু ও বুধ ভেদনীতির অধিপতি বলিয়া বর্ণিত হন। যে ব্যক্তির কোষ্ঠীতে যে গ্রহ বলবান হইয়া উপচয় স্থানে, লগ্নে কেন্দ্রে এবং স্বনবাংশে থাকে সেই গ্রহের নীতি অনুসারে তাহার নীতি হয়। অর্থাৎ বৃহস্পতি ও শুক্র লগ্নাদিতে থাকিলে জাতক সামগুণবিশিষ্ট হইয়া থাকে ইত্যাদি।

১৪। গ্রহগণের দেহস্থ সপ্ত ধাতুর অধিপতিত্ব।

স্নাযুস্থিসৃক্ ত্বগথ শুক্রঃ বসাঃ সমজ্জা।
মন্দার্ক-চন্দ্র-বুধ-শুক্র-সুরেজ্য-ভৌমাঃ ॥

স্নায়ু, অস্থি, রক্ত, ত্বক্, শুক্র মেদ এবং মজ্জা শরীরস্থ এই সপ্ত ধাতুর অধিপতি যথাক্রমে শনি, রবি, চন্দ্র, বুধ, শুক্র, গুরু এবং মঙ্গল হইয়া থাকেন।

ভৌমস্য মজ্জাপি বসা গুরোস্তু শুক্রং ভৃগোস্ত্বক শশিনন্দনস্য।
চন্দ্রস্য রক্তং দিনপস্য চাস্থি স্নায়ুঃ শনের্ধাতুবশাত্নুপাধিঃ ॥

ইতি সর্ব্বার্থ চিন্তামণিঃ।

কোন গ্রহ কুপিত হইলে কোন ধাতু বিকৃত হয় তাহা ইহা হইতে বিচার করা যায়।

১৫। গ্রহগণের অবতাররূপ।

রামোঽবতারঃ সূর্য্যস্য চন্দ্রস্য যদুনায়কঃ।
নৃসিংহো ভূমি পুত্রস্য বুদ্ধঃ সোমসুতস্য চ ॥
বামনো বিবুধেজ্যস্য ভার্গব ভার্গবস্য চ।
কূর্ম্মো ভাস্করপুত্রস্য সৈংহিকেয়স্য শূকরঃ ॥
কোতার্মানাবতারশ্চ যে চান্যে তেঽপি খেটজাঃ। পং সং

সূর্য্যাংশ হইতে শ্রীরামচন্দ্র, চন্দ্রাংশ হইতে শ্রীকৃষ্ণ, মঙ্গলাংশ হইতে নৃসিংহ বুধাংশ হইতে বুদ্ধদেব, বৃহস্পত্যাংশ হইতে বামন, শুক্রাংশ হইতে পরশুরাম, শন্যাংশ হইতে কূর্ম্ম, রাহুর অংশে বরাহ এবং কেতুর অংশে মীনাবতার সমুদ্ভূত।

মতান্তরে—নৃসিংহঃ সূর্য্যরূপশ্চ রামচন্দ্রশ্চ চন্দ্রমা।
জামদগ্নোঃ মহিপুত্র বুধোহি বামনস্তথা ॥
হলায়ূধ সুরগুরুঃ শুক্র শূকররূপধৃক্।
স্বর্ভানুমৎস্যরূপকঃ কূর্ম্মরূপস্তথাকেতুঃ ॥
বুদ্ধ রূপশ্চ লগ্নপঃ,সংসার তারনার্থায়, গ্রহরূপী জনার্দ্দনঃ ॥

১৬। গ্রহগণের পঞ্চতত্ত্বাধিপতিত্ব।

অগ্নিভূমিনভস্তোয়বায়বঃ ক্রমতস্তথা।
ভৌমাদীনাং গ্রহাণাঞ্চ তত্ত্বস্বামী প্রকীর্ত্তিতাঃ ॥

মঙ্গল অগ্নিতত্ত্বের, বুধ পৃথ্বীতত্ত্বের, বৃহস্পতি আকাশতত্ত্বের, শুক্র জলতত্ত্বের এবং শনি বায়ুতত্ত্বের অধিপতি। এস্থলে রবিকে মঙ্গলের এবং চন্দ্রকে শুক্রের সমগুণবর্ত্তী বুঝিতে হইবে।

১৭। গ্রহদিগের বেদাধিপতিত্ব।

ঋগ্ বেদাধিপতির্জীবো যজুর্ব্বেদাধিপঃ সিতঃ।
সামবেদাধিপো ভৌমঃ শশিজোঽথর্ব্ববেদরাট্ ॥

বৃহস্পতি ঋগ্বেদের অধিপতি, শুক্র যজুর্ব্বেদের অধিপতি, মঙ্গল সামবেদের অধিপতি এবং বুধ (চন্দ্র, শনি এবং রাহু) অথর্ব্ববেদের অধিপতি।

১৮। গ্রহদিগের দিগধিপতিত্ব।

রবিঃ শুক্রঃ কুজো রাহুঃ শনিঃ সোমো বুধো গুরুঃ।
ক্রমাদষ্টৌ গ্রহাশ্চৈতে পূর্ব্বাদষ্ট দিগীশ্বরাঃ ॥

রবি, শুক্র, মঙ্গল, রাহু, শনি, চন্দ্র, বুধ ও বৃহস্পতি যথাক্রমে পূর্ব্বাদি অষ্ট দিকের অধিপতি; অর্থাৎ রবি পূর্ব্বদিকের, শুক্র অগ্নিকোণের মঙ্গল দক্ষিণ দিকের, রাহু নৈঋতকোণের, শনি পশ্চিম দিকের, চন্দ্র বায়ুকোণের, বুধ উত্তর-দিকের এবং বৃহস্পতি ঈশান কোণের অধিপতি।

## দিগধিপ চক্র।




১৯। গ্রহদিগের দৃষ্টি।

তৃতীয়ে দশমে চৈব পাদদৃষ্টিরুদাহৃতা
অর্দ্ধদৃষ্টিশ্চ নবমে পঞ্চমে চ প্রকীর্ত্তিতা ॥
চতুর্থে চাষ্টমে চৈব পাদোনা পরিকীর্ত্তিতা।
সপ্তমে পরিপূর্ণা চ ফলমেবং প্রকল্প্যতে ॥
তৃতীয়দশমাবার্কিঃ পশ্যন্ পূর্ণফলপ্রদঃ।
ত্রিকোণগান্ গুরুশ্চৈব চতুর্থাষ্টমগান্ কুজঃ ॥

স্ব স্ব স্থিতি ভবন হইতে তৃতীয় দশম স্থানে ( শনি ব্যতীত ) অর্থাৎ ৬০ ও ২৭০ অংশে গ্রহগণের একপাদ দৃষ্টি, পঞ্চম ও নবম স্থানে অর্থাৎ ১২০ ও ২৪০ অংশে ( বৃহস্পতি ব্যতীত ) গ্রহগণের অর্দ্ধদৃষ্টি ; চতুর্থ ও অষ্টম স্থানে অর্থাৎ ৯০ ও ২১০ অংশে ( মঙ্গল ব্যতীত ) গ্রহগণের ত্রিপাদদৃষ্টি এবং সপ্তম স্থানে ( ১৮০ অংশ ) সকল গ্রহেরই পূর্ণদৃষ্টি পতিত হইয়া থাকে। তৃতীয় ও

দশম স্থানে শনির পূর্ণ দৃষ্টি ; ত্রিকোণে অর্থাৎ নবম ও পঞ্চম স্থানে বৃহস্পতির পূর্ণ দৃষ্টি এবং চতুর্থ ও অষ্টম স্থানে মঙ্গলের পূর্ণ দৃষ্টি পতিত হইয়া থাকে। অতএব দেখা যাইতেছে যে শনি মঙ্গল ও বৃহস্পতি এই গ্রহত্রয়ের তিন স্থানে পূর্ণদৃষ্টি পতিত হইয়া থাকে। এবং রবি, চন্দ্র, বুধ ও শুক্র এই গ্রহচতুষ্টয়ের একস্থানে পূর্ণদৃষ্টি পতিত হয়। যদি কোন গ্রহ পূর্ব্বোক্ত ৬০, ১৭০ ইত্যাদি অংশে না থাকিয়া ৭০, ১৭৫ অংশ ইত্যাদিতে থাকে তাহা হইলে ত্রৈরাশিকের দ্বারা দৃষ্টি নির্ণয় করিতে হয়। রাহুর দৃষ্টি স্বতন্ত্র তাহা নিম্নে লিখিত হইল।

## ২০। যে যে স্থানে গ্রহগণের দৃষ্টি নাই।

স্বস্থানঞ্চ দ্বিতীয়ঞ্চ ষষ্ঠমেকাদশন্তথা।
দ্বাদশঞ্চ ন পশ্যন্তি শেষান্ পশ্যন্তি তে গ্রহাঃ ॥

অবস্থিতি ভবন, তথা হইতে দ্বিতীয়, ষষ্ঠ, একাদশ ও দ্বাদশ স্থানে গ্রহগণের দৃষ্টি থাকে না ; তদ্ভিন্ন সমস্ত গৃহেই কমবেশী দৃষ্টি থাকে।

### রাহুর দৃষ্টি।

সুতমদন নবান্তে পূর্ণদৃষ্টিঃসুরারে-
র্যুগল দশমরাশৌ দৃষ্টিমাত্রং ত্রিপাদম্।
সহজ রিপু চতুর্থে চাষ্টমে চার্দ্ধদৃষ্টিঃ
স্থিতিভবনমুপান্ত্যে নৈব দৃশ্যং হি রাহোঃ ॥

পঞ্চম, সপ্তম, নবম ও অন্ত অর্থাৎ দ্বাদশ স্থানে রাহুর পূর্ণদৃষ্টি ; দ্বিতীয় এবং দশম রাশিতে ত্রিপাদ দৃষ্টি, তৃতীয়, চতুর্থ, ষষ্ঠ ও অষ্টম স্থানে দ্বিপাদ দৃষ্টি। রাহুর অবস্থিতি স্থানে ও একাদশ স্থানে আদৌ দৃষ্টি নাই।

রাহুর দৃষ্টি স্থান দক্ষিণাবর্ত্তে গণনা করিতে হয়। কেতুর আদৌ দৃষ্টি নাই।

## ২১। শুভাশুভ দৃষ্টি।

গ্রহগণের দৃষ্টি সাধারণতঃ দুই প্রকার শুভ বা স্নেহদৃষ্টি এবং অশুভ বা বৈর দৃষ্টি। তাজক মতে ইহা আবার চারি ভাগে বিভক্ত যথা :—

(১) প্রত্যক্ষ স্নেহদৃষ্টি (২) গুপ্ত স্নেহদৃষ্টি (৩) গুপ্ত বৈরদৃষ্টি এবং (৪) প্রত্যক্ষ বৈরদৃষ্টি। গ্রহগণের পঞ্চম ও নবম স্থানস্থ যে দৃষ্টি তাহা স্নেহদৃষ্টি। উহা বলবতী ও সর্ব্বকার্য্য সাধনক্ষম। তৃতীয় ও একাদশ স্থানে যে দৃষ্টি উহা গুপ্ত স্নেহদৃষ্টি এবং সিদ্ধি প্রদায়িনী।

চতুর্থ ও দশম স্থানের দৃষ্টি গুপ্ত বৈরদৃষ্টি নামে অভিহিত এবং ৭ম ও অবস্থিতি স্থানের দৃষ্টিকে প্রত্যক্ষ বৈরদৃষ্টি কহে। শেষোক্ত দৃষ্টি অত্যন্ত অশুভ।

তাজককার এই দৃষ্টি সম্বন্ধে বিশেষ লক্ষ্য করিয়াছেন। অন্যান্য গ্রন্থকার ইহার প্রতি সেরূপ লক্ষ্য করেন নাই।

শুভাশুভ গ্রহগণের যে স্থানে যেরূপ দৃষ্টি পতিত হইয়া থাকে তদনুসারে জাতকের শুভাশুভ ফলের ভোগ হইয়া থাকে।

## গ্রহদিগের দৃষ্টিচক্র।

| গ্রহদিগের নাম | অবস্থিত স্থান | ২য় | ৩য় | ৪র্থ | ৫ম | ৬ষ্ঠ | ৭ম | ৮ম | ৯ম | ১০ম | ১১শ | ১২শ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| রবি | ০ | ০ | ।০ | ৸০ | ।।০ | ০ | ১ | ৸০ | ।।০ | ।০ | ০ | ০ |
| সোম | ০ | ০ | ।০ | ৸০ | ।।০ | ০ | ১ | ৸০ | ।।০ | ।০ | ০ | ০ |
| মঙ্গল | ০ | ০ | ।০ | ১ | ।।০ | ০ | ১ | ১ | ।।০ | ।০ | ০ | ০ |
| বুধ | ০ | ০ | ।০ | ৸০ | ।।০ | ০ | ১ | ৸০ | ।।০ | ।০ | ০ | ০ |
| বৃহস্পতি | ০ | ০ | ।০ | ৸০ | ১ | ০ | ১ | ৸০ | ১ | ।০ | ০ | ০ |
| শুক্র | ০ | ০ | ।০ | ৸০ | ।।০ | ০ | ১ | ৸০ | ।।০ | ।০ | ০ | ০ |
| শনি | ০ | ০ | ১ | ৸০ | ।।০ | ০ | ১ | ৸০ | ।।০ | ১ | ০ | ০ |
| রাহু | ০ | ৸০ | ।।০ | ।।০ | ১ | ।।০ | ১ | ।।০ | ১ | ৸০ | ০ | ১ |
| কেতু | ০ | ০ | ০ | ০ | ০ | ০ | ০ | ০ | ০ | ০ | ০ | ০ |

গ্রহদিগের কোন্ কোন্ গৃহে কিরূপ দৃষ্টি, তাহা উল্লিখিত চক্র দৃষ্টে সহজে বোধগম্য হইবে। ।০ চিহ্নে একপাদ ॥০ চিহ্নে দুই পাদ ৷৹০ চিহ্নে তিন পাদ ও ১ চিহ্নে পূর্ণ দৃষ্টি এবং ০ চিহ্নে দৃষ্টি নাই জানিতে হইবে। এই দৃষ্টি স্থূল দৃষ্টি মাত্র। সূক্ষ্মভাবে দৃষ্টি গণনা গণিত জ্যোতিষে বিশেষ জ্ঞানসাপেক্ষ। যাঁহারা ইহা জানিতে ইচ্ছুক তাঁহারা বিদগ্ধতোষিণী গ্রন্থ সাহায্যে দৃষ্টি গণনা শিক্ষা করিবেন।

## ২২। গ্রহদিগের মিত্র শত্রু সম বিবেক।

গ্রহদিগের মধ্যে পরস্পর মিত্রতা, শত্রুতা ও সমতা ভাব কল্পিত হয়। সুতরাং তাহাদিগের সম্বন্ধানুসারে ফলাফলের বিভিন্নতা উপলব্ধি হইয়া থাকে। গ্রহগণ মিত্রগ্রহের গৃহে, মিত্রগ্রহের দৃষ্টিতে এবং মিত্রগ্রহের সংযোগে বলবান হইয়া থাকে। এবং শত্রুগ্রহের গৃহে শত্রুগ্রহের দৃষ্টিতে ও শত্রুগ্রহের সংযোগে হীনবল হয় এবং অশুভ ফল প্রদান করে। সম গ্রহের গৃহে, সংযোগে ও দৃষ্টিতে ফলের ও বলের বিশেষ তারতম্য হয় না। যে সকল গ্রহ পরস্পর স্বাভাবিক মিত্র, শত্রু বা সম তাহা নিম্নে কথিত হইতেছে।

### (ক) নৈসর্গিক মিত্রতা বিবেক।

মিত্রাণি সূর্য্যাচ্ছশিভৌমজীবাঃ সূর্য্যেন্দুজৌ সূর্য্যশশাঙ্কজীবাঃ।
আদিত্যশুক্রৌ রবিচন্দ্রভৌমাঃ বুধার্কজৌ চন্দ্রজভার্গবৌ চ ॥ দীঃ

সূর্য্যাৎ সূর্য্যাদিতঃ বিভক্তিকথিতানি যথাক্রমেণ মিত্রাণি স্যুর্ভবন্তি ইত্যর্থঃ যথা—শশিভৌমজীবাঃ রবের্ম্মিত্রং (চন্দ্র মঙ্গল ও বৃহস্পতি রবির মিত্র); সূর্য্যেন্দুজৌ চন্দ্রস্য মিত্রং (সূর্য্য ও বুধ চন্দ্রের মিত্র)। সূর্য্যশশাঙ্কজীবাঃ মঙ্গলস্য মিত্রং (সূর্য্য চন্দ্র ও বৃহস্পতি মঙ্গলের মিত্র)। আদিত্যশুক্রৌ বুধস্য মিত্রং (রবি ও শুক্র বুধের মিত্র)। রবিশ্চন্দ্রভৌমাঃ বৃহস্পতের্ম্মিত্রং (রবি চন্দ্র ও মঙ্গল বৃহস্পতির মিত্র)। বুধার্কজৌ শুক্রস্য মিত্রং (বুধ ও শনি শুক্রের মিত্র)। চন্দ্রজভার্গবৌ শনের্ম্মিত্রং (বুধ ও শুক্র শনির মিত্র)।

### (খ) নৈসর্গিক শত্রুতা বিবেক।

সিতাসিতৌ চন্দ্রমসো ন কশ্চিদ্ বুধঃ শশী সৌম্যসিতৌ রবীন্দু।
রবীন্দু ভৌমা রবিতস্ত্বমিত্রা ॥ ইতি দীপিকা।

রবিতো রব্যাদিতঃ গ্রহাঃ সর্ব্বে পরস্পরাঃ যথা সংখ্যেন অমিত্রা শত্রবঃ স্যুর্ভবন্তীত্যর্থঃ। সিতাসিতৌ শুক্রশনী রবেঃ শত্রুঃ ভবতঃ ইত্যর্থঃ (শুক্র ও শনি রবির শত্রু)। চন্দ্রমসো চন্দ্রস্য ন কশ্চিৎ শত্রুঃ ইতি ভাবঃ। (চন্দ্রের কেহ শত্রু নাই)। বুধঃ মঙ্গলস্য শত্রুঃ (বুধ মঙ্গলের শত্রু)। শশী বুধস্য শত্রুঃ (চন্দ্র বুধের শত্রু)। সৌম্যসিতৌ বুধশুক্রৌ বৃহস্পতেঃ শত্রুঃ (বুধ ও শুক্র বৃহস্পতির শত্রু)। রবীন্দু চন্দ্রসূর্য্যৌ শুক্রস্য শত্রু (রবি ও চন্দ্র শুক্রের শত্রু)। শনেঃ রবীন্দুভৌমাঃ শত্রবঃ (শনির চন্দ্র, সূর্য্য ও মঙ্গল শত্রু)।

(গ) নৈসর্গিক সমতা। মিত্রারি শেষাশ্চ সম প্রদিষ্টাঃ।

মিত্র এবং শত্রু ভিন্ন অন্যান্য গ্রহ সকল ক্রমশঃ গ্রহগণের সম বলিয়া খ্যাত। সূর্য্যের সম বুধ, চন্দ্রের সম মঙ্গল, মঙ্গলের সম শনি, বুধের সম গুরু, শুক্র ও শনি, গুরুর সম শনি, শুক্রের সম বৃহস্পতি ও মঙ্গল, এবং শনির সম গুরু।

(ঘ) রাহুর মিত্র শত্রু। * শুক্রঃ শনিশ্চ মিত্রে।
সূর্য্যঃ শশাঙ্কো ধরণীসুতশ্চ রাহোরিপুঃ * * ॥

শুক্র শনি ও রাহুর মিত্র এবং সূর্য্য, চন্দ্র ও মঙ্গল রাহুর শত্রু।

(ঙ) কেতুর মিত্র শত্রু ও সম। * * শুক্রশনি বিপক্ষৌ।
সূর্য্যাশ্চন্দ্রাঃ সুহৃদঃ সমানৌ জীবেন্দুজৌ * * ॥

সূর্য্য, ও চন্দ্র মঙ্গল কেতুর মিত্র; শুক্র ও শনি কেতুর শত্রু এবং বুধ ও বৃহস্পতি কেতুর সম।

গ্রহদিগের মিত্রাদি-চক্র।

| | রবি | চন্দ্র | মঙ্গল | বুধ | গুরু | শুক্র | শনি | রাহু | কেতু |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| মিত্র | চ ম বৃ | র বু | র বৃ চ | র শু | র চ ম | বু শ | বু শু | শু শ | র চ ম |
| শত্রু | শু শ | • | বু | চ | বু শু | র চ | র চ ম | র চ ম | শু শ |
| সম | বু | ম | শ | বৃ শ শু | শ | বৃ ম | বৃ | • | বু বৃ |

চক্র দৃষ্টে কোন্ গ্রহ কাহার মিত্র, শত্রু বা সম সহজেই উপলব্ধি হইবে।

২৩। গ্রহদিগের তৎকালিক মিত্র-শত্রু-সম বিবেক।

পূর্ব্বে গ্রহগণের যে মিত্র, শত্রু, সম বিষয়ের কথা উক্ত হইল, তাহা স্বাভাবিক। কিন্তু সময়ে সময়ে তাহাদিগের অবস্থানানুসারে বিভিন্ন ভাবাপন্ন হইয়া থাকে অর্থাৎ স্বাভাবিক মিত্র, শত্রু, সম না হইলেও তৎকালের জন্য মিত্র শত্রু সম হইয়া থাকে। কিরূপ অবস্থায় এইরূপ হয় তাহা নিম্নে প্রকাশিত হইল।

চতুর্থ দশবিত্তান্ত্য ত্রিলাভস্থাঃ পরস্পরম্।
তৎকালমিত্রাণ্যুচ্চস্থঃ কৈশ্চিদুক্তোঽন্যথারিপুঃ॥ দীপিকা।

তৎকালে অর্থাৎ জন্মবিবাহাদিকালে কিম্বা কোন প্রশ্ন গণনা কালে গ্রহগণ যে যে রাশিতে অবস্থান করে সেই সেই রাশি হইতে দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ, দশম, একাদশ ও দ্বাদশ স্থানে যে যে গ্রহ থাকিবে তাহারা পরস্পর তৎকালিক মিত্র। কেহ কেহ বলেন যে গ্রহ, যে গ্রহের উচ্চ রাশিতে অবস্থিত তাহারা পরস্পর মিত্র হইয়া থাকে, অন্যরূপ হইলে শত্রু।

২৪। গ্রহদিগের অধিমিত্রাদি।

হিত সম রিপু সংজ্ঞা যে নিসর্গে নিরুক্তা।
অধিহিতহিতমধ্যাস্তেঽপি তৎকাল মিত্রৈঃ।
রিপু সম সুহৃদাখ্যা যে নিসর্গে প্রদিষ্টাঃ
অধিরিপুরিপুমধ্যাঃ শত্রুভিশ্চিন্তনীয়াঃ॥ ইতি দীপিকা।

জন্ম বিবাহাদি কালে গ্রহের স্বস্থান হইতে দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ, দশম, একাদশ ও দ্বাদশ স্থানস্থিত গ্রহগণ যদি পরস্পর স্বাভাবিক মিত্র হয় তবে তাহারা অধিমিত্র বলিয়া উক্ত হইবে। আর যদি তাহারা পরস্পর স্বাভাবিক সম হয় তাহা হইলে তাহারা তৎকালিক মিত্র; আর যদি তাহারা পরস্পর স্বাভাবিক শত্রু হয় তাহা হইলে শত্রু না হইয়া সম হইবে।

সেইরূপ যদি কোন স্বাভাবিক রিপুগ্রহ উক্ত কয়স্থানের (দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ, দশম, একাদশ ও দ্বাদশ) মধ্যে না থাকিয়া অন্য স্থানে থাকে তাহা হইলে সেই গ্রহ সকল পরস্পরের অধিরিপু বলিয়া উক্ত হইবে। যদি গ্রহগণ স্বাভাবিক সম হইয়া ঐ কয়েক গৃহের মধ্যে কোন গৃহে না থাকিয়া অন্য গৃহে থাকে তবে তাহারা পরস্পর সম না হইয়া রিপু এবং স্বাভাবিক মিত্র গ্রহ উক্ত কয়েক স্থানের মধ্যে না থাকিলে তাহারা পরস্পর সম হইবে।

## ২৫। গ্রহগণের মূলত্রিকোণ।

মূল ত্রিকোণকে গ্রহগণের আনন্দ নিকেতন কহে; গ্রহগণ যখন মূল ত্রিকোণে থাকে তখন তাহারা অত্যন্ত হৃষ্টচিত্তে থাকে এবং বলবান হয়।

সিংহ বৃষাজ প্রমদা কার্ম্মুকভৃত্তৌলি কুম্ভধরাঃ।
সূর্য্যাদীনাং মূলত্রিকোণ ভবনান্যনুক্রমতঃ॥ ইতি দীপিকা।

রবির সিংহ, চন্দ্রের বৃষ, মঙ্গলের মেষ, বুধের কন্যা, বৃহস্পতির ধনু, শুক্রের তুলা এবং শনির কুম্ভ রাশি মূল ত্রিকোণ স্থান বলিয়া নির্দ্দিষ্ট আছে।

রাহোর্ঘটভং ত্রিকোণম্। কেতোস্ত্রিকোণং সিংহঃ।

রাহুর মূলত্রিকোণ কুম্ভ রাশি এবং কেতুর মূলত্রিকোণ সিংহ রাশি।

মূলত্রিকোণ চক্র।




উপরে রাশি চক্রে গ্রহগণ স্ব স্ব মূলত্রিকোণে অবস্থিত আছে

রাশির যত অংশ গ্রহগণের মূল ত্রিকোণ ও প্রকৃত মূল ত্রিকোণে গ্রহগণ কত দিন অবস্থিতি করে তাহা নিম্নে বিবৃত হইতেছে।

সিংহ রাশিগত সূর্য্যে দিবসো বিংশসংখ্যকঃ।
মূলত্রিকোণমিত্যাহুস্তদূর্দ্ধং ক্ষেত্র মুচ্যতে॥
মেষ-মঙ্গল সংযুক্তে যাবদষ্টাদশং দিনম্।
মূলত্রিকোণমিত্যাহুস্তদূর্দ্ধং ক্ষেত্র মুচ্যতে॥
ধনুরাশিগতে জীবে মাসমেব চতুষ্টয়ম্।
মূলত্রিকোণমিত্যাহুস্তদূর্দ্ধং ক্ষেত্র মুচ্যতে॥
তুলা রাশি গতে শুক্রে দিবা সংখ্যা চতুর্দ্দশ।
মূলত্রিকোণমিত্যাহুস্তদূর্দ্ধং ক্ষেত্র মুচ্যতে॥
কুম্ভরাশি গতঃ সৌরির্ম্মাসো বিংশতি সংখ্যকঃ।
মূলত্রিকোণমিত্যাহুস্তদূর্দ্ধং ক্ষেত্রমুচ্যতে॥
বৃষরাশি গতশ্চন্দ্র আদৌ ত্রয়োদশ নাড়িকা।
ত্রিংশৎপলং ভবেত্তুঙ্গং তদূর্দ্ধং মূলমুচ্যতে॥
কন্যারাশি গতঃ সৌম্য আদৌতুঙ্গ নবাহ্নকম্।
ত্র্যহং তদূর্দ্ধং মূলঞ্চ শেষে ক্ষেত্র ষড়হ্নকম্॥

সিংহ রাশিতে সূর্য্যের সঞ্চারের পর বিংশতি দিন রবি স্বীয় মূলত্রিকোণে এবং অবশিষ্ট দশ দিন স্বীয় ক্ষেত্রে অবস্থান করে। এক একটী রাশি ত্রিশ অংশে বিভক্ত সুতরাং সিংহ রাশির ২০ অংশ মূলত্রিকোণ ও ১০ অংশ ক্ষেত্র বলিয়া উক্ত হয়। তদ্রূপ মেষের ১ হইতে ১২ অংশ মঙ্গলের মূলত্রিকোণ, তৎপরে ১৩ হইতে ৩০ অংশ ক্ষেত্র, ধনু রাশির ১ হইতে ১০ অংশ গুরুর মূলত্রিকোণ পরে ক্ষেত্র, তুলার ১ হইতে ১৫ পর্য্যন্ত শুক্রের মূলত্রিকোণ পরে ক্ষেত্র, কুম্ভের ১ হইতে ২০ অংশ পর্য্যন্ত শনির মূলত্রিকোণ পরে ক্ষেত্র, বৃষের ১ হইতে ৩ অংশ চন্দ্রের তুঙ্গস্থান, তৎপরে মূলত্রিকোণ, কন্যা রাশির ১ হইতে ১৫ অংশ বুধের তুঙ্গস্থান, ১৬ হইতে ২০ অংশ পর্য্যন্ত মূলত্রিকোণ, তাহার পর ২১ হইতে ৩০ পর্য্যন্ত ক্ষেত্র বলিয়া অভিহিত হয়।

২৬। গ্রহগণের উচ্চ ও নীচ গৃহ।

রবের্মেষতুলে প্রোক্তে চন্দ্রস্য বৃষবৃশ্চিকৌ।
ভৌমস্য মৃগকর্কৌ চ কন্যামীনৌ বুধস্য চ ॥
জীবস্য কর্কিমকরৌ মীনকন্যে সিতস্য তু।
তুলামেষৌ চ মন্দস্য উচ্চনীচে উদাহৃতে ॥ ইতি ষষ্ঠীদাসঃ।

রবির উচ্চ স্থান মেষরাশি এবং নীচ স্থান তুলারাশি।
চন্দ্রের উচ্চ স্থান বৃষরাশি এবং নীচ স্থান বৃশ্চিক রাশি।
মঙ্গলের উচ্চ স্থান মকররাশি এবং নীচ স্থান কর্কটরাশি।
বুধের উচ্চ স্থান কন্যারাশি এবং নীচ স্থান মীনরাশি।
বৃহস্পতির উচ্চ স্থান কর্কটরাশি এবং নীচ স্থান মকররাশি।
শুক্রের উচ্চ স্থান মীনরাশি এবং নীচ স্থান কন্যারাশি।
শনির উচ্চ স্থান তুলারাশি এবং নীচ স্থান মেষরাশি।

রাহোরুচ্চং নৃযুগ্মম্। কেতোর্ধনুরুচ্চসংজ্ঞম্।

রাহুর উচ্চ স্থান মিথুনরাশি এবং কেতুর উচ্চ স্থান ধনুরাশি।

ইহা দ্বারা স্পষ্ট প্রতীয়মান হইতেছে যে, যে রাশি যে গ্রহের উচ্চ গৃহ সেই রাশির সপ্তম রাশি সেই গ্রহের নীচ গৃহ। উচ্চস্থ গ্রহকে তুঙ্গী বলে।

নিম্নস্থ দুইটী রাশি চক্রে গ্রহগণ যথাক্রমে স্ব স্ব উচ্চ ও নীচ গৃহে অবস্থিত আছে—

উচ্চস্থ গ্রহচক্র।

| | | |
|---|---|---|
| চ / কে | র | শু |
| বৃ | | রা |
| বু | শ | ম |

নীচস্থ গ্রহচক্র।

| | | |
|---|---|---|
| কে | শ | বু |
| চ | | বৃ |
| শু | র | রা / চ |

গ্রহগণ সুতুঙ্গে অর্থাৎ উচ্চ রাশির পরম উচ্চাংশে অবস্থান করিলে পূর্ণবলী হইয়া থাকে। পূর্ণবলের পরিমাণ ৬০ কলা। এবং সুনীচাংশে অর্থাৎ নীচ রাশির পরম নীচ অংশে অবস্থান করিলে বলহীন হইয়া থাকে। অর্থাৎ ০ কলা বল হয়। সুচ্চস্থ গ্রহ শুভ ফলপ্রদ এবং সুনীচস্থ গ্রহ অশুভ ফলপ্রদ। দুই বা ততোধিক গ্রহ স্বচ্চাংশস্থিত হইলে তৎসময়ে জাত মানব উচ্চপদ, যশ প্রতিপত্তি ও সম্মানাদি লাভ করিয়া থাকে। আর দুই বা ততোধিক গ্রহ নীচাংশ গত হইলে তৎসময় জাত মানব ভাগ্যহীন হইয়া বহু কষ্ট ভোগ করে।

জন্ম বা প্রশ্নাদি কালের দশম স্থান স্থিত গ্রহকে তৎকালিক উচ্চস্থ গ্রহ বলা যায়। দশমস্থান স্থিত সমস্ত গ্রহই ফলপ্রদ; পাপগ্রহগণ শুভ যুক্ত বা শুভ দৃষ্ট হইয়া উক্ত স্থানে অবস্থান করিলে শুভফল দেয়।

২৭। গ্রহগণের স্বোচ্চাদি রাশিতে বলের পরিমাণ।

স্বোচ্চে শুভং ফলং পূর্ণং ত্রিকোণে পাদ বর্জ্জিতম্।
স্বর্ক্ষে অর্দ্ধং মিত্রগেহে পাদমাত্রং প্রকীর্ত্তিতম্॥
পাদার্দ্ধং সমভে প্রোক্তং ব্যর্থং নীচাস্ত শত্রুভে।
তদ্বদ্দুষ্ট ফলং ব্রুয়াদ্ব্যত্যয়েন বিচক্ষণঃ॥ ইতি বৃহৎ পারাশরঃ।

উচ্চ রাশিতে পূর্ণফল, মূলত্রিকোণে ত্রিপাদ, স্বগৃহে অর্দ্ধ, মিত্রগৃহে এক পাদ সমগ্রহের ক্ষেত্রে পাদার্দ্ধ এবং নীচ, শত্রু অস্ত গৃহে নিস্ফল। ইহা শুভ ফলের ক্রম। অশুভ ফল ইহার বিপরীত ক্রমে হইয়া থাকে যথা শত্রু বা নীচ রাশিতে পূর্ণ, সম গ্রহের গৃহে ত্রিপাদ মিত্রগ্রহের গৃহে অর্দ্ধ, স্বগৃহে একপাদ মূলত্রিকোণে পাদার্দ্ধ এবং স্বোচ্চে শূন্য অশুভ ফল দেয়।

২৮। গ্রহগণের উৎপত্তিস্থান।

উৎপন্নোঽর্কঃ কলিঙ্গেষু যমুনায়াঞ্চ চন্দ্রমাঃ।
অঙ্গারকস্ত্ববন্ত্যাঞ্চ মাগধেষু হিমাংশুজঃ॥
সৈন্ধবেষু গুরুর্জ্জাতঃ শুক্রো ভোজকটে তথা।
শনৈশ্চরস্তু সৌরাষ্ট্রে রাহু বৈনাটিকে পুরে।
অন্তর্ব্বেদ্যাং তথা কেতুরিত্যেতা গ্রহভুময়ঃ॥

সূর্য্য কলিঙ্গ দেশে, চন্দ্র যমুনাতে (অর্থাৎ যমুনা তীরবর্ত্তী প্রদেশে) মঙ্গল অবন্তী দেশে, বুধ মগধ দেশে, বৃহস্পতি সৈন্ধবে, শুক্র ভোজকটে, শনি সৌরাষ্ট্র দেশে, রাহু বৈনাটিকপুরে এবং কেতু অন্তর্ব্বেদীতে সমুৎপন্ন।

গ্রহগণের জন্ম বা উৎপত্তি স্থান জানিবার বিশেষ কারণ কোন গ্রন্থে দেখা যায় না ও ইহার তাদৃশ বহুল ব্যবহার দৃষ্ট হয় না। স্বক্ষেত্রে বা কোন স্বাধিকারে যেমন গ্রহগণ বলবান হয়েন এখানেও সেইরূপ স্বীয় স্বীয় উৎপত্তি স্থানে গ্রহগণের বলাধিক্য সূচিত হইতেছে। যে যে স্থানে যে গ্রহের উৎপত্তি কথিত হইয়াছে, সেই সেই স্থানস্থ বিমান মার্গে সেই সেই গ্রহের উৎপত্তি চিন্তা করা সমীচিন বলিয়া বোধ হইতেছে। ব্যক্তিগত বিচার অপেক্ষা তত্তৎ দেশগত শুভাশুভ গণনায় ইহার আবশ্যক। স্বীয় স্বীয় জন্মস্থানে গ্রহগণের দৃষ্টি বা রশ্মি পতিত হইলে শুভ ফল হইয়া থাকে।

২৯। গ্রহদিগের প্রত্যেক রাশি ভোগের কাল।

রবির্মাসং নিশানাথঃ সপাদদিবসদ্বয়ম্।
পক্ষত্রয়ং ভূমিপুত্রো বুধোষ্টাদশ বাসরান্॥
বর্ষমেকং সুরাচার্য্যশ্চাষ্টাবিংশদ্দিনং ভৃগুঃ।
শনিঃ সার্দ্ধদ্বয়ং বর্ষঃ স্বর্ভানুঃ সার্দ্ধবৎসরঃ॥

এক একটি রাশি পরিভ্রমণ করিতে সূর্য্যের এক মাস, চন্দ্রের সওয়া দুই দিন অর্থাৎ ২ দিন ১৫ দণ্ড, মঙ্গলের তিন পক্ষ অর্থাৎ ৪৫ দিন, বুধের ১৮ দিন, বৃহস্পতির ১ বৎসর, শুক্রের ২৮ দিন, শনির ২ বৎসর ৬ মাস, রাহু এবং কেতু ১ বৎসর ৬ মাস করিয়া লাগে। (হার্সেলের ৭ বৎসর, নেপচুনের ১৩ বঃ ৯মাস)

ইহা দ্বারা স্পষ্ট প্রতীত হইতেছে যে রাশিচক্রের দ্বাদশ রাশি পরিভ্রমণ করিতে রবির ১ বৎসর, চন্দ্রের ২৭ দিন, মঙ্গলের ৫৪০ দিন, বুধের ২১৬ দিন, বৃহস্পতির ১২ বৎসর, শুক্রের ৩৬৬ দিন, শনির ৩০ বৎসর, রাহু ও কেতুর ১৮ বৎসর সময় লাগে।

অপিচ ইহা হইতেই গ্রহগণ রাশির কোন্ নক্ষত্রে অবস্থিত আছে সহজে জানা যাইতে পারে, এবং রাশির হোরা দ্রেক্কাণাদি বিভাগে গ্রহগণের ভোগের কাল নির্ণয় হইতে পারিবে। নিম্নোক্ত উদাহরণ হইতে উহা সহজেই বোধগম্য হইবে।

১নং তালিকা গ্রহগণের ষড়্‌বর্গ ভোগের কালনির্ণয় চক্র।

| | রবি | চন্দ্র | মঙ্গল | বুধ | বৃহস্পতি | শুক্র | শনি | রাহু | কেতু |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| প্রত্যেক রাশি ভোগের কাল | ১মা | ২দি ১৫দ | ১মা ১৫দি | ১৮দি | ১ব | ২৮দি | ২ব ৬মা | ১ব ৬ মা | ১ব ৬ মা |
| ঐ হোরা ভোগের কাল | ১৫দি | দি দ প<br>১। ৭। ৩০ | ২২দি ৩০দ | ৯দি | ৬মা | ১৪দি | ১ব ৩মা | ৯মা | ৯মা |
| ঐ দ্রেক্কাণ ভোগের কাল | ১০দি | ৪৫দ | ১৫দি | ৬দি | ৪মা | ৯দি ২০দ | ১০ মা | ৬মা | ৬মা |
| ঐ নবাংশ ভোগের কাল | ৩দি ২০দ | ১৫দ | ৫দি | ২দি | ১মা ১০দি | দি দ প<br>৩। ৬।৪০ | ৩মা ১০দি | ২মা | ২মা |
| ঐ দ্বাদশাংশ ভোগের কাল | ২দি ৩০দ | ১০দ ১৫প | ৩দি ৪৫দ | দি দ<br>১। ৩০ | ১মা | ২দি ২০দ | ২মা ১৫দি | ১মা ১৫দি | ১মা ১৫দি |
| ঐ ত্রিংশাংশ ভোগের কাল | ১দি | ৪দ ৩০প | ১দি ৩০দ | ৩৬দ | ১২দিন | ৫৬দ | ১মা | ১৮ দি | ১৮ দি |

ইহা ৩০ দিনে মাস ধরিয়া গণনা করা হইল, ইহার কম বেশী হইলে পূর্ব্বোক্ত প্রকারে করিয়া লইতে হইবে।

পূর্ব্বেই উক্ত হইয়াছে যে প্রত্যেক রাশি সওয়া দুইটী নক্ষত্র দ্বারা গঠিত এবং প্রত্যেক রাশি ৩০ অংশে বিভক্ত। রবির এক রাশি ভ্রমণ করিতে এক মাস লাগে; যদি ৩০ দিনে মাস হয়, তবে প্রত্যেক অংশ-ভ্রমণ করিতে রবির ১ দিন লাগে; আর যদি ৩১ দিনে মাস হয় তবে ১ দিনের কিছু বেশী সময় লাগে এবং তাহার কম হইলে কম সময় লাগে। সেইরূপ এক হোরা পরিভ্রমণ করিতে ১৫ দিন, এক দ্রেক্কাণ ভ্রমণ করিতে ১০ দিন, নবাংশে ৩ দিন ২০ দণ্ড, দ্বাদশাংশে ২ দিন ৩০ দণ্ড, ত্রিংশাংশে ১ দিন সময় লাগে। এইরূপ গণনা দ্বারা অন্যান্য গ্রহের ষড়বর্গ ভোগের কাল বাহির করা যায়। (৭২ পৃষ্ঠা ১নং তালিকা দেখুন।)

৩০। স্থানবিশেষে গ্রহগণের ফলহীনত্ব।

সর্ভানুরিন্দুঃ শশিজ চতুর্থে গুরুঃ সুতে ভূমিসুতে কুটুম্বে।
ভৃগুঃ সপত্নে রবিজঃ কলত্রে বিলগ্নতস্তে বিফলা ভবন্তি॥

কর্কট রাশিতে রবিযুক্ত চন্দ্র নিষ্ফলী হয়, আর লগ্ন হইতে চতুর্থে বুধ, পঞ্চমে গুরু, দ্বিতীয়ে মঙ্গল, শুক্র ষষ্ঠে এবং শনি সপ্তম স্থানে অবস্থান করিলে শুভাশুভ ফল কিছুই দেয় না, সুতরাং নিষ্ফলী হইয়া থাকে।

৩১। সূচ্চাংশ ও সুনীচাংশ।

সূর্য্যাদুচ্চান্ ক্রিয়-বৃষ-মৃগ-স্ত্রী-কুলীরান্ত্যযুকে।
দিগ্বহ্নীন্দ্রদ্বয়-তিথি-শরান্ সপ্তবিংশাশ্চ বিংশান্।
অংশানেতান্ বদতি যবনশ্চান্ত্য তুঙ্গান্ সুতুঙ্গান্।
তানেবাংশাংশান্ মদন ভবনেষ্বাহ নীচান্ সুনীচান্॥
পরিপূর্ণ বলঃ সূচ্চে সুনীচে ঘবলোগ্রহঃ।
সূচ্চ-সুনীচয়োরন্তর্ভাগহারাৎ ফলং বদেৎ॥

গ্রহগণের উচ্চ রাশির সর্ব্বোচ্চ স্থানকে উচ্চাংশ এবং নীচ রাশির সর্ব্বনীচ স্থানকে সুনীচাংশ কহে। সূচ্চাংশে গ্রহগণ অতিশয় বলবান ও পূর্ণ ফলপ্রদ এবং সুনীচাংশে অত্যন্ত হীনবল ও অতি অল্প ফলপ্রদ হয়। উভয় স্থানের মধ্যে গ্রহের অবস্থানানুসারে বলাবল বিবেচনা করিতে হইবে।

## গ্রহগণের উচ্চ নীচ রাশি, সূচ্চাংশ, নীচাংশ ও তাহার ভোগের কালনির্ণয়ী চক্র।

| গ্রহের নাম | উচ্চ রাশি | উচ্চ অংশ | উচ্চাংশ ভোগের কাল | নীচ রাশি | নীচ অংশ | নীচাংশ ভোগের কাল | সুনীচাংশ ও সুচ্চাংশ ভোগের কাল |
|---|---|---|---|---|---|---|---|
| রবি | মেষ | ১০ | ১০ দিন | তুলা | ১০ | ১০ দিন | ১ দিন |
| চন্দ্র | বৃষ | ৩ | ১৩দ ৩০প | বিছা | ৩ | ১৩দ ৩০প | ৪'দ ৩০ প |
| মঙ্গল | মকর | ২৮ | ৪২ দিন | কর্কট | ২৮ | ৪২ দিন | ১দি ৩০দ |
| বুধ | কন্যা | ১৫ | ৯ দিন | মীন | ১৫ | ৯ দিন | ৩৬ দণ্ড |
| বৃহস্পতি | কর্কট | ৫ | ২ মাস | মকর | ৫ | ২ মাস | ১২ দিন |
| শুক্র | মীন | ২৭ | ২৫দি ১২দ | কন্যা | ২৭ | ২৫দি ১২দ | ৫৬ দণ্ড |
| শনি | তুলা | ২০ | ১ব ৮মা | মেষ | ২০ | ১ব ৮মা | ১ মাস |
| রাহু | মিথুন | ২০ | ১ বৎসর | ধনু | ২০ | ১ বৎসর | ১৮ দিন |
| কেতু | ধনু | ২০ | ১ বৎসর | মিথুন | ২০ | ১ বৎসর | ১৮ দিন |

৩০ দিনে মাস ধরিয়া গণনা করা গেল।

### ৩২। গ্রহদিগের স্থানভেদে বল।

(ক) স্বোচ্চেস্থিতাঃ শ্রেষ্ঠবলা ভবন্তি মূলত্রিকোণে স্বগৃহে চ মধ্যাঃ।
ইষ্টেক্ষিতা মিত্রগৃহাশ্রিতো বা। বীর্য্যং কনীয়ঃ সমুপাবহন্তি॥

গ্রহগণ যখন নিজ নিজ উচ্চস্থানে অবস্থিতি করে তখন তাহারা সম্পূর্ণ বলবান হয়, মূলত্রিকোণে বা স্বগৃহে থাকিলে মধ্যবলী হয়; এবং শুভগ্রহের দৃষ্টিতে ও মিত্রগ্রহের ভবনে অবস্থান করিলে তদপেক্ষা কম বলবান হয়।

### ৩৩। গ্রহদিগের দিগ্বল।

গ্রহগণ রাশিচক্রে লগ্ন হইতে কোন্ স্থানে থাকিলে কোন্ দিগ্বলী হয় নিম্নে তাহা বিবৃত হইতেছে।

লগ্নে সৌম্যসুরাচার্য্যৌ কুজার্কৌ দশমে তথা।
দ্যূনে সৌরিশ্চতুর্থে তু সিতেন্দূ দিগ্বলান্বিতৌ॥ইতি দীপিকা

লগ্নে বুধ ও বৃহস্পতি থাকিলে পূর্ব্বদিগ্বলী হয়, মঙ্গল এবং রবি লগ্নের দশম স্থানে থাকিলে দক্ষিণদিগ্বলী, শনি লগ্নের সপ্তম স্থানে থাকিলে পশ্চিম দিগ্বলী হয়, শুক্র ও চন্দ্র চতুর্থ স্থানে থাকিলে উত্তর দিগ্বলী হয়।

ইহা ব্যতীত গ্রহগণের নানাবিধ বল গণনা হইয়া থাকে। সর্ব্বসমেত তেত্রিশ প্রকার বল গণনা আছে। তন্মধ্যে দশবর্গ বল সর্ব্বাপেক্ষা প্রধান; ইহা পশ্চাৎ দশবর্গাধ্যায়ে প্রদত্ত হইবে।

৩৪। গ্রহগণের বালাদি অবস্থা।

বালাদ্যবস্থা ক্রমশো গ্রহাণামোজে সমে তদ্বিপরীতক্রমাচ্চ।
বালকুমারোথ যুবা চ বৃদ্ধা মৃত্যুর্লবানামৃতুভিঃ ক্রমেণ॥

গ্রহগণের প্রত্যেক ওজ রাশিতে অংশভেদে অর্থাৎ ৫ ভাগ করিয়া এক এক ভাগে বালক, কুমার, যুবা, বৃদ্ধ এবং মৃত্যু এইরূপ পাঁচটী অবস্থা কল্পনা করা হয়। যুগ্ম রাশিতে ইহার বিপরীত অবস্থা কল্পিত হয়, অর্থাৎ অগ্রে মৃত্যু, তাহার পর বৃদ্ধ, তাহার পর যুবা, তৎপরে কুমার ও তৎপরে বালক।

৩৫। গ্রহগণ কর্ত্তৃক নরদেহ বিভাগ।

নাদচক্রে স্থিতঃ সূর্য্যো বিন্দুচক্রে চ চন্দ্রমাঃ।
লোচনে মঙ্গলঃ প্রোক্তো হৃদি সোমসুতস্তথা।
উদরে চ গুরুশ্চৈব শুক্রে শুক্রস্তথৈব চ॥
নাভিস্থিতোহথমন্দো বৈ মুখে রাহুস্তথা স্থিতঃ।
পাদৌ পাণৌ চ কেতুশ্চ শরীরে গ্রহমণ্ডলম্॥

মনুষ্যদেহের মধ্যে নাদচক্রে রবি, বিন্দুচক্রে চন্দ্র, লোচনে মঙ্গল, হৃদয়ে বুধ, উদরে বৃহস্পতি, শুক্রে শুক্র, নাভিদেশে শনি, মুখে রাহু এবং হস্ত ও চরণে কেতু অবস্থিত।

৩৬। ব্যোমকক্ষে গ্রহগণের অবস্থিতি।

ব্রহ্মাণ্ড মধ্যে পরিধি ব্যোমকক্ষাভিধীয়তে।
তন্মধ্যে ভ্রমণং ভানামধোধঃ ক্রমশস্তথা॥
মন্দামরেজ্যভূপুত্রসূর্য্যশুক্রেন্দুজেন্দবঃ।
পরিভ্রমন্ত্যধোধঃস্থাঃ সিদ্ধ বিদ্যাধরা ঘনাঃ॥ সূর্য্যসিদ্ধান্তঃ।

ব্রহ্মাণ্ড মধ্যে আকাশের পরিধি কক্ষ বলিয়া উক্ত হইয়া থাকে। শনি, বৃহস্পতি, মঙ্গল, সূর্য্য, শুক্র, বুধ ও চন্দ্র যথাক্রমে অধোধঃভাবে স্ব স্ব কক্ষে অবস্থিতি পূর্ব্বক ভ্রমণ করিতেছে। সিদ্ধ, বিদ্যাধর ও মেঘ সকলও এই আকাশস্থ কক্ষ মধ্যে ঐরূপ অধোধঃভাবে অবস্থিত আছে।

৩৭। সূর্য্য হইতে গ্রহগণের দূরত্ব।

| | | | |
|---|---|---|---|
| বুধের | দূরত্ব | ৩৫০০০০০০ | পঁয়ত্রিশ লক্ষ মাইল। |
| শুক্রের | ,, | ৬৬০০০০০০ | ছষট্টি লক্ষ মাইল। |
| পৃথিবীর | ,, | ৯১০০০০০০ | একানব্বেই লক্ষ মাইল। |
| মঙ্গলের | ,, | ১৩৯০০০০০০ | এককোটী উনচল্লিশ লক্ষ মাইল। |
| বৃহস্পতির | ,, | ৪৭৬০০০০০০ | চারকোটী ছিয়াত্তর লক্ষ মাইল। |
| শনির | ,, | ৮৭২০০০০০০ | আটকোটী বাহাত্তর লক্ষ মাইল। |
| ইউরেনসের | ,, | ১৭৫৩০০০০০০ | এক অর্ব্বুদ সাতকোটি তিপ্পান্ন লক্ষ মাইল। |
| নেপচুনের | ,, | ২৭৪৬০০০০০০ | দুই অর্ব্বুদ সাতকোটী ছচল্লিশ লক্ষ মাইল। |

উপরে [illegible] তে যে সমস্ত গ্রহের দূরত্ব প্রদত্ত হইল তাহাহইতে সহজে প্রতিপন্ন হইবে যে বুধ ও শুক্র পৃথিবী এবং সূর্য্যের মধ্যবর্ত্তী এই জন্য গ্রহদ্বয়কে অন্তর্ব্বর্ত্তী গ্রহ ( Inferior planet ) কহে। এবং মঙ্গলাদি গ্রহগণ সূর্য্য হইতে পৃথিবী অপেক্ষা দূরে থাকায় পরবর্ত্তী গ্রহ ( Superior planet ) নামে অভিহিত হয়।

৩৮। কালপুরুষের আত্মাদি ব্যবস্থা।

কালাত্মাদিনকৃন্মনস্তুহিনগুঃ সত্বং কুজো জ্ঞো বচঃ।
জীবজ্ঞানসুখে সিতশ্চ মদনো দুঃখং দিনেশাত্মজঃ॥

অন্যচ্চ। ইতি দীপিকা।

কালাত্মা রবিরিন্দুরেব হৃদয়ং শৌর্য্যং মহীজো বুধঃ।
বাক্যং জ্ঞানসুখে গুরুর্ভৃগুসুতঃ কামস্তু দুঃখং শনিঃ॥

রবি কালপুরুষের আত্মা, চন্দ্র মন, মঙ্গল শৌর্য্য, বুধ বাক্য, বৃহস্পতি জ্ঞান ও সুখ, শুক্র কাম এবং শনি দুঃখ। মনুষ্যদেহেও ঐ সকল বিষয়ের বিচার গ্রহদিগের দ্বারা সম্পন্ন হইয়া থাকে, অর্থাৎ জন্মপত্রিকায় রবির অবস্থানানু-

সাবে জাতকের আত্মা পবিত্র বা কলুষিত, চন্দ্রের অবস্থানানুসারে জাতকেব মন কিরূপ ইত্যাদি বিচাব করা হইযা থাকে।

৩৯। **দীপ্তাংশ।** গ্রহগণ যখন যে রাশিতে অবস্থিতি কবে তখন সেই বাশিব যত অংশ পর্য্যন্ত তাহাদিগেব কিবণজাল পূর্ণরূপে বিক্ষিপ্ত হয, তত অংশ সেই গ্রহেব দীপ্তাংশ বলিযা কথিত হয।

| | | |
|---|---|---|
| ববিব | দীপ্তাংশ | ১৫ অংশ |
| চন্দ্রেব | ,, | ১২ ,, |
| মঙ্গলেব | ,, | ৭ ,, |
| বুধেব | ,, | |
| শুক্রেব | ,, | |
| বৃহস্পতিব | ,, | ৯ ,, |
| শনিব | ,, | |

এই দীপ্তাংশ গ্রহেব অর্দ্ধেক পূর্ব্বে ও অর্দ্ধেক পশ্চাতে ধবিতে হইবে। অর্থাৎ ববিব পশ্চাতে ৭॥০ ও পূর্ব্বের ৭॥০ অংশ দীপ্তাংশ.।

৪০। **গ্রহযুদ্ধ, মিলন ও সমাগম।**

তারা গ্রহাণামন্যোহন্যং স্যাতাং যুদ্ধসমাগমৌ।
সমাগমঃ শশাঙ্কেন সূর্য্যেণাস্তমনং সহ ॥ ইতি সূর্য্যসিদ্ধান্তঃ।

তাবাগ্রহ অর্থাৎ মঙ্গল, বুধ, বৃহস্পতি, শুক্র এবং শনি ইহাদেব পবস্পব মিলনকে গ্রহযুদ্ধ কহে; চন্দ্রের সহিত ঐ সকলেব মিলনকে সমাগম এং সূর্য্যেব সহিত মিলনকে অস্তমন কহে।

৪১। **গ্রহগণের দীপ্তি।**

সূর্য্য ব্যতীত কোন গ্রহেবই স্বীয স্বীয দীপ্তি নাই। সকলেই রবিকিবণে দীপ্তিশালী ও উদ্ভাসিত হয। এ সম্বন্ধে আর্য্যভট্টেব মত নিম্নে প্রকটিত হইল।

ভূগ্রহভানাং গোলার্দ্ধানি স্বচ্ছাযযা বিবর্ণানি।
অর্দ্ধানি যথা সার্দ্ধং সূর্য্যাভিমুখানি দীপ্যন্তে॥

পৃথিবী, গ্রহ ও নক্ষত্রের সূর্য্যাভিমুখীন গোলার্দ্ধ সূর্য্যতেজে দীপ্তিশালী হয এবং অপব গোলার্দ্ধ স্ব স্ব ছায়া হেতু নিষ্প্রভ থাকে।

৪২। **অস্তমিত গ্রহ।** ববিব দীপ্তাংশ মধ্যে অপরাপর গ্রহগণ পতিত হইলে ববিব প্রখর কিরণে তাহারা হীনপ্রভ হইয়া যায়, এবং সেই

গ্রহদিগকে অস্তমিত গ্রহ বলে। অস্তমিত গ্রহ সকল বলহীন ও অশুভ দায়ক হয়। কিন্তু বুধ রবির সঙ্গে থাকিলে অশুভ দায়ক হয় না।

৪৩। গ্রহগণের উদয়াস্ত দিক্ নির্ণয়।

সূর্য্যাদভ্যধিকাঃ পশ্চাদস্তং জীবকুজার্কজাঃ।
ঊনা প্রাগুদয়ং যান্তি শুক্রজ্ঞৌ বক্রিণৌ তথা॥

সূর্য্য-স্পষ্ট অপেক্ষা অন্য গ্রহের স্পষ্ট বা স্ফুট অধিক হইলে মঙ্গল, গুরু ও শনি পশ্চিম দিকে অস্তমিত হয় এবং অন্য গ্রহের স্পষ্ট রবিস্ফুটের ন্যূন হইলে পূর্ব্ব দিকে উদিত হয়। বক্রী শুক্র ও বুধ সম্বন্ধেও ঐ নিয়ম।

ঊনা বিবস্বতঃ প্রাচ্যমস্তং চন্দ্রজ্ঞভার্গবাঃ।
ব্রজন্ত্যভ্যধিকাঃ পশ্চাদুদয়ং শীঘ্রযায়িনঃ॥

চন্দ্র, বুধ ও শুক্র শীঘ্রগামী এই গ্রহত্রয়ের স্ফুট সূর্য্যস্ফুট অপেক্ষা কম হইলে পূর্ব্বে অস্ত, ও অধিক হইলে পশ্চিমে উদয় হইয়া থাকে।

৪৪। পরাজিত গ্রহ। উচ্চ গৃহস্থিত গ্রহের দীপ্তাংশ মধ্যে যদি অন্য গ্রহ পতিত হয়, তবে সেই গ্রহকে পরাজিত গ্রহ কহে। পরাজিত গ্রহ বলহীন ও অশুভদায়ক।

৪৫। রবিস্ফুটের কত অংশে কোন্ গ্রহ অস্তমিত হয়।

একাদশামরেজ্যস্য তিথি সংখ্যার্কজস্য চ
অস্তাংশা ভূমিপুত্রস্য দশসপ্তাধিকস্ততঃ।
পশ্চাদস্তময়োঽষ্টাভিরুদয়ঃ প্রাঙ্ মহত্তরা,
প্রাগস্তমুদয়ঃ পশ্চাদল্পত্বাদ্দশভির্ভৃগোঃ॥
এবম্বুধো দ্বাদশভিশ্চতুর্দ্দশভিরংশকৈঃ।
বক্রী শীঘ্রগতিশ্চার্কাৎ করোত্যস্তময়োদয়ৌ॥ সূর্য্যসিদ্ধান্তঃ।

বৃহস্পতি সূর্য্যের ১১ অংশ মধ্যে, শনি ১৫ অংশ মধ্যে, মঙ্গল ১৭ অংশ মধ্যে, সরল শুক্র ১০ অংশ মধ্যে, বক্রী শুক্র ৮ অংশ মধ্যে, বক্রী বুধ ১২ অংশ মধ্যে, শীঘ্রগতি বুধ ১৪ অংশ মধ্যে আগমন করিলে অস্তমিত হইয়া থাকে।

দিবসে সূর্য্যের প্রখর কিরণ বশতঃ উক্ত গ্রহগণ দৃষ্ট হয় না, ইহা আমাদের পক্ষে এক প্রকার অস্তমন। সূর্য্যোদয়ের পূর্ব্বে এবং সূর্য্যাস্তের পর গ্রহগণ সূর্য্যভোগ্য রাশির পূর্ব্বোক্ত অংশ মধ্যে আগমন করিলেই অস্তমন হইয়া থাকে এবং সেই অস্তমন উপলব্ধি হয়। যখন সূর্য্যের সহিত কোন গ্রহ এক রাশিগত হয় তখনই প্রভাত পূর্ব্বে সেই গ্রহকে পূর্ব্বাকাশে চক্রবাল সন্নিকটে দেখিতে পাওয়া যায়, কিন্তু ঐ গ্রহ যখন পূর্ব্বোক্ত অস্তমিতাংশে পৌঁছে তখনই আর দেখা যায় না। পশ্চিমাকাশে সূর্য্যাস্তকালে ঐরূপ। সূর্য্য হইতে গ্রহগণ যত দূর গমন করে (যদি সেই গ্রহের অধিষ্ঠিত রাশি দিবসে না পড়ে,) ততই গ্রহকে স্পষ্টতর দেখা যায়।

৪৬। গ্রহগণের গতি।

সূর্য্যমুক্তাঃ গ্রহাঃ শীঘ্রাস্তগ্নাচার্কে দ্বিতীয়গে।
সমাস্তৃতীয়গে জ্ঞেয়া মন্দা ভানৌ চতুর্থগে॥
বক্রা স্যুঃ পঞ্চষষ্ঠেঽর্কে অতিবক্রা নগাষ্টগে।
নবমে দশমে ভানৌ জায়ন্তে সহজা গতিঃ।
দ্বাদশৈকাদশে সূর্য্যে লভন্তে শীঘ্রতাং পুনঃ॥
রবিস্থিত্যংশকস্ত্রিংশাবধেঃ সংখ্যাত্র কল্প্যতে।
রাহুকেতু সদা বক্রৌ শীঘ্রগৌ চন্দ্রভাস্করৌ॥ জ্যোতিস্তত্ত্বম্।

সূর্য্য হইতে ৬০ অংশ বা ডিক্রির মধ্যে গ্রহগণ শীঘ্রগামী হয়। ৬১ হইতে ৯০ ডিক্রী পর্য্যন্ত সমগামী, ৯১ হইতে ১২০ পর্য্যন্ত মৃদুগামী, ১২১ হইতে ১৮০ ডিক্রী পর্য্যন্ত বক্রগামী, ১৮১ হইতে ২৪০ ডিক্রী পর্য্যন্ত অতিবক্রগামী, ২৪১ হইতে ৩০০ ডিক্রী পর্য্যন্ত সরলগামী, ৩০১ হইতে ৩৬০ ডিক্রী পর্য্যন্ত শীঘ্রগামী হয়। রাহু ও কেতু সর্ব্বদা বক্রগামী এবং চন্দ্র ও রবি সর্ব্বদাই শীঘ্রগামী।

রাহু ও কেতু ইহারা গ্রহ নহে, ইহারা পৃথিবীর উত্তর ও দক্ষিণ ছায়াপথের অধিপতি। দক্ষিণ ছায়া কেতু, উত্তর ছায়া রাহু। ইহারা পৃথিবীর উভয় পার্শ্বস্থ বলিয়া স্বভাবতঃ বক্রগামী হইয়া থাকে।

৪৭। গ্রহগণের বক্রগতির কাল।

ষট্‌সপ্ততি দিনং ভৌমে একবিংশদ্দিনং বুধে।
দিনানি দ্বাদশ ভৃগোঃ শতমেকং গুরোরপি ॥
দ্বিপঞ্চাশদ্দিনঞ্চার্কি দ্বাত্রিংশদধিকং শতম্।
এবং গ্রহাণাং বক্রত্বং স্বভোগাদধিকং ভবেৎ ॥

মঙ্গলের বক্রগতির কাল ৭৬ দিন, বুধের ২১ দিন, শুক্রের ১২ দিন, বৃহস্পতির ১০০ দিন, শনির ১৮৪ দিন।

৪৮। বক্রি শুভাশুভ গ্রহের ফল।

বক্রিণশ্চ মহাবীর্য্যাঃ শুভা রাজ্যপ্রদা গ্রহাঃ।
পাপা ব্যসনদাঃ পুংসাং কুর্ব্বন্তি চ বৃথাটনম্ ॥

বক্রী শুভগ্রহ সকল বলবান হইলে রাজ্যাদি শুভপ্রদ এবং বক্রী পাপগ্রহগণ বিবিধ কষ্টফলপ্রদ হইয়া থাকে। স্বদশা এবং স্ব স্ব অধিকার কালে উক্ত ফল প্রদান করেন।

৪৯। গ্রহস্ফুট বা গ্রহস্পষ্ট।

স্ফুট বা স্পষ্ট অর্থে ব্যক্ত বা বিশেষরূপে অভিব্যক্ত বা প্রকাশিত অর্থাৎ কোন্ রাশির কত অংশ, কলা ও বিকলাদিতে গ্রহ অবস্থিত। মনে করুন যদি বলা যায় যে রবি মেষ রাশিতে আছেন, তাহা হইলে তদ্দারা রবির অবস্থান স্পষ্টরূপে ব্যক্ত হইল না; কারণ প্রত্যেক রাশির ৩০টী করিয়া অংশ তাহার মধ্যে কত অংশ কত কলাদিতে রবি বা কোন গ্রহ অবস্থিত জানিতে না পারিলে সূক্ষ্মরূপে ফল গণনা হয় না। যেরূপ গ্রহস্ফুট বা গ্রহস্পষ্ট সঠিকরূপে জানা আবশ্যক সেইরূপ ভাবস্ফুট বা ভাবস্পষ্টও জানা আবশ্যক। ২৮শে মা সন্ধ্যার সময় রবিস্ফুট, ৯।২৭।২৯।২ ইহার অর্থ নয় রাশি (ধনুরাশি) মক রাশির ২৭ অংশ ২৯ কলা ২ বিকলায় রবি অবস্থিত। দৈনিক গ্রহস্ফু পঞ্জিকার বামপার্শ্বে প্রদত্ত গ্রহস্ফুট দ্রষ্টব্য।

৫০। গ্রহদিগের কারকত্ব।

গ্রহগণ কোন্ দ্রব্যের এবং কাহার শুভাশুভ কারক তাহা নিম্নে কথিত হইতেছে।

সূর্য্যাদাত্ম-পিতৃস্বভাব-নিরুজঃ শক্তিশ্রিয়ৌ চিন্তয়েচ্চেতো বুদ্ধি নৃপপ্রসাদ-জননী সম্পকরশ্চন্দ্রমাঃ। সত্বং রোগগুণানুজাবনিসুতাৎ জ্ঞাতিং ধরাসূনুনা। বিদ্যা বন্ধুবিবেক-মাতুল সুহৃৎ বাকর্ম্মকৃদ্বোধনঃ। প্রজ্ঞাবিত্তশরীরপুষ্টি তনয় জ্ঞানানি বাগীশাৎ। পত্নীবাহনভূষণানি মদনব্যাপারসৌখ্যং ভৃগোঃ। আয়ুর্জীবন মৃত্যুকারণ বিপৎসম্পৎপ্রদাতা শনিঃ। রাহুশৈব পিতামহস্ত শিখিনা মাতামহং চিন্তয়েৎ॥ জ্যোতির্মহানিবন্ধে।

রবি। রাজা, আত্মা, স্বভাব, স্বাস্থ্য, মণিমাণিক্য, ক্ষেত্র ও পিতৃকারক। রবির অবস্থানানুসারে এই সকলের শুভাশুভ বিচার করিতে হয়। রবি শুভ ভাবে থাকিলে ঐ সকলের শুভ হইয়া থাকে, নচেৎ হয় না। সেইরূপ অন্যান্য গ্রহ সম্বন্ধে জানিতে হইবে।

চন্দ্র। রজত, মাতৃ,বুদ্ধি, রাজপ্রসাদ, সম্পদ এবং মনের শুভাশুভ কারক।

কুজ। ভূমি, পুত্র, চরিত্র, ভ্রাতৃ, পরাক্রম, রাজ্য ও শক্র কারক।

বুধ। জ্যোতির্ব্বিদ্যা, মাতুল, গণিত, বৈদ্য, সৌন্দর্য্য ও শিল্পবিদ্যা কারক।

গুরু। ধন, কাঞ্চন, পুত্র, জ্ঞান ও মিত্রাদি কারক।

শুক্র। কলত্র, সুখ, গীত, কাব্য, যৌবন, রতিক্রিয়া, আভরণ, রজত, বাহন, গর্ব্ব ও মুক্তা ইত্যাদি কারক।

শনি। অশ্ব, গজ, শৃঙ্গার, যুদ্ধ, শূলরোগ, আয়ু,মৃত্যু ও দাস-দাসী কারক।

রাহু। মাতঙ্গ, দ্যুত ও পিতামহ কারক।

কেতু। ব্রণরোগ, চর্ম্মাতিশূল, মাতামহ ও ক্ষুধাকারক।

৫১। নবাবিস্কৃত গ্রহ। রবি ও চন্দ্র গ্রহরাজ; জগৎ প্রকাশমান কালে জগৎ সমক্ষে স্বতঃ প্রকাশমান। তৎপরে অপরাপর গ্রহগণ একে একে ক্রমশঃ আর্য্যঋষিগণ ও জ্যোতিষীগণ কর্তৃক আবিষ্কৃত হইয়াছে।

রব্যাদি যে নয়টী গ্রহ লইয়া ফলিত জ্যোতিষ সংরচিত, প্রাচীন বেদাঙ্গ জ্যোতিষে তাহার সমস্ত গুলির উল্লেখ দেখিতে পাওয়া যায় না। কাল সহকারে উক্ত নয়টী গ্রহের আবিস্কার এবং মানব শরীরে ও মানবসৃষ্টির উপর তাহাদের শক্তি সঞ্চার অনুভূত হইয়া ফলিত জ্যোতিষের সৃষ্টি হইয়াছে

ইউরোপীয় আধুনিক জ্যোতিষীগণ যে সকল গ্রহের নব আবিষ্কার করিয়াছেন, তন্মধ্যে নেপচুন ও হারসেল বিখ্যাত ও অনেকের নিকট বিদিত। ইহা ব্যতীত আরও ৩৩টী ক্ষুদ্র গ্রহ খৃঃ ঊনবিংশ শতাব্দীর প্রারম্ভ হইতে খৃঃ ১৮৫৭ সাল মধ্যে ভিন্ন ভিন্ন জ্যোতিষীগণের দ্বারা ভিন্ন ভিন্ন সময়ে আবিষ্কৃত হইয়াছে। উক্ত ৩৩টী গ্রহের মধ্যে ২৯টী খৃঃ ১৮৪৫ হইতে ১৮৫৭ খৃঃ মধ্যে আবিষ্কৃত। ইংরাজী ফলিত জ্যোতিষে নেপচুন ও হারসেলের ব্যবহার দেখিতে পাওয়া যায়। অপরাপর গুলির দেখিতে পাওয়া যায় না।

কাহার দ্বারা কোন্ গ্রহ আবিষ্কৃত তাহার তালিকা নিম্নে প্রদর্শিত হইল। মঙ্গল গ্রহের কক্ষের পর এ সকল গ্রহ অবস্থিত।

| আবিষ্কারক | গ্রহের নাম | আবিষ্কারক | গ্রহের নাম |
|---|---|---|---|
| পিযাজি | সিরস | লুথর | থীটিস্, পর্সপাইন বেলোনা |
| অলবর্স | পলাস্, বেষ্টা। | গোল্ডস্মিথ | লুটিসিযা, |
| হার্ডিং | জুনো | চাকর্ণাকি | ফোসিয়া, এম্ফিট্রাইট |
| হেঙ্ক | অষ্ট্রীয়া, হীবি। | ফগুসন | ইউফ্রসীনি, পমোনা, পলিফিম্নিয়া। |
| হাইণ্ড | আইরিস্, ফ্লোরা, বিক্টোরিয়া, আইরিন্, মেল্পমিনি, ফচুনা, কালিওপি, থেলিযা, ইউটর্পি, ইউরেনিযা। | | |
| গ্রেহাম | মীটিস্ | গস্পরিস | হাইজিযা, পার্থিনোপি, ইজেরিয়া, ইউনোমিয়া, সাইকি, মাসেলিয়া, থেনিস |

৫২। গ্রহদর্শন। রবি, চন্দ্র ও শুক্র গ্রহকে যথাসময়ে উদিত অবস্থায় দেখা যায়। বুধ সূর্য্যের পরবর্ত্তী রাশিতে থাকিলে সূর্য্যোদয়ের পূর্ব্বে এবং সূর্য্যের পশ্চাৎবর্ত্তী রাশিতে থাকিলে সূর্য্যাস্তের পর পরিলক্ষিত হইয়া থাকে। নচেৎ হয় না। কারণ বুধ প্রায়ই সূর্য্যের অতি নিকটে থাকায় দৃষ্টিগোচর হয় না। রাহু কেতু, চর্ম্মচক্ষে দৃষ্টিগোচর হইবার সম্ভাবনা নাই। অবশিষ্ট বৃহস্পতি, মঙ্গল ও শনি যদি রাত্রিকালে যে ছয় রাশি আমাদের দিকে মস্তকোপরি থাকে সেই ছয় রাশির কোন এক রাশিতে থাকে তাহা হইলে আমরা চর্ম্মচক্ষে তাহা দেখিতে পাই। পঞ্জিকার সাহায্যে কোন রাশিতে উক্ত গ্রহত্রয় বিদ্যমান জানিয়া মানসিক গণনা দ্বারা সেই রাশি আকাশের কোন্ স্থানে অবস্থিত জানিতে পারিলেই গ্রহদৃষ্টি সহজে ঘটে। গ্রহগণের জ্যোতি উজ্জ্বলতর।

## ৫৩। গ্রহগণের প্রিয় পশু ও পক্ষী।

১। সূর্য্যের প্রিয়—সিংহ, ব্যাঘ্র, অশ্ব, গাভী, বাজ পক্ষী, ভরত পক্ষী।

২। চন্দ্রের প্রিয়—শ্বেত ঘোটক, শ্বেত বৃষ, শ্বেত পক্ষী, বক, হংস, শ্বেত বা লক্ষ্মীপেচক, গাংচীল এবং সুন্দর যাবতীয় জলচর পক্ষী।

৩। মঙ্গলের প্রিয়—লাল বর্ণের বৃষ, বনবরাহ, গণ্ডার, ভল্লুক, নেকড়ে বাঘ এবং বন্য শূকর প্রভৃতি হিংস্র জন্তু। ডোমচিল, বাজ ও শিকরে আদি শিকারী পক্ষী।

৪। বুধের প্রিয়—কুকুর, শৃগাল, কাষ্ঠ-বিড়াল, বানর এবং শশক, ক্ষুদ্র কাক, হাঁড়ি চাঁচা, শালিক, টিয়া, কাকাতুয়া, ময়না ও খঞ্জনাদি পক্ষী।

৫। বৃহস্পতির প্রিয়—মাতঙ্গ, কুরঙ্গ, ধেনু, শঙ্কর চিল, শুক, চাতক প্রভৃতি।

৬। শুক্রের প্রিয়—শ্বেত অশ্ব, বৃষ, পারাবত, চটক, পাপিয়া, কোকিল, বসন্ত বৌড়ি ও সুস্বর বিশিষ্ট পক্ষী সকল।

৭। শনির প্রিয়—মহিষ, গর্দ্দভ, উষ্ট্র, বিড়াল, উল্লুক, গোধা, কূর্ম্ম, সর্প, কোলা ব্যাং, গৃধ্র, হাড়গিলা, কালপেচক, বাদুড়, কাক ডোমকাক ইত্যাদি।

যে সকল জন্তু যে গ্রহের প্রিয় বলিয়া উক্ত হইল সেই জন্তুর মধ্যে সেই সেই গ্রহের শক্তি সমধিক পরিমাণে আছে।

জ্যোতিষে জ্ঞান বৃদ্ধির সঙ্গে সঙ্গে এই সকল বিষয়ের আবশ্যকতা অনুভূত হইবে। দুই একটী উদাহরণ নিম্নে প্রদত্ত হইল।

সাধারণতঃ শুভগ্রহের প্রিয় জীব সকল শুভ ফল জ্ঞাপক এবং পাপগ্রহের প্রিয় জীব সকল অশুভ ফল সূচক।

স্বপ্নে এবং যাত্রাকালে শুভ গ্রহের প্রিয় জীব জন্তু, যথা শঙ্কর চিল, পারাবত, চটক, গাভী, হস্তী ইত্যাদি দর্শনে শুভ ফল। সেই সময় মহিষ, গর্দ্দভ, বিড়াল ও গৃধ্রাদি দর্শনে অশুভ ফল।

শুভাশুভ গ্রহের দশান্তর্দ্দশায় শুভাশুভ ফল বা গোচরাদির শুভাশুভ ফল অনেক সময় জাতক স্বপ্নাদিতে পরিজ্ঞাত হইতে পারেন।

## ৫৪। বাঙ্গালা ও ইংরাজি সময় বিভাগ।

৬০ প্রত্যনুপলে ১ অনুপল, ৬০ অনুপলে ১ বিপল ৬০ বিপলে ১ পল ৬০ পলে ১ দণ্ড, ৬০ দণ্ডে বা ৮ প্রহরে ১ অহোরাত্র।

দণ্ড পলকে ইংরাজি ঘণ্টা মিনিটে পরিণত করিতে হইলে নিম্নোক্ত প্রক্রিয়া দ্বারা করিতে হইবে। যথা—

| | |
|---|---|
| ১ অহোরাত্র=৬০ দণ্ড=২৪ ঘণ্টা। | ১ ঘণ্টা=২॥০ দণ্ড। |
| ১ দণ্ড=৬০ পল=২৪ মিনিট। | ১ মিনিট=২॥০ পল। |
| ১ পল=৬০ বিপল=২৪ সেকেণ্ড। | ১ সেকেণ্ড=২॥০ বিপল। |
| ১ বিপল=৬০ অনুপল=২৪ থার্ড। | ১ থার্ড=২॥০ অনুপল। |
| ১ অনুপল=২৪ ফোর্থ। | ১ ফোর্থ=২॥০ প্রত্যনুপল। |

এই সময় বিভাগটী অতি প্রযোজনীয, দ্বিতীয় অধ্যায় হইতেই ইহার আবশ্যকতা উপলব্ধি হইবে।

---

## ষষ্ঠ পরিচ্ছেদ।

### অয়নাংশ।

#### ১। সায়ন ও নিরয়ণ গণনা।

সাযন অর্থে গতিযুক্ত, ও গতিবিশিষ্ট, এবং নিরযণ অর্থে গতি বিহীন; নিরয়ণ গণনা অর্থে গতি বিহীন গণনা। কিন্তু ইহার দ্বারা কিছুই উপলব্ধি হইল না। গতি কাহার? বিষুবণের, বা বিষুবদ্দিনের (Equinoxes)।

বহু প্রাচীন কালে যখন জ্যোতিষ গণনার সূত্রপাত হয, তখন মেষ রাশির প্রথমে অশ্বিনী নক্ষত্রে সূর্য্য আগমন করিলে দিবা ও রাত্রি সমান হইত। পরবর্ত্তী কালে যখন পরিলক্ষিত হইল যে অশ্বিনী নক্ষত্রে আর দিবারাত্রি সমান না হইযা পরবর্ত্তী ভরণীতে এবং আরও পরবর্ত্তী কালে কৃত্তিকাতে এবং পুনরায় ভরণী, অশ্বিনী, রেবতী, উঃ ভাঃ এবং পূঃ ভাঃ নক্ষত্রে হইযা থাকে; তখন সিদ্ধান্ত হইল যে এই বিষুবণের বা রাশিচক্রের একটি গতি আছে। ইহার পরিমাণ প্রতি বর্ষে প্রায় ৫০ বিকলা।

এতক্ষণে যেখানে, সূর্য্য আসিলে দিবা ও রাত্রিমান সমান হইয়া দিবস বৃদ্ধি হইতে থাকে সেই স্থান হইতে আরম্ভ করিয়া রাশিচক্রকে দ্বাদশ ভাগ করিলে তাহার প্রথম ৩০ অংশ মেষ, দ্বিতীয় ৩০ অংশ বৃষ ইত্যাদি কল্পিত হইয়া উহাকে সায়ন মেষ, সায়ন বৃষ ইত্যাদি বলা হয়। এবং উক্ত মেষ

রাশির প্রারম্ভ হইতে যে লগ্নস্ফুট বা গ্রহস্ফুট গণনা করা যায় তাহাকে সায়ন গণনা বা সায়ন মতে গণনা এবং প্রাচীন কালে নির্দ্দিষ্ট অশ্বিনীর প্রারম্ভকে রাশিচক্রের আরম্ভ মনে করিয়া যে গণনা করা হয় তাহাকে নিরয়ণ গণনা বলে। অধুনা আমাদের দেশে নিরয়ণ গণনা প্রচলিত। ইউরোপে সায়ন গণনা প্রচলিত। আজকাল এখানে কতক গণনা সায়ন মতে চলিতেছে।

আমাদের দেশে বহু পূর্ব্ব হইতে অনেকে সায়ন গণনারও পক্ষপাতী। গণক তরঙ্গিণীতে লিখিত আছে যে সিদ্ধান্তরাজ প্রণেতা নিত্যানন্দ সায়ন গণনার বিশেষ পক্ষপাতী ছিলেন।

## ২। বিষুবনের গতি। *

বিষুবণের গতি সম্বন্ধে ভিন্ন ভিন্ন মত ও গতির পরিমাণ পৃথক পরিলক্ষিত হয়।

স্থূল ভাবে ধরিলে ৯৫০ বৎসরে রাশিচক্রে এক নক্ষত্র সরিয়া যায়।

এক নক্ষত্রের পরিমাণ ১৩ অংশ ২০ কলা।

১৩ অংশ × ৬০ = ৭৮০ + ২০ = ৮০০ কলা।

$$\frac{৮০০ \times ৬০}{৯৫০} = \frac{৮০০ \times ৬}{৯৫} = \frac{৪৮০০}{৯৫} = ৫০\frac{১}{২}$$

প্রতি বৎসর ৫০॥০ বিকলা বিষুবণের গতি। এক্ষণে ক্রান্তিপাতের পশ্চিম গতি বশতঃ উত্তর ভাদ্রপদ নক্ষত্রের দ্বিতীয় পাদে বিষুবন্ হইতেছে অর্থাৎ উক্ত নক্ষত্রের দ্বিতীয় পাদে রবি আসিলে দিবারাত্রি সমান হইতেছে। ক্রান্তিপাতের পশ্চিম গতির শেষ সীমা পূর্ব্বভাদ্র নক্ষত্রে যাইতে প্রায় আরও ৫০০ বৎসর লাগিবে; তৎপরে ক্রান্তিপাতের পূর্ব্বগতি আরম্ভ হইবে। তাহার পর প্রায় ১৮০০ শত বৎসর পরে পুনরায় অশ্বিনী নক্ষত্রে ৩০শে চৈত্র দিবা ও রাত্রি সমান হইবে। সুতরাং এখন হইতে প্রায় ২৩০০ শত বর্ষ পরে পুনরায় অশ্বিনী নক্ষত্রে বিষুবন হইবে।

---

* The precession of the Equinoxes is a slow motion which equinoctial points have from east to west contrary to the order of the signs, which is from west to east.

### ৩। অয়ন চলন।

প্রাচীন আর্য্য জ্যোতিষগ্রন্থ সকলের মধ্যে কোন গ্রন্থে অয়ন চলন (Precession of the Equinoxes) পরিলক্ষিত হয় নাই।

বরাহমিহিরের সময় হইতে (৪২৭ শকে) অশ্বিনী নক্ষত্র, রাশি চক্রের প্রথম নক্ষত্র বলিয়া ধরা হইতেছে। সেই সময়ে অশ্বিনী নক্ষত্রে বাসন্তিক ক্রান্তিপাত অর্থাৎ ঐ নক্ষত্রে সূর্য্য আসিলে পৃথিবীর সর্ব্বত্র দিবারাত্রি সমান হইত। বহুকাল পরিদর্শনের ফল স্বরূপ এই অয়ন চলন পরবর্ত্তী কালের জ্যোতির্ব্বিদ গণের দ্বারা প্রত্যক্ষীভূত হইয়াছে।

অয়ন চলন আলোচনা কালে আর্য্য জ্যোতিষী মুঞ্জাল ভট্ট এবং ভাস্করাচার্য্যের নাম উল্লেখ করা বিধেয়। মুঞ্জাল ভট্ট "লঘু মানস" নামে একখানি গ্রন্থ রচনা করিয়াছিলেন, তাহাতেই তিনি অয়ন চলনের বিষয় উল্লেখ করিয়াছেন। শকের নবম শতাব্দীতে তাহার আবির্ভাব হইয়াছিল। ৮৫৪ শকে ঐ গ্রন্থ রচিত হয়। ভাস্করাচার্য্য একাদশ শতাব্দীতে (১০৭২) স্বীয় গ্রন্থে অয়ন চলনের বর্ণনা করিয়াছেন। *

### ৪। অয়নাংশ সম্বন্ধে সূর্য্যসিদ্ধান্তের মত।

ত্রিংশৎ কৃত্যো যুগেভানাং চক্রং প্রাক্ পরিলম্বতে।
তদ্‌গুণাদ্ভূদিনৈর্ভক্তাদ্দ্যুগণাৎ যদবাপ্যতে॥
তদ্দোস্ত্রিঘ্নো দশাপ্তাংশা বিজ্ঞেয়া অয়নাভিধাঃ।
তৎসংস্কৃতাদ্ গ্রহাৎ ক্রান্তিচ্ছায়া চরদলাদিকম্॥

এক মহাযুগে অর্থাৎ ৪৩২০০০০ বৎসরে রাশিচক্র ৬০০ শত বার লম্বন হয় অর্থাৎ বিষুবরেখার পশ্চিমে ২৭ অংশ ও পূর্ব্বে ২৭ অংশ গমন করে এই গমনাগমনের (Precession) নাম অয়ন। এবং বৎসর ও মাসাদি অনুসারে ইহার যত পরিমাণ অংশ হয় তাহাকেই অয়নাংশ কহে।

---

* "সিদ্ধান্ত [illegible]" "সূর্য্যসিদ্ধান্ত" এবং "আমাদের জ্যোতিষ ও জ্যোতিষী" নামক গ্রন্থ [illegible]।

## ৫। অয়নাংশ নির্ণয় প্রণালী।

শাকমেকাব্ধিবেদোনাং দ্বিঃ কৃত্বা দশভির্হরেৎ।
লব্ধং হীনঞ্চ তত্রৈব ষষ্ঠ্যাপ্তাশ্চায়নাংশকাঃ॥

শক − ৪২১ = ক। $\frac{ক}{১০}$ = খ। ক − খ = গ। $\frac{গ}{৬০}$ = অয়নাংশ।

যে শকাব্দার অয়নাংশ নির্ণয় করিতে হইবে সেই শকাব্দার অঙ্ক হইতে ৪২১ বিয়োগ করিয়া অবশিষ্ট অঙ্ক দুই স্থানে রাখুন। তৎপরে প্রথম স্থানস্থিত অঙ্ককে ১০ দশ দ্বারা ভাগ করিয়া যে অঙ্কলব্ধ হইবে তাহা অপর স্থাপিত অঙ্ক হইতে বিয়োগ করতঃ অবশিষ্ট অঙ্ককে ৬০ ষাট দ্বারা ভাগ করিলে ভাগফল অভীষ্ট অয়নাংশ হইবে।

## ৬। অয়নাংশ নির্ণয়ের উদাহরণ।

১৮৩২ শকাব্দের অয়নাংশ নির্ণয় করিতে হইবে।

পূর্ব্বোক্ত নিয়মানুসারে

১৮৩২ − ৪২১ = ১৪১১কে দুই স্থানে স্থাপন করুন।

(১ম) ১৪১১ (২য়) ১৪১১

১৪১১ ÷ ১০ = ১৪১ − ৬এই অঙ্ক দ্বিতীয় স্থানের অঙ্ক হইতে বিয়োগ করুন।

২য় ১৪১১ − (১৪১ − ৬) = ১২৬৯ − ৫৪ ইহাকে ৬০ দ্বারা হরণ করুন।

$\frac{১২৬৯ − ৫৪}{৬০}$ = ২১ অংশ ৯ কলা ৫৪ বিকলা ১৮৩২ শকের অয়নাংশ।

এইরূপে যে কোন বৎসরের অয়নাংশ আনয়ন করা যাইতে পারে।

পূর্ব্বে জ্যোতির্ব্বিদগণ স্থির করিয়াছেন যে ৪২২ শক হইতে রাশিচক্র বিষুব রেখা হইতে সরিতেছে ; এই জন্য শকাঙ্ক হইতে ৪২১ বিয়োগ করিতে হয়। সংজ্ঞাধ্যায়ে পূর্ব্বে উক্ত হইয়াছে যে ৬৬ বৎসর ৮ মাসে রাশিচক্র ১ অংশ সরিয়া থাকে। সুতরাং রাশিচক্রের বার্ষিক গতি ৫৪ বিকলা, মাসিক গতি ৪ বিকলা ৩০ অনুকলা এবং দৈনিক গতি ৯ অনুকলা।

ইহার দ্বারা আর এক সহজ উপায়ে অয়নাংশ নির্ণয় হইতে পারে। অভীষ্ট শকাঙ্ক হইতে ৪২১ বাদ দিয়া যে অঙ্ক হইবে, তাহাতে তত বর্ষের বার্ষিক গতি যোগ করিলেই সেই বর্ষের অয়নাংশ হইবে।

পঞ্জিকায় প্রত্যেক মাসের প্রথমে তত্তৎ মাসের অয়নাংশ প্রদত্ত হইয়া থাকে। পাঠকগণের গণনার সুবিধার্থে নিম্নে এক শত বর্ষের বার্ষিক অয়নাংশ তালিকা প্রস্তুত করিয়া দিলাম।

২নং। একশত বর্ষের অয়নাংশ তালিকা।

| শকাব্দা | অংশ | কলা | বিকলা | শকাব্দা | অংশ | কলা | বিকলা |
|---|---|---|---|---|---|---|---|
| ১৭৫১ | ১৯ | ৫৭ | ০ | ১৮৩৪ | ২১ | ১২ | ৪২ |
| ১৭৬১ | ২০ | ৬ | ০ | ১৮৩৫ | ২১ | ১৩ | ৩৬ |
| ১৭৭১ | ২০ | ১৫ | ০ | ১৮৩৬ | ২১ | ১৪ | ৩০ |
| ১৭৮১ | ২০ | ২৪ | ০ | ১৮৩৭ | ২১ | ১৫ | ২৪ |
| ১৭৮৫ | ২০ | ২৭ | ৩৬ | ১৮৩৮ | ২১ | ১৬ | ১৮ |
| ১৭৯০ | ২০ | ৩২ | ৬ | ১৮৩৯ | ২১ | ১৭ | ১২ |
| ১৭৯৫ | ২০ | ৩৬ | ৩৬ | ১৮৪০ | ২১ | ১৮ | ৬ |
| ১৮০০ | ২০ | ৪১ | ৬ | ১৮৪১ | ২১ | ১৯ | ০ |
| ১৮০৫ | ২০ | ৪৫ | ৩৬ | ১৮৪২ | ২১ | ১৯ | ৫৪ |
| ১৮১০ | ২০ | ৫০ | ৬ | ১৮৪৩ | ২১ | ২০ | ৪৮ |
| ১৮১৫ | ২০ | ৫৫ | ৩৬ | ১৮৪৪ | ২১ | ২১ | ৪২ |
| ১৮২০ | ২১ | ০ | ৬ | ১৮৪৫ | ২১ | ২২ | ৩৬ |
| ১৮২৫ | ২১ | ৪ | ৩৬ | ১৮৪৬ | ২১ | ২৩ | ৩০ |
| ১৮৩০ | ২১ | ৯ | ৬ | ১৮৪৭ | ২১ | ২৪ | ২৪ |
| ১৮৩১ | ২১ | ১০ | ০ | ১৮৪৮ | ২১ | ২৫ | ১৮ |
| ১৮৩২ | ২১ | ১০ | ৫৪ | ১৮৪৯ | ২১ | ২৬ | ১২ |
| ১৮৩৩ | ২১ | ১১ | ৪৮ | ১৮৫০ | ২১ | ২৭ | ৬ |

বার্ষিক ৫৪ কলা গতি ধরিয়া তালিকা প্রস্তুত হইল। ৫০॥০ কলা গতি ধরিয়া গণনা করিলে কিঞ্চিৎ প্রভেদ পরিলক্ষিত হইবে। বৎসরের প্রথম মাসের অয়নাংশ লিখিত হইল; যদি বৎসরের মধ্যবর্ত্তী কোন মাসের ৫ দিনের অয়নাংশ জানিবার আবশ্যক হয়,তাহা হইলে উহাতে গত মাস ও দিন সংখ্যার গতি যোগ করিলেই অভীষ্ট মাস ও দিনের অয়নাংশ প্রাপ্ত হওয়া যাইবে।

বিষুবণের দৈনিক গতি ৯ অনুকলা, মাসিক ৪বিঃ ৩০অঃ বার্ষিক ৫৪ বিঃ।

৭। শঙ্কু। অর্কাঙ্গুলা তু সূচ্যগ্রা কাষ্ঠী দ্ব্যঙ্গুলমূলিকা।
শঙ্কুসংজ্ঞা ভবেচ্চৈব তচ্ছায়াং পরিকল্পয়েৎ॥

ছায়া মাপিবার যন্ত্রের নাম শঙ্কু; শঙ্কু কিরূপভাবে প্রস্তুত হয় তাহা উক্ত হইতেছে। কাষ্ঠ বা অন্য কোন দ্রব্যের দ্বারা দ্বাদশ অঙ্গুলি পরিমিত লম্বা মূলদেশ গোলাকার ও দুই অঙ্গুলি স্থূল এবং অগ্রভাগ ক্রমশঃ সূচীর ন্যায় সূক্ষ্ম এরূপ একটী যন্ত্র শঙ্কু নামে অভিহিত হয়।

লগ্নমান ও অক্ষাংশ নির্ণয়ার্থে এই যন্ত্রের দ্বারা বিষুব ছায়া মাপিতে হয়। ঘটিকা যন্ত্র সৃষ্টির পূর্ব্বে ইহা দ্বারা দিবসের সময় নিরূপণ হইত।

৮। অক্ষচ্ছায়া, পলভা, স্বলবিভা বা বিষুবৎপ্রভা।
মেষাদিগে সায়নভাগসূর্য্যে দিনার্দ্ধভা যা পলভা ভবেৎ সা।

বাসন্তিক বিষুবদ্দিনে দিবা দুই প্রহরের সময় শঙ্কুর ছায়াকে অক্ষচ্ছায়া বা পলভা বলে। অর্থাৎ সায়ন রবি মেষ রাশির প্রথমাংশে উপস্থিত হইলে যে দিন পৃথিবীর সর্ব্বত্র দিবারাত্রি সমান হইবে, সেই দ্বিপ্রহর সময়ে কোন নির্দ্দিষ্ট স্থানে শঙ্কুচ্ছায়ার পরিমাণ যত অঙ্গুলি, সেই স্থানের অক্ষচ্ছায়া তত অঙ্গুলি হইবে। অক্ষাংশ এবং লগ্নমান নির্ণয়ার্থে পলভা ব্যবহৃত হইয়া থাকে।

৯। ছায়ার মাপ নির্ণয়। ৬০ অতিব্যঙ্গুলে ১ ব্যঙ্গুল। ৬০ ব্যঙ্গুলে ১ অঙ্গুলি।

১০। অক্ষাংশ নির্ণয় প্রণালী। অভীষ্ঠ দেশের (যে দেশের অক্ষাংশ নির্ণয় করিতে হইবে) পলভা বা শঙ্কুচ্ছায়ার পরিমাণ যত অঙ্গুলি আদি হইবে তাহা পৃথক পৃথক দুই স্থানে স্থাপন করতঃ প্রথম স্থানের অঙ্ককে ৫ দিয়া গুণ ও দ্বিতীয় স্থানস্থ পলভাঙ্ককে বর্গ (Square) করিয়া যে অঙ্ক হইবে তাহাকে ১০ দ্বারা ভাগ করিয়া ভাগলব্ধাঙ্ককে পূর্ব্বস্থাপিত পঞ্চদ্বারা গুণিত পলভাঙ্ক হইতে হীন করিতে হইবে। এই বিয়োগাবশিষ্ট অঙ্কই অভীষ্ট স্থানের অক্ষাংশ। *

অভীষ্ট দেশের পলভা = ক। $ক \times ৫$। $\frac{ক \times ক}{১০}$

$$ক \times ৫ - \frac{ক \times ক}{১০} = \text{অভীষ্ঠ স্থানের অক্ষাংশ।}$$

* ছায়া ৮ অঙ্গুলির অধিক হইলে অন্য প্রণালীতে গণনা করিতে হয়।

## ৩নং। ব্রহ্মদেশ* ও ভারতবর্ষের দেশান্তর সারণী।

| | দেশের নাম | | উত্তর অক্ষাংশ | | অক্ষচ্ছায়া | | পলকর্ণ | | কলিকাতা হইতে দেশান্তর যোগ বা বিয়োগ। | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | অং | কঃ | অং | ব্যং | অং | ব্যং | ঘঃ | মিঃ | সেঃ |
| ১ | তেনিবল্লি | ... | ৮ | ২৯ | ১ | ৪৭ | ১২ | ৮ | —০ | ৩৯ | ৩৬ |
| ২ | কাঞ্চিপুর | .. | ৮ | ৩১ | ১ | ৪৮ | ১২ | ৯ | —০ | ৩২ | ১৪ |
| ৩ | কোচিন | .. | ৮ | ৫৯ | ২ | ৭ | ১২ | ১১ | —০ | ৩৯ | ৩৮ |
| ৪ | রামেশ্বর | . | ৯ | ১৮ | ১ | ৫৭ | ১২ | ১০ | —০ | ৩৬ | ৩৮ |
| ৫ | তাঞ্জোর | | ১০ | ৪৮ | ২ | ১৭ | ১২ | ১৬ | —০ | ৩৪ | ৩৮ |
| ৬ | মাইসোর | ... | ১২ | ১৮ | ২ | ৩৭ | ১২ | ১৭ | —০ | ৪৫ | ১০ |
| ৭ | উটকামন্দ | . | ১২ | ২৪ | ২ | ২৫ | ১২ | ১৪ | —০ | ৪৩ | ২০ |
| ৮ | শ্রীরঙ্গপত্তন | ... | ১২ | ২৬ | ২ | ৩৯ | ১২ | ১৭ | —০ | ৪৩ | ৫ |
| ৯ | মদুরা | . | ১৩ | ৪ | ২ | ৪৭ | ১২ | ১৯ | —০ | ৩০ | ১৬ |
| ১০ | রেঙ্গুন * | ... | ১৭ | ২ | ৩ | ৪৩ | ১২ | ৩৩ | +০ | ৩২ | ২ |
| ১১ | হাইদ্রাবাদ দঃ | ... | ১৭ | ২৩ | ৩ | ৫০ | ১২ | ৩৪ | +০ | ৩২ | ২ |
| ১২ | পেগু * | ... | ১৭ | ২৮ | ৩ | ৫০ | ১২ | ৩৬ | +০ | ৩২ | ৪ |
| ১৩ | বিজয় নগর | ... | ১৮ | ৭ | ৩ | ৫৬ | ১২ | ৩৮ | —০ | ১৮ | ২০ |
| ১৪ | পুনা | ... | ১৮ | ৩০ | ৪ | ১ | ১২ | ৩৯ | —০ | ৫৮ | ২৫ |
| ১৫ | বোম্বাই | .. | ১৮ | ৫৮ | ৪ | ৭ | ১২ | ৪১ | +১ | ২ | ৪৮ |
| ১৬ | পুরি | . | ১৯ | ৪৮ | ৪ | ১৯ | ১২ | ৪৫ | —০ | ১০ | ০ |
| ১৭ | প্রোম * | ... | ১৯ | ৪৯ | ৪ | ১৯ | ১২ | ৪৫ | +০ | ৩১ | ৪০ |
| ১৮ | নাসিক | ... | ২০ | ০ | ৪ | ২২ | ১২ | ৪৬ | —০ | ৫৭ | ১০ |
| ১৯ | কটক | .. | ২০ | ২৯ | ৪ | ২৮ | ১২ | ৪৮ | —০ | ৯ | ৫০ |
| ২০ | ইয়ামিথিন * | ... | ২০ | ২৯ | ৪ | ২৮ | ১২ | ৪৮ | +০ | ৩২ | ৪ |
| ২১ | নাগপুর | ... | ২১ | ৯ | ৪ | ৩৯ | ১২ | ৫২ | —০ | ৩৭ | ৩৫ |
| ২২ | মিকৃটিলা * | ... | ২১ | ১০ | ৪ | ৩৯ | ১২ | ৫২ | +০ | ৩৩ | ১০ |
| ২৩ | বালেশ্বর | .. | ২১ | ১০ | ৪ | ৩৯ | ১২ | ৫২ | ০ | ৮ | ৪০ |
| ২৪ | মান্দালয় * | ... | ২১ | ১৪ | ৪ | ৪০ | ১২ | ৫৩ | +০ | ৩৪ | ২০ |
| ২৫ | প্রোভাস | ... | ২১ | ৩৮ | ৪ | ৪৬ | ১২ | ৫৫ | —১ | ১৯ | ০ |

## ৩নং। ভারতবর্ষের দেশান্তর সারণী।

| দেশের নাম | | | উত্তর অক্ষাংশ | | অক্ষচ্ছায়া | | পলকর্ণ | | কলিকাতা হইতে দেশান্তর যোগ বা বিয়োগ। | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | অং | কঃ | অং | ব্যং | অং | ব্যং | ঘঃ | মিঃ | সেঃ |
| ২৬ | চট্টগ্রাম | ... | ২১ | ৪৬ | ৪ | ৪৮ | ১২ | ৫৬ | +০ | ১৪ | ৩৫ |
| ২৭ | দ্বারকা | ... | ২২ | ১৪ | ৪ | ৫৪ | ১২ | ৫৮ | —১ | ১৯ | ৩৬ |
| ২৮ | মেদিনীপুর | ... | ২২ | ২৬ | ৪ | ৫৭ | ১২ | ৫৯ | —০ | ৪ | ০ |
| ২৯ | কলিকাতা | .. | ২২ | ৩২ | ৪ | ৫৮ | ১৩ | ০ | ...... | | |
| ৩০ | বাখরগঞ্জ | ... | ২২ | ৩২ | ৪ | ৫৮ | ১৩ | ০ | +০ | ৮ | ৫ |
| ৩১ | ইন্দোর | ... | ২২ | ৪৪ | ৫ | ১ | ১৩ | ১ | —০ | ৫০ | ৫০ |
| ৩২ | জব্বলপুর | ... | ২৩ | ১০ | ৫ | ৮ | ১৩ | ৩ | —০ | ৩৩ | ৩৬ |
| ৩৩ | উজ্জয়িনী | ... | ২৩ | ১০ | ৫ | ৮ | ১৩ | ৩ | —০ | ৫১ | ১০ |
| ৩৪ | বর্দ্ধমান | ... | ২৩ | ১৬ | ৫ | ১০ | ১৩ | ৪ | —০ | ১ | ৫৪ |
| ৩৫ | পুরুলিয়া | ... | ২৩ | ২১ | ৫ | ১৩ | ১৩ | ৬ | —০ | ৭ | ৫০ |
| ৩৬ | কুমিল্লা | ... | ২৩ | ২৮ | ৫ | ১৩ | ১৩ | ৬ | +০ | ১১ | ২৪ |
| ৩৭ | ফরিদপুর | ... | ২৩ | ৩৬ | ৫ | ২১ | ১৩ | ৫ | +০ | [illegible] | ৪ |
| ৩৮ | ঢাকা | ... | ২৩ | ৪৩ | ৫ | ১৬ | ১৩ | ৬ | +০ | ৮ | ১৮ |
| ৩৯ | বীরভূম | ... | ২৩ | ৫৪ | ৫ | ১৮ | ১৩ | ৭ | —০ | ৩০ | ১০ |
| ৪০ | হাজারিবাগ | ... | ২৪ | ২ | ৫ | ১৯ | ১৩ | ৮ | —০ | ১১ | ৫০ |
| ৪১ | পাবনা | ... | ২৪ | ২ | ৫ | ১৯ | ১৩ | ৮ | +০ | ৩ | ৩৫ |
| ৪২ | মুর্শিদাবাদ | . | ২৪ | ১১ | ৫ | ২৩ | ১৩ | ৯ | —০ | ০ | ২০ |
| ৪৩ | নাটোর | .. | ২৪ | ২৬ | ৫ | ২৪ | ১৩ | ১১ | +০ | ১ | ৪৪ |
| ৪৪ | উদয়পুর | ... | ২৪ | ৩৫ | ৫ | ২৮ | ১৩ | ১২ | —১ | ৩ | [illegible] |
| ৪৫ | ময়মনসিং | ... | ২৪ | ৪৬ | ৫ | ৩৯ | ১৩ | ১৩ | +০ | ৮ | ২৩ |
| ৪৬ | গয়া | ... | ২৪ | ৪৮ | ৫ | ৩৩ | ১৩ | ১৩ | —০ | ১৪ | ৫০ |
| ৪৭ | ভগলপুর | ... | ২৫ | ১৫ | ৫ | ৪০ | ১৩ | ১৬ | —০ | [illegible] | ২০ |
| ৪৮ | কাশী | ... | ২৫ | ১৯ | ৫ | ৪০ | ১৩ | ১৬ | —০ | ২১ | [illegible] |
| ৪৯ | মুঙ্গের | ... | ২৫ | ২৩ | ৫ | ৪২ | ১৩ | ১৭ | —০ | [illegible] | [illegible] |
| ৫০ | ঝান্সি | ... | ২৫ | ২৭ | ৫ | ৪০ | ১৩ | ১৭ | —০ | [illegible] | [illegible] |

## ৩নং। ভারতবর্ষের দেশান্তর সারণী।

| | দেশের নাম | | উত্তর অক্ষাংশ | | অক্ষচ্ছায়া | | পলকর্ণ | | কলিকাতা হইতে দেশান্তর যোগ বা বিয়োগ। | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | অং | কঃ | অং | ব্যং | অং | ব্যং | ঘঃ | মিঃ | সেঃ |
| ৫১ | হাইদ্রবাদ সিঃ | ... | ২৫ | ২৮ | ৫ | ৪০ | ১৩ | ১৭ | —১ | ২৩ | ৪ |
| ৫২ | এলাহাবাদ | | ২৫ | ৩২ | ৫ | ৪৪ | ১৩ | ৮ | —০ | ২৬ | ৪৫ |
| ৫৩ | পাটনা | .. | ২৫ | ৩৭ | ৫ | ৪৫ | ১৩ | ১৮ | —০ | ১২ | ৩২ |
| ৫৪ | দিনাজপুর | .. | ২৫ | ৩৮ | ৫ | ৪৫ | ১৩ | ১৮ | —০ | ১ | ১৫ |
| ৫৫ | রংপুর | | ২৫ | ৪৪ | ৫ | ৪৮ | ১৩ | ২০ | +০ | ৩ | ২০ |
| ৫৬ | মজঃফরপুর | .. | ২৬ | ৭ | ৫ | ৫৩ | ১৩ | ২১ | —০ | ১১ | ৪০ |
| ৫৭ | দ্বারবঙ্গ | .. | ২৬ | ১০ | ৫ | ৫৪ | ১৩ | ২২ | —০ | ৯ | ৪০ |
| ৫৮ | গৌহাটী | . | ২৬ | ১১ | ৫ | ৫৪ | ১৩ | ২ | +০ | ১৩ | ৫০ |
| ৫৯ | কুচবিহার | | ২৬ | ২০ | ৫ | ৫৮ | ১৩ | ৫ | —০ | ৪ | ৩০ |
| ৬০ | আজমীর | .. | ২৬ | ২৭ | ৫ | ৫৮ | ১৩ | ২০ | —০ | ৫৫ | ৩৬ |
| ৬১ | দার্জ্জিলিং | .. | ২৭ | ৩ | ৬ | ২ | ১৩ | ২৪ | —০ | ৫ | ২ |
| ৬২ | কানপুর | .. | ২৬ | ২৯ | ৫ | ৫৯ | ১৩ | ২৪ | —০ | ৩২ | ৪৮ |
| ৬৩ | অযোধ্যা | . | ২৬ | ৪৮ | ৬ | ৪ | ১৩ | ২৭ | —০ | ২৫ | ৩৫ |
| ৬৪ | লক্ষ্ণৌ | | ২৬ | ৫০ | ৬ | ৪ | ১৩ | ২৭ | —০ | ৩০ | ২৫ |
| ৬৫ | জয়পুর | .. | ২৬ | ৫৫ | ৬ | ৬ | ১৩ | ২৭ | —০ | ৫০ | ৪৫ |
| ৬৬ | আগ্রা | | ২৭ | ১২ | ৬ | ১০ | ১৩ | ৩০ | —০ | ৪২ | ২ |
| ৬৭ | মথুরা | . | ২৭ | ৩০ | ৬ | ১৫ | ১৩ | ৩২ | —০ | ৪২ | ৫০ |
| ৬৮ | কাটমুণ্ড | .. | ২৭ | ৪৫ | ৬ | ১৮ | ১৩ | ৩৪ | ০ | ৯ | ৫২ |
| ৬৯ | আলিগড় | . | ২৭ | ৫৪ | ৬ | ২১ | ১৩ | ৩৫ | —০ | ৪৫ | ৩৫ |
| ৭০ | বেরিলি | .. | ২৮ | ২২ | ৬ | ২৯ | ১৩ | ৩৮ | —০ | ৩১ | ৫ |
| ৭১ | দিল্লী | ... | ২৮ | ৩৯ | ৬ | ৩৩ | ১৩ | ৪১ | —০ | ৪৫ | ১৫ |
| ৭২ | মীরাট | .. | ২৮ | ৫৫ | ৬ | ৫৪ | ১৩ | ৫১ | —০ | ৪৫ | ২০ |
| ৭৩ | নৈনিতাল | .. | ২৯ | ২৩ | ৬ | ৪৫ | ১৪ | ৪৬ | —০ | ৩৩ | ৫ |
| ৭৪ | হরিদ্বার | .. | ২৯ | ৫৮ | ৬ | ৫৫ | ১৩ | ৫১ | —০ | ৪১ | ৩৫ |
| ৭৫ | মুলতান | .. | ৩০ | ১২ | ৬ | ৫৯ | ১ | ৫৩ | —১ | ০ | ২৫ |

## ৩নং। ভারতবর্ষের দেশান্তর সারণী।

| | দেশের নাম | উত্তর অক্ষাংশ | | অক্ষচ্ছায়া | | পলকর্ণ | | কলিকাতা হইতে দেশান্তর যোগ বা বিয়োগ। | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | অং | কং | অং | ব্যং | অং | ব্যং | ঘঃ | মিঃ | সেঃ |
| ৭৬ | সিমলা ... | ৩১ | ৬ | ৭ | ১৪ | ১৪ | ১ | ০ | ৪৪ | ৪৫ |
| ৭৭ | কপূরতলা ... | ৩১ | ২৩ | ৭ | ১৮ | ১৪ | ৩ | —০ | ৫১ | ১৫ |
| ৭৮ | লাহোর ... | ৩১ | ৩৫ | ৭ | ২৩ | ১৪ | ৫ | —০ | ৫৬ | ৫০ |
| ৭৯ | অমৃতসহর ... | ৩১ | ৩৭ | ৭ | ২৩ | ১৪ | ৫ | —০ | ৫৪ | ৪৮ |
| ৮০ | জম্মু ... | ৩২ | ৪৪ | ৭ | ৪৩ | ১৪ | ১৬ | —০ | ৫৪ | ০ |
| ৮১ | রাওলপিণ্ডি ... | ৩৩ | ৩৭ | ৭ | ৫৯ | ১৪ | ২৫ | —১ | ৬ | ২০ |
| ৮২ | পেশোয়ার ... | ৩৪ | ২ | ৮ | ৬ | ১৪ | ২৯ | —১ | ৭ | ৪ |
| ৮৩ | কাশ্মির ... | ৩৪ | ৬ | ৯ | ৭ | ১৪ | ২৮ | —০ | ৫৪ | ১৫ |
| ৮৪ | শ্রীনগর ... | ৩৫ | ৬ | ১০ | ৫ | ১৫ | ২ | —০ | ৫৪ | ২৫ |
| ৮৫ | টোকিও ... | ৩৫ | ৬ | ১০ | ৬ | ১৫ | ২ | +৩ | ২৭ | ৪ |
| ৮৬ | লণ্ডন ... | ৫১ | ৩১ | ১৫ | ৬ | ১৯ | ১৭ | —৫ | ৫৪ | ০ |

যে সকল স্থান পূর্ব্ব পশ্চিমে সমসূত্রপাতে অবস্থিত তাহাদের লগ্নমান এক। এবং যে সকল স্থান উত্তর দক্ষিণে সমসূত্রপাতে অবস্থিত তাহাদের সময় এক। মানচিত্র দৃষ্টে এই দেশান্তর তালিকার সাহায্যে ভারতের যে কোন স্থানের অক্ষাংশ, দ্রাঘিমান্তর ও অক্ষচ্ছায়া জানিতে পারিলে সেই স্থানের লগ্নমান নির্ণয় হইবে। পশ্চাৎ দ্বিতীয় অধ্যায়ের উদাহরণ সহ ইহা বিবৃত হইয়াছে। যে সকল দেশ এক অক্ষাংশের মধ্যে অবস্থিত, একই লগ্নমান দ্বারা সেই সকল দেশের লগ্ন নির্ণয় করা যাইতে পারে।

## কলিকাতায় সূর্য্যের বিশুদ্ধ উদয়াস্ত সময়।

১৫ পৃষ্ঠায় আমরা সূর্য্যের উদয়াস্ত সম্বন্ধে অশুদ্ধ সময়ের উল্লেখ বিশুদ্ধ রূপে লগ্ন নির্ণয় জন্য নিম্নে সূর্য্য-উদয়-অস্ত নির্ণয়ী বিশুদ্ধ সময়ের তালিকা প্রদত্ত হইল।

## ৪নং। সূর্য্য-উদয়াস্ত-নির্ণয়ী সময় তালিকা।

| তারিখ। | জানুয়ারী। | | | | ফেব্রুয়ারী। | | | | মার্চ্চ। | | | | এপ্রিল। | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | উদয়। | | অস্ত। | | উদয়। | | অস্ত। | | উদয়। | | অস্ত। | | উদয়। | | অস্ত। | |
| | ঘ | মি | ঘ | মি | ঘ | মি | ঘ | মি | ঘ | মি | ঘ | মি | ঘ | মি | ঘ | মি |
| ১ | ৬ | ৪২ | ৫ | ২৭ | ৬ | ৪০ | ৫ | ৪৮ | ৬ | ২২ | ৬ | ৩ | ৫ | ৫৩ | ৬ | ১৪ |
| ২ | ৬ | ৪২ | ৫ | ২৭ | ৬ | ৪০ | ৫ | ৪৯ | ৬ | ২১ | ৬ | ৩ | ৫ | ৫২ | ৬ | ১৫ |
| ৩ | ৬ | ৪৩ | ৫ | ২৮ | ৬ | ৩৯ | ৫ | ৪৯ | ৬ | ২০ | ৬ | ৪ | ৫ | ৫১ | ৬ | ১৫ |
| ৪ | ৬ | ৪৩ | ৫ | ২৯ | ৬ | ৩৯ | ৫ | ৫০ | ৬ | ১৯ | ৬ | ৪ | ৫ | ৫০ | ৬ | ১৫ |
| ৫ | ৬ | ৪৩ | ৫ | ২৯ | ৬ | ৩৮ | ৫ | ৫০ | ৬ | ১৮ | ৬ | ৫ | ৫ | ৪৯ | ৬ | ১৬ |
| ৬ | ৬ | ৪৩ | ৫ | ৩০ | ৬ | ৩৮ | ৫ | ৫১ | ৬ | ১৭ | ৬ | ৫ | ৫ | ৪৮ | ৬ | ১৬ |
| ৭ | ৬ | ৪৩ | ৫ | ৩১ | ৬ | ৩৭ | ৫ | ৫২ | ৬ | ১৬ | ৬ | ৫ | ৫ | ৪৭ | ৬ | ১৭ |
| ৮ | ৬ | ৪৩ | ৫ | ৩২ | ৬ | ৩৭ | ৫ | ৫২ | ৬ | ১৬ | ৬ | ৬ | ৫ | ৪৬ | ৬ | ১৭ |
| ৯ | ৬ | ৪৪ | ৫ | ৩২ | ৬ | ৩৬ | ৫ | ৫৩ | ৬ | ১৫ | ৬ | ৬ | ৫ | ৪৫ | ৬ | ১৭ |
| ১০ | ৬ | ৪৪ | ৫ | ৩৩ | ৬ | ৩৬ | ৫ | ৫৪ | ৬ | ১৪ | ৬ | ৭ | ৫ | ৪৪ | ৬ | ১৮ |
| ১১ | ৬ | ৪৪ | ৫ | ৩৪ | ৬ | ৩৫ | ৫ | ৫৪ | ৬ | ১৩ | ৬ | ৭ | ৫ | ৪৪ | ৬ | ১৮ |
| ১২ | ৬ | ৪৪ | ৫ | ৩৪ | ৬ | ৩৪ | ৫ | ৫৫ | ৬ | ১২ | ৬ | ৭ | ৫ | ৪৩ | ৬ | ১৮ |
| ১৩ | ৬ | ৪৪ | ৫ | ৩৫ | ৬ | ৩৪ | ৫ | ৫৫ | ৬ | ১১ | ৬ | ৮ | ৫ | ৪২ | ৬ | ১৯ |
| ১৪ | ৬ | ৪৪ | ৫ | ৩৬ | ৬ | ৩৩ | ৫ | ৫৬ | ৬ | ১০ | ৬ | ৮ | ৫ | ৪১ | ৬ | ১৯ |
| ১৫ | ৬ | ৪৪ | ৫ | ৩৬ | ৬ | ৩২ | ৫ | ৫৬ | ৬ | ৯ | ৬ | ৯ | ৫ | ৪০ | ৬ | ১৯ |
| ১৬ | ৬ | ৪৪ | ৫ | ৩৭ | ৬ | ৩২ | ৫ | ৫৭ | ৬ | ৮ | ৬ | ৯ | ৫ | ৩৯ | ৬ | ২০ |
| ১৭ | ৬ | ৪৪ | ৫ | ৩৮ | ৬ | ৩১ | ৫ | ৫৭ | ৬ | ৭ | ৬ | ৯ | ৫ | ৩৮ | ৬ | ২০ |
| ১৮ | ৬ | ৪৪ | ৫ | ৩৯ | ৬ | ৩০ | ৫ | ৫৮ | ৬ | ৬ | ৬ | ১০ | ৫ | ৩৮ | ৬ | ২১ |
| ১৯ | ৬ | ৪৩ | ৫ | ৩৯ | ৬ | ৩০ | ৫ | ৫৮ | ৬ | ৫ | ৬ | ১০ | ৫ | ৩৭ | ৬ | ২১ |
| ২০ | ৬ | ৪৩ | ৫ | ৪০ | ৬ | ২৯ | ৫ | ৫৯ | ৬ | ৪ | ৬ | ১০ | ৫ | ৩৬ | ৬ | ২১ |
| ২১ | ৬ | ৪৩ | ৫ | ৪১ | ৬ | ২৮ | ৫ | ৫৯ | ৬ | ৩ | ৬ | ১১ | ৫ | ৩৫ | ৬ | ২২ |
| ২২ | ৬ | ৪৩ | ৫ | ৪১ | ৬ | ২৮ | ৬ | ০ | ৬ | ২ | ৬ | ১১ | ৫ | ৩৪ | ৬ | ২২ |
| ২৩ | ৬ | ৪৩ | ৫ | ৪২ | ৬ | ২৭ | ৬ | ০ | ৬ | ১ | ৬ | ১১ | ৫ | ৩৪ | ৬ | ২৩ |
| ২৪ | ৬ | ৪৩ | [illegible] | ৪৩ | ৬ | ২৬ | ৬ | ১ | ৬ | ০ | ৬ | ১২ | ৫ | ৩৩ | ৬ | ২৩ |
| ২৫ | [illegible] | [illegible] | ৫ | ৪৩ | ৬ | ২৫ | ৬ | ১ | ৫ | ৫৯ | ৬ | ১২ | ৫ | ৩২ | ৬ | ২৩ |
| ২৬ | ৬ | ৪২ | | ৪৪ | ৬ | ২৪ | ৬ | ২ | ৫ | ৫৯ | ৬ | ১২ | ৫ | ৩১ | ৬ | ২৪ |
| ২৭ | [illegible] | [illegible] | ৫ | ৪৫ | ৬ | ২৩ | ৬ | ২ | ৫ | ৫৮ | ৬ | ১৩ | ৫ | ৩১ | ৬ | ২৪ |
| ২৮ | [illegible] | [illegible] | ৫ | ৪৫ | ৬ | ২৩ | ৬ | ৩ | ৫ | ৫৭ | ৬ | ১৩ | ৫ | ৩০ | ৬ | ২৫ |
| [illegible] | [illegible] | ৪১ | [illegible] | ৪৬ | ৬ | ২০ | ৬ | ৩ | ৫ | ৫৬ | ৬ | ১৩ | ৫ | ২৯ | ৬ | ২৫ |
| [illegible] | [illegible] | ৪১ | ৫ | ৪৭ | ... | | ... | | ৫ | ৫৫ | ৬ | ১৪ | ৫ | ২৯ | ৬ | ২৫ |
| [illegible] | [illegible] | ৪১ | ৫ | ৪৭ | ... | | ... | | ৫ | ৫৪ | ৬ | ১৪ | ... | | ... | |

## ৪নং। সূর্য্য-উদয়াস্ত-নির্ণয়ী সময় তালিকা।

| তারিখ। | মে। | | | | জুন। | | | | জুলাই। | | | | আগষ্ট। | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | উদয়। | | অস্ত। | | উদয়। | | অস্ত। | | উদয়। | | অস্ত। | | উদয়। | | অস্ত। | |
| | ঘ | মি | ঘ | মি | ঘ | মি | ঘ | মি | ঘ | মি | ঘ | মি | ঘ | মি | ঘ | মি |
| ১ | ৫ | ২৮ | ৬ | ২৬ | ৫ | ১৬ | ৬ | ৪০ | ৫ | ২০ | ৬ | ৪৭ | ৫ | ৩৩ | ৬ | ৩৯ |
| ২ | ৫ | ২৭ | ৬ | ২৬ | ৫ | ১৬ | ৬ | ৪০ | ৫ | ২১ | ৬ | ৪৭ | ৫ | ৩৩ | ৬ | ৩৯ |
| ৩ | ৫ | ২৭ | ৬ | ২৭ | ৫ | ১৬ | ৬ | ৪০ | ৫ | ২১ | ৬ | ৪৭ | ৫ | ৩৪ | ৬ | ৩৮ |
| ৪ | ৫ | ২৬ | ৬ | ২৭ | ৫ | ১৬ | ৬ | ৪১ | ৫ | ২১ | ৬ | ৪৭ | ৫ | ৩৪ | ৬ | ৩৭ |
| ৫ | ৫ | ২৫ | ৬ | ২৮ | ৫ | ১৬ | ৬ | ৪১ | ৫ | ২২ | ৬ | ৪৭ | ৫ | ৩৪ | ৬ | ৩৭ |
| ৬ | ৫ | ২৫ | ৬ | ২৮ | ৫ | ১৬ | ৬ | ৪১ | ৫ | ২২ | ৬ | ৪৭ | ৫ | ৩৫ | ৬ | ৩৬ |
| ৭ | ৫ | ২৪ | ৬ | ২৮ | ৫ | ১৬ | ৬ | ৪২ | ৬ | ২২ | ৬ | ৪৭ | ৫ | ৩৫ | ৬ | ৩৬ |
| ৮ | ৫ | ১৪ | ৬ | ২৯ | ৫ | ১৬ | ৬ | ৪২ | ৫ | ২৩ | ৬ | ৪৭ | ৫ | ৩৬ | ৬ | ৩৫ |
| ৯ | ৫ | ২৩ | ৬ | ২৯ | ৫ | ১৬ | ৬ | ৪৩ | ৫ | ২৩ | ৬ | ৪৭ | ৫ | ৩৬ | ৬ | ৩৪ |
| ১০ | ৫ | ২৩ | ৬ | ৩০ | ৫ | ১৬ | ৬ | ৪৩ | ৫ | ২৪ | ৬ | ৪৭ | ৫ | ৩৬ | ৬ | ৩৪ |
| ১১ | ৫ | ২২ | ৬ | ৩০ | ৫ | ১৬ | ৬ | ৪৩ | ৫ | ২৪ | ৬ | ৪৭ | ৫ | ৩৭ | ৬ | ৩৩ |
| ১২ | ৫ | ২২ | ৬ | ৩১ | ৫ | ১৬ | ৬ | ৪৪ | ৫ | ২৪ | ৬ | ৪৬ | ৫ | ৩৭ | ৬ | ৩২ |
| ১৩ | ৫ | ২১ | ৬ | ৩১ | ৫ | ১৬ | ৬ | ৪৪ | ৫ | ২৫ | ৬ | ৪৬ | ৫ | ৩৮ | ৬ | ৩১ |
| ১৪ | ৫ | ২১ | ৬ | ৩১ | ৫ | ১৬ | ৬ | ৪৪ | ৫ | ২৫ | ৬ | ৪৬ | ৫ | ৩৮ | ৬ | ৩১ |
| ১৫ | ৫ | ২১ | ৬ | ৩২ | ৫ | ১৬ | ৬ | ৪৫ | ৫ | ২৬ | ৬ | ৪৬ | ৫ | ৩৮ | ৬ | ৩০ |
| ১৬ | ৫ | ২০ | ৬ | ৩২ | ৫ | .৬ | ৬ | ৪৫ | ৫ | ২৬ | ৬ | ৪৬ | ৫ | ৩৯ | ৬ | ২৯ |
| ১৭ | ৫ | ২০ | ৬ | ৩৩ | ৫ | ১৭ | ৬ | ৪৫ | ৫ | ২৭ | ৬ | ৪৫ | ৫ | ৩৯ | ৬ | ২৮ |
| ১৮ | ৫ | ১৯ | ৬ | ৩৩ | ৫ | ১৭ | ৫ | ৪৫ | ৫ | ২৭ | ৬ | ৪৫ | ৫ | ৩৯ | ৬ | ২৮ |
| ১৯ | ৫ | ১৯ | ৬ | ৩৪ | ৫ | ১৭ | ৬ | ৪৬ | ৫ | ২৭ | ৬ | ৪৫ | ৫ | ৪০ | ৬ | ২৭ |
| ২০ | ৫ | ১৯ | ৬ | ৩৪ | ৬ | ১৭ | ৬ | ৪৬ | ৫ | ২৮ | ৬ | ৪৫ | ৫ | ৪০ | ৬ | ২৬ |
| ২১ | ৫ | ১৮ | ৬ | ৩৫ | ৫ | ১৭ | ৬ | ৪৬ | ৫ | ২৮ | ৬ | ৪১ | ৫ | ৪০ | ৬ | [illegible] |
| ২২ | ৫ | ১৮ | ৬ | ৩৫ | ৫ | ১৮ | ৬ | ৪৬ | ৫ | ২৯ | ৬ | ৪৪ | ৫ | ৪১ | ৬ | [illegible] |
| ২৩ | ৫ | ১৮ | ৬ | ৩৬ | ৫ | ১৮ | ৬ | ৪৬ | ৫ | ২৯ | ৬ | ৪৩ | ৫ | ৪১ | ৬ | [illegible] |
| ২৪ | ৫ | ১৭ | ৬ | ৩৬ | ৫ | ১৮ | ৬ | ৪৭ | ৫ | ৩০ | ৬ | ৪৩ | ৫ | ৪১ | ৬ | [illegible] |
| ২৫ | ৫ | ১৭ | ৬ | ৩৭ | ৫ | ১৮ | ৬ | ৪৭ | ৫ | ৩০ | ৬ | ৪৩ | ৫ | ৪২ | ৬ | ২২ |
| ২৬ | ৫ | ১৭ | ৬ | ৩৭ | ৫ | ১৯ | ৬ | ৪৭ | ৫ | ৩০ | ৬ | ৪২ | ৫ | ৪২ | ৬ | ২১ |
| ২৭ | ৫ | ১৭ | ৬ | ৩৭ | ৫ | ১৯ | ৬ | ৪৭ | ৫ | ৩১ | ৬ | ৪২ | ৫ | ৪২ | ৬ | ২০ |
| ২৮ | ৫ | ১৬ | ৬ | ৩৮ | ৫ | ১৯ | ৬ | ৪৭ | ৫ | ৩১ | ৬ | ৪১ | ৫ | ৪৩ | | ১৯ |
| ২৯ | ৫ | ১৬ | ৫ | ৩৮ | ৫ | ২০ | ৬ | ৪৭ | ৫ | ৩২ | ৬ | ৪১ | ৫ | ৪ | | |
| ৩০ | ৫ | ১৬ | ৬ | ৩৯ | ৫ | ২০ | ৬ | ৪৭ | ৫ | ৩২ | ৬ | ৪০ | ৫ | ৪ | | |
| ৩১ | ৫ | ১৬ | ৬ | ৩৯ | .. | | ... | | ৫ | ৩২ | ৬ | [illegible] | ৫ | ৪ | | |

## ৪নং। সূর্য্য-উদয়াস্ত-নির্ণয়ী সময় তালিকা।

| তারিখ | সেপ্টেম্বর। | | | | অক্টোবর। | | | | নভেম্বর। | | | | ডিসেম্বর। | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | উদয়। | | অস্ত। | | উদয়। | | অস্ত। | | উদয়। | | অস্ত। | | উদয়। | | অস্ত। | |
| | ঘ | মি | ঘ | মি | ঘ | মি | ঘ | মি | ঘ | মি | ঘ | মি | ঘ | মি | ঘ | মি |
| ১ | ৫ | ৪৪ | ৬ | ১৫ | ৫ | ৫৩ | ৫ | ৪৬ | ৬ | ৬ | ৫ | ২১ | ৬ | ২৫ | ৫ | ১৪ |
| ২ | ৫ | ৪৪ | ৬ | ১৪ | ৫ | ৫৩ | ৫ | ৪৫ | ৬ | ৭ | ৫ | ২১ | ৬ | ২৬ | ৫ | ১৪ |
| ৩ | ৫ | ৪৫ | ৬ | ১৩ | ৫ | ৫৪ | ৫ | ৪৩ | ৬ | ৭ | ৫ | ২০ | ৬ | ২৭ | ৫ | ১৪ |
| ৪ | ৫ | ৪৫ | ৬ | ১২ | ৫ | ৫৪ | ৫ | ৪৩ | ৬ | ৮ | ৫ | ২০ | ৬ | ২৭ | ৫ | ১৪ |
| ৫ | ৫ | ৪৫ | ৬ | ১১ | ৫ | ৫৪ | ৫ | ৪২ | ৬ | ৯ | ৫ | ১৯ | ৬ | ২৮ | ৫ | ১৫ |
| ৬ | ৫ | ৪৫ | ৬ | ১০ | ৫ | ৫৫ | ৫ | ৪১ | ৬ | ৯ | ৫ | ১৯ | ৬ | ২৯ | ৫ | ১৫ |
| ৭ | ৫ | ৪৬ | ৬ | ৯ | ৫ | ৫৫ | ৫ | ৪০ | ৬ | ১০ | ৫ | ১৮ | ৬ | ২৯ | ৫ | ১৫ |
| ৮ | ৫ | ৪৬ | ৬ | ৮ | ৫ | ৫৫ | ৫ | ৩৯ | ৬ | ১০ | ৫ | ১৮ | ৬ | ৩০ | ৫ | ১৫ |
| ৯ | ৫ | ৪৬ | ৬ | ৭ | ৫ | ৫৬ | ৫ | ৩৮ | ৬ | ১১ | ৫ | ১৭ | ৬ | ৩১ | ৫ | ১৫ |
| ১০ | ৫ | ৪৭ | ৬ | ৬ | ৫ | ৫৬ | ৫ | ৩৭ | ৬ | ১২ | ৫ | ১৭ | ৬ | ৩১ | ৫ | ১৬ |
| ১১ | ৫ | ৪৭ | ৬ | ৫ | ৫ | ৫৭ | ৫ | ৩৭ | ৬ | ১২ | ৫ | ১৬ | ৬ | ৩২ | ৫ | ১৬ |
| ১২ | ৫ | ৪৭ | ৬ | ৪ | ৫ | ৫৭ | ৫ | ৩৬ | ৬ | ১৩ | ৫ | ১৬ | ৬ | ৩৩ | ৫ | ১৬ |
| ১৩ | ৫ | ৪৭ | ৬ | ৪ | ৫ | ৫৭ | ৫ | ৩৫ | ৬ | ১৩ | ৫ | ১৬ | ৬ | ৩৩ | ৫ | ১৭ |
| ১৪ | ৫ | ৪৮ | ৬ | ৩ | ৫ | ৫৮ | ৫ | ৩ | ৬ | ১৪ | ৫ | ১৬ | ৬ | ৩৪ | ৫ | ১৭ |
| ১৫ | ৫ | ৪৮ | ৬ | ২ | ৫ | ৫৮ | ৫ | ৩৩ | ৬ | ১৫ | ৫ | ১৫ | ৬ | ৩৪ | ৫ | ১৭ |
| ১৬ | ৫ | ৪৮ | ৬ | ১ | ৫ | ৫৯ | ৫ | ৩২ | ৬ | ১৫ | ৫ | ১৫ | ৬ | ৩৫ | ৫ | ১৮ |
| ১৭ | ৫ | ৪৮ | ৬ | ০ | ৫ | ৫৯ | ৫ | ৩২ | ৬ | ১৬ | ৫ | ১৫ | ৬ | ৩৬ | ৫ | ১৮ |
| ১৮ | ৫ | ৪৯ | ৫ | ৫৯ | ৫ | ৫৯ | ৫ | ৩১ | ৬ | ১৭ | ৫ | ১৫ | ৬ | ৩৬ | ৫ | ১৯ |
| ১৯ | ৫ | ৪৯ | ৫ | ৫৮ | ৬ | ০ | ৫ | ৩০ | ৬ | ১৭ | ৫ | ১৪ | ৬ | ৩৭ | ৫ | ১৯ |
| ২০ | ৫ | ৪৯ | ৫ | ৫৭ | ৬ | ০ | ৫ | ২৯ | ৬ | ১৮ | ৫ | ১৪ | ৬ | ৩৭ | ৫ | ২০ |
| ২১ | ৫ | ৪৯ | ৫ | ৫৬ | ৬ | ১ | ৫ | ২৮ | ৬ | ১৯ | ৫ | ১৪ | ৬ | ৩৮ | ৫ | ২০ |
| ২২ | ৫ | ৫০ | ৫ | ৫৫ | ৬ | ১ | ৫ | ২৮ | ৬ | ১৯ | ৫ | ১৪ | ৬ | ৩৮ | ৫ | ২১ |
| ২৩ | ৫ | ৫০ | ৫ | ৫৪ | ৬ | ২ | ৫ | ২৭ | ৬ | ২০ | ৫ | ১৪ | ৬ | ৩৯ | ৫ | ২১ |
| ২৪ | ৫ | ৫১ | ৫ | ৫৩ | ৬ | ২ | ৫ | ২৬ | ৬ | ২১ | ৫ | ১৪ | ৬ | ৩৯ | ৫ | ২২ |
| ২৫ | ৫ | ৫১ | ৫ | ৫২ | ৬ | ৩ | ৫ | ২৫ | ৬ | ২১ | ৫ | ১৪ | ৬ | ৩৯ | ৫ | ২২ |
| ২৬ | ৫ | [illegible] | ৫ | ৫২ | ৬ | ৩ | ৫ | ২৫ | ৬ | ২২ | ৫ | ১৪ | ৬ | ৪০ | ৫ | ২৩ |
| ২৭ | [illegible] | ৫২ | ৫ | ৫০ | ৬ | ৪ | ৫ | ২৪ | ৬ | ২৩ | ৫ | ১৪ | ৬ | ৪০ | ৫ | ২৩ |
| ২৮ | ৫ | [illegible] | ৫ | ৪৯ | ৬ | ৪ | ৫ | ২৪ | ৬ | ২৩ | ৫ | ১৪ | ৬ | ৪১ | ৫ | ২৪ |
| [illegible] | [illegible] | ৫২ | ৫ | ৪৮ | | ৫ | ৫ | ২৩ | ৬ | ২৪ | ৫ | ১৪ | ৬ | ৪১ | ৫ | ২৫ |
| [illegible] | [illegible] | ৫৩ | ৫ | ৪৭ | ৬ | ৫ | ৫ | ২২ | ৬ | ২৫ | ৫ | ১৪ | ৬ | ৪১ | ৫ | ২৫ |
| [illegible] | ... | | | . | ৬ | ৬ | ৫ | ২২ | .. | | .. | | ৬ | ৪১ | ৫ | ২৫ |

প্রথম অধ্যায় সমাপ্ত।

৬নং। ইংরাজি সময়ানুসারে কলিকাতার লগ্ন ও হোরা মানাদি তালিকা।

| | লগ্নমান | | | হোরামান | | | দ্রেক্কাণমান | | | নবাংশমান | | | ত্রিংশাংশমান | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | ঘঃ | মিঃ | সেঃ | ঘঃ | মিঃ | সেঃ | ঘঃ | মিঃ | সেঃ | ঘঃ | মিঃ | সেঃ | মিঃ | সেঃ | থাঃ |
| মেষ | ১ | ৪০ | ৩ | ০ | ৫০ | ২ | ০ | ৩৩ | ২১ | ০ | ১১ | ৭ | ৩ | ২০ | ৩ |
| বৃষ | ১ | ৫৭ | ৩৬ | ০ | ৫৮ | ৪৮ | ০ | ৩৯ | ১২ | ০ | ১৩ | ৪ | ৩ | ৫৫ | ১২ |
| মিথুন | ২ | ১৩ | ৩ | ১ | ৬ | ৩১ | ০ | ৪৪ | ২১ | ০ | ১৪ | ২১ | ৪ | ২৬ | ১৬ |
| কর্কট | ২ | ১৬ | ২১ | ১ | ৮ | ১০ | ০ | ৪৫ | ২৭ | ০ | ১৫ | ৯ | ৪ | ৩২ | ৪২ |
| সিংহ | ২ | ১১ | ৫১ | ১ | ৫ | ৫৫ | ০ | ৪৩ | ৫৭ | ০ | ১৪ | ৩৯ | ৪ | ২৩ | ৪২ |
| কন্যা | ২ | ১০ | ৩০ | ১ | ৫ | ১৫ | ০ | ৪৩ | ৩০ | ০ | ১৪ | ৩০ | ৪ | ২১ | ০ |
| তুলা | ২ | ১৪ | ৬ | ১ | ৭ | ৩ | ০ | ৪৪ | ৪২ | ০ | ১৪ | ৫৪ | ৪ | ২৮ | ১২ |
| বিছা | ২ | ১৬ | ১২ | ১ | ৮ | ৬ | ০ | ৪৫ | ২৪ | ০ | ১৫ | ৮ | ৪ | ৩২ | ২৪ |
| ধনু | ২ | ৬ | ৩৬ | ১ | ৩ | ১৮ | ০ | ৪২ | ১২ | ০ | ১৪ | ৪ | ৪ | ১৩ | ১২ |
| মকর | ১ | ৪৮ | ২৭ | ০ | ৫৪ | ১৪ | ০ | ৩৬ | ৯ | ০ | ১২ | ৩ | ৩ | ৩৬ | ৫৪ |
| কুম্ভ | ১ | ৩৪ | ১২ | ০ | ৪৭ | ৬ | ০ | ৩১ | ২৪ | ০ | ১০ | ২৮ | ৩ | ৮ | ২৪ |
| মীন | ১ | ৩১ | ৩ | ০ | ৪৫ | ৩১ | ০ | ৩০ | ২১ | ০ | ১০ | ৭ | ৩ | ২ | ৬ |
| সমষ্টি | ২৪ | ০ | ০ | ১২ | ০ | ০ | ৮ | ০ | ০ | ২ | ৪০ | ০ | ৪৮ | ০ | ০ |

প্রত্যেক রাশির ত্রিংশাংশমানই সেই সেই রাশির এক অংশের রবিভুক্তি এবং স্থূলভাবে উহাকে ( রাশির ত্রিংশাংশমানকে ) রাশি নির্দ্দিষ্ট মাসের দৈনিক রবিভুক্তি মনে করা যাইতে পারে। এই তালিকা দ্বারা অভীষ্ট সময়কে দণ্ড পলাদিতে পরিণত না করিয়া ইংরাজি ঘণ্টাদি সময় হইতে লগ্ন নির্ণয় করা যাইতে [illegible]

কলিকাতার সমসূত্রপাতে বা প্রায় সমান অক্ষাংশে যে সকল দেশ অবস্থিত তাহাদের একই লগ্নমান হইবে। যথা কলিকাতা, বাখরগঞ্জ, ব্রহ্মদেশের অন্তর্গত শোয়েবো, দ্বারকা, প্রভাস, মেদিনীপুর, দক্ষিণ নাগপুর, ইন্দোর এবং উত্তর গুজরাট ইত্যাদি। সেইরূপ নবদ্বীপ মুর্শিদাবাদ ও চট্টগ্রাম প্রভৃতির সমসূত্রপাতে প্রায় সমান অক্ষাংশে যে সকল দেশ অবস্থিত তাহাদের একই লগ্নমান। ভারতের কোন কোন দেশ প্রায় সমান অক্ষাংশে অবস্থিত তাহা দেশান্তর সারণী ৯০ পৃষ্ঠা, দ্রষ্টব্য। তদ্দৃষ্টে অভীষ্ট স্থানের লগ্ন নির্ণয় করা আবশ্যক।

৭নং। বঙ্গদেশের ভিন্ন ভিন্ন স্থানের লগ্নমান তালিকা শক ১৮১৪।

| রাশির নাম | নবদ্বীপ, বর্দ্ধমান ঢাকা ও তৎসমসূত্রপাতস্থিত পূর্ব্ব পশ্চিম দেশের লগ্নমান | মুর্শিদাবাদ ও পাবনা ও তাহার সমসূত্রপাতস্থিত পূর্ব্বপশ্চিম দেশের লঃ | চট্টগ্রাম ও তাহার সমসূত্রপাতস্থিত পূর্ব্ব পশ্চিম দেশের লঃ | রঙ্গপুর ও তৎসমসূত্রপাতস্থিত পূর্ব্ব পশ্চিম দেশের লঃ | কুচবিহার ও তৎসমসূত্রপাতস্থিত পূর্ব্ব পশ্চিম দেশের লঃ |
|---|---|---|---|---|---|
| | দ প বি | দ প বি | দ প বি | দ প বি | দ প বি |
| মেষ ... | ৪।৭।২৪ | ৪।৬।৩১ | ৪ ।৪২ | ৪।১।৩৬ | ৪।৫৫।৫১ |
| বৃষ | ৪।৫১।৩৮ | ৪।৪৯।৩৩ | ৪।৪৯।৩ | ৪।৪৬।২৮ | ৪।৪৫।৪১ |
| মিথুন ... | ৫।৩০।৬ | ৫।২৮।৪৬ | ৫।২০।২২ | ৫।২৯।৩৯ | ৫।২০।২১ |
| কর্কট ... | ৫।৪০।১৮ | ৫।৭০।৪১ | ৫।৪৯।৪০ | ৫।৪৭।৩২ | ৫।৪৫।৩০ |
| সিংহ ... | ৫।৩২।৫৮ | ৫।৩৩।৩৩ | ৫ ৩২।৪ | ৫।৩৬।৩১ | ৫।৪১।৪৭ |
| কন্যা ... | ৫।২৯।৪০ | ৫।৩০।০ | ৫।২৮।২০ | ৫।৩৩।২০ | ৫।৩৮।২০ |
| তুলা ... | ৫।৩৭।১২ | ৫।৩৭ ১১ | ৫।৩৫ ২০ | ৫।৩১।২৭ | ৫।৩৮।১৬ |
| বৃশ্চিক ... | ৫।৪০।১৫ | ৫।৪০।৭১ | ৫।৩৯।২৫ | ৫।৪৭।৪৭ | ৫।৪৮ ৩৮ |
| ধনু . | ৫।১৭।৫৪ | ৫।১৭।২৫ | ৫ ১৬।৩২ | ৫।২৬।২৫ | ৫।২৯।২৮ |
| মকর ... | ৪।৩১।৩৯ | ৪।৩৩।৭০ | ৪ ৩১।২৬ | ৪।৩১।২৬ | ৪।৩৫।২৬ |
| কুম্ভ | ৩।৫৫।৩৩ | ৩।৫৫।৪৯ | ৩ ৫৮।১৮ | ৩।৫৬।১ | ৩।৫৯।৪০ |
| মীন .. | ৩।৪৬।২০ | ৩।৪৬।৯ | ৩।৪৭।৩৯ | ৩।৪৯।৪০ | ৩।৩।৪০ |

কুম্ভ লগ্নের প্রাচীন মান ৪।১৭
মীন লগ্নের প্রাচীন মান ৩।৪৭
উভয়ের অন্তর ।৩০।

পূর্ব্বোক্ত প্রকারে গুণ ও ভাগলব্ধ ফল ২১।১১।৪৮

কুম্ভ ৪।১৭ কুম্ভ লগ্নের মান মীন লগ্নের মানাপেক্ষা অধিক হেতু বিয়োগ।
— ০।২১।১১।৪৮
৩।৫৫।৪৮।১২ উক্ত শকের অয়নাংশ শোধিত কুম্ভের লগ্নমান।

এইরূপে অন্যান্য লগ্নেরও অয়নাংশ শোধিত লগ্নমান নির্ণয় করা যায়।

অধুনা বিশুদ্ধ পঞ্জিকা মাত্রেই প্রতি বৎসর অয়নাংশ শোধিত লগ্নমান তালিকা প্রদত্ত হইয়া থাকে। তদবলম্বনে শিক্ষার্থীগণ অভীষ্ট বৎসরাদির জাতক, প্রশ্ন ও যাত্রাদির জন্য লগ্ন নির্ণয় করিবেন।

কোন স্থানে পঞ্জিকার লগ্নমানের শুদ্ধতা সম্বন্ধে সন্দেহ উপস্থিত হই উক্ত নিয়মানুসারে সেই লগ্নমানের শুদ্ধতা পরীক্ষা করিবেন। অয়নাংশ সম্বন্ধে মতের পার্থক্যতা হেতু ভিন্ন ভিন্ন পঞ্জিকায় লগ্নমানের কিঞ্চিৎ পার্থক্য পরিলক্ষিত হয়।

আর একটি বিষয় স্মরণ রাখিবেন। যে শকের কোন কোষ্ঠী প্রস্তুত জন্য লগ্ন নির্ণয় আবশ্যক, তাঁহা সেই শকের পঞ্জিকায় প্রদত্ত শোধিত লগ্নমা তালিকা অবলম্বনে অথবা স্বয়ং উক্ত নিয়মাবলম্বনে লগ্নমান নির্ণয় ক..ৎঃ অভীষ্ট লগ্ন নির্ণয় করা বিধেয়। কিরূপে ভিন্ন অক্ষাংশস্থিত স্থানের লগ্নমান আনয়ন করিতে হয় তাহা পশ্চাৎ প্রদর্শিত হইল।

৪। লঙ্কোদয় পল।

লঙ্কোদয়া নাগতুরঙ্গদস্রা ২৭৮
গোঙ্কাশ্বিনো ২৯৯ রামরদা ৩২৩ বিনাড়্যঃ।
ক্রমোৎক্রমস্থা চরখণ্ডকৈঃ স্বৈঃ ক্রমোৎক্রমস্থৈশ্চ বিহীন যুক্তাঃ॥
মেসাদিষণ্ণামুদয়াঃ স্বদেশে তুলাদিতোঽমীষড়ুৎক্রমস্থাঃ।

ইতি সিদ্ধান্ত শিরোমণিঃ

লঙ্কার লগ্নমান দণ্ডাদিতে না দিয়া পলে প্রদত্ত মেষের লগ্নমান ২৭৮ পল, বৃষের ২৯৯ পল, মিথুনের ৩২৩ পল এই মেষাদি তিন রাশির লগ্নপল ব্যুৎক্রমে

বা বিপরীত ক্রমানুসারে স্থাপন করিলে কর্কট হইতে কন্যা পর্য্যন্ত তিন রাশির লগ্ন পল হইবে; অর্থাৎ কর্কটের ৩২৩ পল, সিংহের ২৯৯ পল, এবং কন্যার ২৭৮ পল। পুনরায় এই ছয় রাশির লগ্নপল ব্যুৎক্রমে স্থাপন করিলে তুলাদি মীন পর্য্যন্ত ছয় রাশির লগ্ন পল হইবে। যথা তুলার ২৭৮ পল বিছার ২৯৯পল, ধনুর ৩২৩ পল, মকরের ৩২৩ পল, কুম্ভের ২৯৯ পল এবং মীনের২৭৮ পল।

লঙ্কা নগরী বিষুবরেখার সন্নিহিত দেশ বিধায় তত্রস্থ লগ্নমান অপরিবর্ত্তনীয় অর্থাৎ চিরকাল এক। নিম্নে প্রদর্শিত চক্র দৃষ্টে লঙ্কার দ্বাদশ রাশির লগ্নপল সহজে উপলব্ধি হইবে।

৩য় চিত্র। লঙ্কোদয় পল চক্র।

উত্তর।




দক্ষিণ।

লঙ্কার লগ্নমান মনে রাখা অতি সহজ; কারণ মেষ, বৃষ ও মিথুন এই রাশিত্রয়ের মান মনে রাখিলেই দ্বাদশ রাশির মান মনে রাখা হইল। যেহেতু ঐ তিন অঙ্কই ব্যুৎক্রমে দ্বাদশ রাশির মান হয়।

পৃথিবীর সহিত রাশিচক্র কিরূপভাবে অবস্থিত এবং রব্যাদি গ্রহগণ রাশিচক্র পথে কিরূপে অতিক্রম করিয়া থাকে তাহা পরপৃষ্ঠায় ৪র্থ ও ৫ম চিত্রে প্রদর্শিত হইল। ইঁহার বিশেষ বিবরণ ৩ হইতে ৬ পৃষ্ঠা দ্রষ্টব্য। পর-

বর্ত্তী চিত্রদ্বয়ের দ্বারা সহজে জ্যোতিষ গণনার উপলব্ধি হেতু গ্লোব বা ভূগোল চিত্র দর্শনের কার্য্য সম্পাদিত হইবে।

৪র্থ চিত্র। পৃথিবী ও রাশিচক্রের অবস্থান।




৫ম চিত্র। পৃথিবী ও রাশিচক্রের অবস্থান।




বিষুব রেখা হইতে উত্তর ক্রান্তি ২৮ অংশ ২৩ কলা এবং দক্ষিণ ক্রান্তি ২৮ অংশ ২৩ কলা। ঐ রেখাদ্বয়ের মধ্যে পৃথিবীর যে অংশ অবস্থিত, সেই অংশের ঠিক সম্মুখে বা উপরিভাগে গগনমণ্ডলে মেষাদি দ্বাদশ রাশি অবস্থিত। উক্ত চিত্রদ্বয় যত্ন সহকারে পর্য্যালোচনা করিলে রাশিচক্র সংস্থানের প্রকৃত অবস্থা হৃদয়ঙ্গম এবং রাশিচক্র সংক্রান্ত গণনা সহজে উপলব্ধি হইবে। রব্যাদি গ্রহগণ কখন বিষুবরেখার উপর দিয়া, কখন উত্তর ক্রান্তি রেখার দিকে হেলিয়া কখন দক্ষিণ ক্রান্তি-রেখা হেলিয়া গমন করে। যখন যে গ্রহ বিষুবরেখার উপর দিয়া গমন করে তখন তাহার ক্রান্তি শূন্য (০) অংশ। এ সম্বন্ধে নিয়ম পরে বিবৃত হইবে।

৫। চরখণ্ড। নিরক্ষ (Equator) দেশীয় ও স্বদেশীয় অর্থাৎ তদুত্তর দক্ষিণস্থ অভীষ্ট দেশীয় সূর্য্যোদয় কালের অন্তরকে চরখণ্ড বলে।

৬। চরার্দ্ধ। Ascensional differences of the ends of signs of the place.

লঙ্কায় একটি রাশি উদয়ের সময়ের সহিত (অর্থাৎ লঙ্কার এক রাশি উদয় হইতে যত সময় লাগে) লঙ্কার উত্তর বা দক্ষিণদিকবর্ত্তী দেশে সেই রাশি উদয়ের সময়ের যে পার্থক্য তাহাকে চরার্দ্ধ কহে। বিষুবদ্দিনের দিনমানার্দ্ধ ১৫ দণ্ডের যত কম বা যত অধিক হয়, সেই হ্রাস বা আধিক্যের পরিমাণকে চরার্দ্ধ কহে। নিরক্ষবৃত্তের নিকটবর্ত্তী দেশ সমূহে দিবামান ও রাত্রিমান সমান। ৩০ দঃ বা ১২ ঘণ্টা দিন ও ১২ ঘণ্টা রাত্রি। নিরক্ষবৃত্ত হইতে যত উত্তরে ও দক্ষিণে গমন করা যায় ততই দিবা রাত্রির হ্রাস বৃদ্ধি পরিলক্ষিত হয়। সুতরাং যত অক্ষাংশ বৃদ্ধি হইবে দিবারাত্রির হ্রাস বৃদ্ধির পরিমাণও তত অধিক হইবে। নিরক্ষবৃত্তের লগ্নমানও চিরকাল সমান থাকে।

**দিনমানের হ্রাস বৃদ্ধির ক্রম।** সায়ন বিষুব সংক্রান্তির পর, দিনমান বৃদ্ধি হইতে থাকে। প্রত্যেক দিন কিঞ্চিৎ কিঞ্চিৎ বৃদ্ধি হইয়া ১ম মাসান্তে ১দ ৪৩প দিনমান বৃদ্ধি হয়, ২য় মাসান্তে ১দ ২৩প এবং ৩য় মাসান্তে ৩৪ পল মাত্র দিনমান বৃদ্ধি হয়। তৃতীয় মাসের সংক্রান্তি দিবসে দিনমানের বৃদ্ধির চরম সীমা প্রাপ্ত হয়। তৎপরে দিনমান কমিতে থাকে। ইহাও উক্ত লঙ্কোদয় পলের ন্যায় ব্যুৎক্রমে ঘটিয়া থাকে। অর্থাৎ ৪র্থ মাসের সংক্রান্তি দিবসে ৩৪ পল দিনমান কম হয়; ৫ম মাসে ১দ ২৩প কম হয়, ৬ষ্ঠ মাসে ১দ ৪৩প কম হয়; ৬ষ্ঠ মাসের সংক্রান্তি দিনে পুনরায় দিবারাত্রি সমান হয়। ইহাকে শারদীয় ক্রান্তিপাত কহে। এইবার রাত্রিমানের বৃদ্ধি হইতে এবং দিনমানের হ্রাস হইতে থাকে। পূর্ব্বোক্ত নিয়মেই হ্রাস বৃদ্ধি হইয়া থাকে। পুনরায় বিষুব সংক্রান্তি দিনে দিবারাত্রি সমান হয়। এই হ্রাস বৃদ্ধির পরিমাণের অর্দ্ধেক অংশই চরার্দ্ধ পল। লঙ্কা বিষুবরেখার অতি নিকটে, এই জন্য লঙ্কা হইতে বিষুবরেখার গণনা সম্পন্ন হইত। অক্ষাংশ (Latitude) অনুসারে চরার্দ্ধ কমবেশী হইয়া থাকে।

সূর্য্য উত্তর গোলে অবস্থিতি কালে অগ্রে উত্তর গোলে পরে নিরক্ষ দেশে (Equitorial region) সূর্য্যোদয় হয় এবং অগ্রে নিরক্ষ দেশে ও পরে স্বদেশে

(উত্তর গোলে) সূর্য্যাস্ত হয়। তজ্জন্য চরফল সূর্য্যোদয়ে বিয়োগ (ঋণ) এবং সূর্য্যাস্তে যোগ (ধন) করিতে হয়। সূর্য্য দক্ষিণ গোলে অবস্থান করিলে ঠিক ইহার বিপরীত হইয়া থাকে। অর্থাৎ অগ্রে উত্তর গোলে পরে নিরক্ষ দেশে সূর্য্যোদয় হইয়া থাকে এবং অগ্রে স্বদেশে (দক্ষিণ গোলে) ও পরে নিরক্ষ দেশে সূর্য্যাস্ত হয়।

৭। চরার্দ্ধ নির্ণয় প্রণালী।

দশনাগা দিশো নিঘ্নাঃ স্বদেশবিষুবোদ্ভবৈঃ।
অন্ত্যস্ত্র্যাপ্তশ্চরার্দ্ধং স্যান্মেষাদীনাং ক্রমোৎক্রমাৎ ॥

১০ দশ, ৮ আট ও ১০ দশ এই তিনটী অঙ্ককে অভীষ্ট দেশের অর্থাৎ যে দেশের চরার্দ্ধ নির্ণয় করিতে হইবে সেই দেশের অক্ষ বা বিষুবচ্ছায়ার পরিমাণ যত অঙ্গুল, যত ব্যঙ্গুল হইবে (৩নং তালিকা ৯০পৃষ্ঠা দ্রষ্টব্য) তদ্দ্বারা গুণ করিতে হইবে। তৎপরে শেষ অঙ্কটীকে ৩ দ্বারা ভাগ করতঃ লব্ধাঙ্ককে এক স্থানে স্থাপন করিবেন; তাহাই যথাক্রমে মেষাদি তিন রাশির অভীষ্ট দেশের চরার্দ্ধপল হইবেণ অর্থাৎ প্রথমটী বা দশ-গুণিত অঙ্কটী মেষের, দ্বিতীয়টী বা আট গুণিত অঙ্কটী বৃষের এবং তৃতীয়টী বা দশ গুণিত ও ত্রিভাজিত অঙ্কটী মিথুনের চরার্দ্ধ পল হইবে। লব্ধ উক্ত তিন অঙ্কই ব্যুৎক্রমে কর্কটাদি রাশি-ত্রয়ের চরার্দ্ধ পল এবং পুনরায় ব্যুৎক্রমে গণনানুসারে অবশিষ্ট ছয় রাশির চরার্দ্ধ পল হইবে। পর পৃষ্ঠার চক্রে দৃষ্টে সহজে বোধগম্য হইবে।

কলিকাতার অক্ষচ্ছায়া *।

| উদাহরণ। | (১ম) | (২য়) | (৩য়) |
|---|---|---|---|
| | ৪।৫৮ | ৪।৫৮ | ৪।৫৮ |
| | ১০ | ৮ | ১০ |
| | ৪৯।৪০ | ৩৯।৪৪ | ৪৯।৪০ |

উক্ত নিয়মানুসারে ৩য় স্থানস্থিত গুণিত অঙ্ককে ৩ দ্বারা ভাগ করিলে ভাগফল ১৬।৩৩ হইল। এক্ষণে ৪৯।৪০, ৩৯।৪৪ এবং ১৬।৩৩ এই তিনটি

* কলিকাতার অক্ষচ্ছায়া কেহ ৫ অঙ্গুল ১০ ব্যঙ্গুল, কেহ ৫।১, কেহ ৫ অঙ্গুল ধরিয়া গণনা করেন; তজ্জন্য লগ্নমানেরও পার্থক্য লক্ষিত হয়। আমরা কাশির মহামহোপাধ্যায় বাপুদেব শাস্ত্রী মহোদয়ের গণিত অক্ষচ্ছায়া সহ আমাদের গণিত অক্ষচ্ছায়া মিলাইয়া গণনা করিলাম।

অঙ্কই কলিকাতার মেষ, বৃষ ও মিথুন রাশির চরার্দ্ধপল হইবে; এই তিন অঙ্কই অন্যান্য রাশির ব্যুৎক্রমে চরার্দ্ধপল হইবে। নিম্নে ৮নং তালিকা দ্রষ্টব্য।

৮ নং তাঃ। লঙ্কোদয়মান হইতে স্বদেশীয় লগ্নমান নির্ণয় চক্র।

| রাশি | লঙ্কার লগ্নমান | | যোগ বা বিয়োগ | কলিকাতার* চরার্দ্ধ পল | | কলিকাতার প্রাচীন † লগ্নমান | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| | দঃ | পঃ | | পঃ | বিঃ | দঃ | পঃ | বিঃ |
| মেষ ... | ৪ | ৩৮ | − | ৪৯ | ৪০ | ৩ | ৪৮ | ২০ |
| বৃষ ... | ৪ | ৫৯ | − | ৩৯ | ৪৪ | ৪ | ১৯ | ১৬ |
| মিথুন ... | ৫ | ২৩ | − | ১৬ | ৩৩ | ৫ | ৬ | ২৭ |
| কর্কট | ৫ | ২৩ | + | ১৬ | ৩৩ | ৫ | ৩৯ | ৩৩ |
| সিংহ | ৪ | ৫৯ | + | ৩৯ | ৪৪ | ৫ | ৩৮ | ৪৪ |
| কন্যা ... | ৪ | ৩৮ | + | ৪৯ | ৪০ | ৫ | ২৭ | ৪০ |
| তুলা .. | ৪ | ৩৮ | + | ৪৯ | ৪০ | ৫ | ২৭ | ৪০ |
| বিছা ... | ৪ | ৫৯ | + | ৩৯ | ৪৪ | ৫ | ৩৮ | ৪৪ |
| ধনু ... | ৫ | ২৩ | + | ১৬ | ৩৩ | ৫ | ৩৯ | ৩৩ |
| মকর | ৫ | ২৩ | − | ১৬ | ৩৩ | ৫ | ৬ | ২৭ |
| কুম্ভ .. | ৪ | ৫৯ | − | ৩৯ | ৪৪ | ৪ | ১৯ | ১৬ |
| মীন ... | ৪ | ৩৮ | − | ৪৯ | ৪০ | ৩ | ৪৮ | ২০ |

* কলিকাতার চরার্দ্ধপল স্থলে অন্য স্থানের চরার্দ্ধপল যোগ ও বিয়োগ করিলে সেই স্থানের সায়ন লগ্নমান হইবে; তৎপরে অয়নাংশ সংস্কার করিলেই সেই স্থানের অয়নাংশ শোধিত লগ্নমান হইবে। † এই প্রাচীন বা অয়নাংশ শূন্য (০) কালের লগ্নমানের অয়নাংশ সংস্কার করিলেই অভীষ্ট বৎসরের লগ্নমান হইবে।

অয়নাংশ নির্ণয় প্রণালী পূর্ব্বে উক্ত হইয়াছে এখানে সহজ উপায়ে অয়-নাংশ নির্ণয় প্রণালী প্রদত্ত হইল।

$$\frac{\text{অভীষ্ট শক}-৪৮৭}{৬০} = \text{অয়নাংশ।} \qquad \frac{\text{অভীষ্ট সাল}+২৮}{৬০} = \text{অয়নাংশ।}$$

$$\frac{\text{অভীষ্ট ইংবাজি সাল}-৫৬৫}{৬০} = \text{অয়নাংশ।}$$

পণ্ডিত বাপুদেব শাস্ত্রী মহাশয়ের মতানুসারে গণিত।

ঐ চরার্দ্ধপল যথানিযমে লঙ্কার লগ্নমান সহ যোগ ও বিযোগ করিলে কলিকাতার শূন্য অযনাংশেব বা প্রাচীন বা সায়ন লগ্নমান হইবে। কলি-কাতাব প্রাচীন লগ্নমান ঐ তালিকায় প্রদর্শিত হইযাছে। ঐ লগ্নমানকে অযনাংশ সংস্কার কবিলেই কলিকাতার অভীষ্ট বৎসরের অয়নাংশ শোধিত লগ্নমান প্রাপ্ত হওয়া যাইবে। এই প্রণালীতে যে কোন দেশের প্রাচীন (শূন্য অযনাংশের) ও বর্ত্তমান লগ্ন নির্ণয কবিতে পারা যায।

## ৮। ভিন্ন ভিন্ন অক্ষাংশ স্থিত দেশেব লগ্নমান নির্ণয়ের নিয়ম।

লঙ্কোদয়াশ্চরার্দ্ধেন হীনাঢ্যা মেষকর্কটাৎ।

মেষাল্লগ্নপলানি স্যুর্ব্যুৎক্রমাত্তানি তৌলিতঃ॥

লঙ্কার দ্বাদশ রাশিব লগ্নমান হইতে অভীষ্ট দেশেব দ্বাদশ রাশিব চরার্দ্ধ পল কর্কট হইতে ধনু পর্য্যন্ত ছয় রাশিতে যোগ এবং মকব হইতে মিথুন পর্য্যন্ত ছয রাশি হইতে বিয়োগ কবিলেই অভীষ্ট দেশেব দ্বাদশ রাশিব সাযন লগ্ন-মান নির্ণীত হইবে। পূর্ব্বোক্ত নিযমে অভীষ্ট বৎসরেব অযনাংশ দ্বারা সংস্কার করিয়া লইলেই তদ্দেশীয অযনাংশ শোধিত লগ্নমান প্রাপ্ত হওযা যাইবে।

**৯। লগ্ন নিরূপণ প্রণালী।** কোন নির্দ্দিষ্ট সময়ের লগ্ন নিরূপণ কবিতে হইলে অর্থাৎ কোন একটী নির্দ্দিষ্ট সমযে কোন একটী বালকের জন্ম হইলে কিম্বা কোন ব্যক্তি কর্ত্তৃক একটি প্রশ্ন কবা হইলে, বালকটির কোন লগ্নে জন্ম হইয়াছে অথবা কোন্ লগ্নে প্রশ্ন করা হইয়াছে ইহা জানিতে হইলে কিরূপ লগ্ন নিরূপণ করিতে হয তাহা নিম্নে বলা হইতেছে।

অগ্রে জন্মদিনের রবিভুক্তি স্থির করিতে হইবে। কিরূপে রবিভুক্তি নির্ণয় করিতে হয় তাহা সংজ্ঞাধ্যায়ে বিশেষরূপে বলা হইয়াছে। (৯ম ও ১০ম পৃষ্ঠা দেখুন)। দিবাভাগে জন্মগ্রহণ করিলে বা প্রশ্ন হইলে উদয় লগ্নের রবিভুক্তি জানিতে হয় এবং রাত্রিকালে জন্ম অথবা প্রশ্ন হইলে অস্তলগ্নের রবিভুক্তি জানা আবশ্যক। এইরূপে নির্দ্দিষ্ট দিনের উদয় বা অস্তলগ্নের রবিভুক্তি বাদে লগ্নের অবশিষ্ট ভোগ্য অংশ যাহা থাকিবে তাহার সহিত পর পর লগ্নের মান ক্রমান্বয়ে যোগ করিবেন, যখন দেখিবেন যে ইষ্ট দণ্ডপলাদি সমষ্টিকৃত লগ্নমানের মধ্যে (শেষ লগ্নের দণ্ডপলাদির মধ্যে) অন্তর্নিহিত হইয়াছে এবং শেষ লগ্নের পূর্ব্ব লগ্নের দণ্ড পলাদিকে অতিক্রম করিয়াছে তখন জানিবেন যে উক্ত শেষের লগ্নটীই ইষ্টদণ্ডের উদিত লগ্ন অর্থাৎ উক্ত লগ্নেই জন্ম বা প্রশ্ন হইয়াছে বুঝিতে হইবে।

## উদাহরণ।

মনে করুন সন ১২৯৯ সালের বা ১৮১৪ শকাব্দার জ্যৈষ্ঠ মাসের ২২শে তারিখে ইং ১৮৯২ ৩রা জুন রাত্রি ৯ ঘটিকার সময় একটী শিশুর জন্ম হইয়াছে। এই শিশুটী কোন্ লগ্নে জন্মগ্রহণ করিয়াছে? এ স্থলে অগ্রে ঐ দিবসের রবিভুক্তি নির্ণয় করিতে হইবে। জ্যৈষ্ঠ মাসে সূর্য্য বৃষ রাশিতে উদিত এবং বৃশ্চিক রাশিতে অস্তমিত হয়, সুতরাং উদয় লগ্ন বৃষ এবং অস্ত লগ্ন বৃশ্চিক। রাত্রিতে জন্ম হইয়াছে বলিয়া অস্তলগ্ন হইতে গণনা করিতে হইবে।

বৃশ্চিক লগ্নের মান ৫ দণ্ড ৪০ পল ২০ বিপল; এবং সন ১২৯৯ সালের জ্যৈষ্ঠ মাস ৩২ দিনে পূর্ণ হইয়াছে, সুতরাং উক্ত লগ্নমানকে ৩২ দিয়া ভাগ করিলে প্রত্যেক দিনের রবিভুক্তি প্রাপ্ত হওয়া যাইবে; এবং মাসের দিন সংখ্যা যত হইয়াছে, সেই সংখ্যা দ্বারা উক্ত দৈনিক রবিভুক্তিকে গুণ করিলে সেই দিনের রবিভুক্তি প্রাপ্ত হওয়া যাইবে। যথা—

$$\frac{(\text{বৃশ্চিক লগ্নমান})\ ৫ \mid ৪০ \mid ২০}{(\text{মাসের দিন সংখ্যা})\ \ ৩২} = ০\text{দ}\ ১০\text{প}\ ৩৮\tfrac{১}{৮}\text{বি দৈনিক রবিভুক্তি।}$$

দৈনিক রবিভুক্তি ০ দ ১০ প $৩৮\frac{১}{৮}$ বি × ২২ (জন্ম তারিখ) = ৩ দ ৫৪ প বি ৪৫ অনু। ঐ দিবস ইংরাজী ৬ ঘ ৩৭ মিঃ গতে সূর্য্য অস্ত গিয়াছেন। এব রাত্রি ৯টার সময় জন্ম হইলে ২ ঘ ২৩ মিঃ রাত্রির সময় জন্ম হয়;

এবং ইহাকে দণ্ড পলাদিতে পরিণত করিয়া, ৫ দণ্ড ৫৭ পল ৩০ বিপল রাত্রির সময় জাতদণ্ড নির্ণীত হইল ; (৮৪ পৃষ্ঠায় বাঙ্গালা সময় বিভাগ দেখুন)। এক্ষণে এই জাতদণ্ড কোন্ লগ্নের অন্তর্গত হইয়াছে দেখিতে হইবে।

পূর্ব্বোক্ত নিয়মানুসারে বৃশ্চিক লগ্নমান ৫।৪০।২০ হইতে উক্ত ২২শে জ্যৈষ্ঠ তারিখের রবিভুক্তি ৩।৫৪।৫৮।৪৫ বাদ দিলে ১।৪৫।২১।১৫ বৃশ্চিক লগ্নের অবশিষ্ট ভোগ্য মান (যাহা ভোগ করিতে বাকী আছে অর্থাৎ উক্ত লগ্নের অবশিষ্ট অংশটী অতিক্রম করিতে যে সময় লাগিবে) থাকিবে তাহার সহিত পর পর লগ্নমান যোগ করিতে হইবে এইরূপে যোগ করিয়া যখন দেখিবেন যে এই সমষ্টিকৃত লগ্নমানের মধ্যে যে রাশিতে জাতদণ্ড পতিত হইয়াছে তখন সেই রাশিতে লগ্ন হইয়াছে স্থির করিবেন। যদি বৃশ্চিক লগ্নের অবশিষ্ট ভোগ্য মানের মধ্যে জাতদণ্ডের সময় পতিত হইত তাহা হইলে ইহার পরবর্ত্তী লগ্নমান আর যোগ করিতে হইত না।

| | | | | |
|---|---|---|---|---|
| এস্থলে বৃশ্চিক-ভোগ্য লগ্নমান | ১ | ৪৫ | ২১ | ১৫ |
| ধনু লগ্নমান | ৫ | ১৭ | ২০ | |
| সমষ্টি | ৭ | ২ | ৪১ | ১৫ |

পূর্ব্বে ৫দ ৫৭প ৩০ বি, জাতদণ্ড নির্ণীত হইয়াছে। বৃশ্চিক-ভোগ্যলগ্নমান অতিক্রান্ত হইয়া ধনু লগ্নমানের মধ্যবর্ত্তী কালে জাতক ভূমিষ্ঠ হওয়ায় ধনুলগ্নে তাহার জন্ম হইয়াছে স্থিরীকৃত হইল। যদি জাতক রাত্রি ৯টার সময় না জন্মাইয়া রাত্রি ২টার সময় জন্মগ্রহণ করিত তাহা হইলে আরও পর পর লগ্নমান ক্রমশঃ যোগ করিতে হইত।

এইরূপে লগ্ন নিরূপণ করিয়া নিম্নলিখিত প্রকারে একটী রাশিচক্র অঙ্কিত করিবেন এবং যে রাশিতে লগ্ন হইবে তাহাতে লং চিহ্ন দিবেন। এ স্থলে জাতকের ধনু লগ্নে জন্ম হইয়াছে বলিয়া ধনু রাশিতে লং চিহ্ন দেওয়া গেল। অতঃপর রাশি চক্রের উপরে জন্ম, শক, মাস, দিন, দণ্ড প্রভৃতি লিখিতে এবং চক্রমধ্যে সেই সময়ে গ্রহগণ যে যে রাশিতে ও যে যে নক্ষত্রে অবস্থিত ছিল তাহা বিন্যাস করিতে হইবে। রাশিচক্রে গ্রহ-সন্নিবেশ নিয়ম পরে বিবৃত হইতেছে। ঐ সনের ঐ মাসের অয়নাংশাদি ২০।৫৩।৪৭।

## ১নং কোষ্ঠী।

শকাব্দা ১৮১৪।১।২১।৩৯।১৬।৩০

| দিবা মান ৩৩। ১৯ জন্মদিন | | | | দিবা মান ৩৩। ২০ পরদিন |
|---|---|---|---|---|
| ৬ ১১ ১৫ | র ৪ বু ৩ শু ৭ | রা ২ | বৃ ২৭ | ৭ ১২ ১৬ |
| ৮ ৪ ১৭ | | | ম ২২ | ৯ ৯ ১৭ |
| ৪ ২৯ ১ | চ ১২ শ ১২ | কে ১৬ | লং | ৭ ৪৭ ৪৩ |
| ২ ১ ২২ | | | | ৪৩ ৩ ২৩ |

### ১০। জন্ম শকাব্দা ও মাসাদি লিখিবার প্রণালী।

কোষ্ঠীর উপরিভাগে জন্মশক, জন্মমাস, জন্মদিন ও দণ্ডাদি লিখিতে হয়। প্রথমে জন্মশকাব্দার সংখ্যা, তৎপরে জন্ম মাসের পূর্ব্ব মাসের সংখ্যা, তৎপরে জন্মদিনের পূর্ব্ব দিনের সংখ্যা, তৎপরে তাহার যত দণ্ড ও যত পলের সময় জন্ম হইয়াছে তাহার সংখ্যা ক্রমান্বয়ে পূর্ণচ্ছেদ দিয়া লিখিতে হয়। বৈশাখ মাসে * জন্ম হইলে মাসাঙ্কের স্থানে শূন্য লিখিতে হইবে; কারণ বৈশাখ মাস পূর্ণ না হইলে তাহার ১ অঙ্ক হইতে পারে না। জ্যৈষ্ঠ মাসে জন্ম হইলে মাসাঙ্কের স্থানে ১ লিখিতে হইবে। জন্ম তারিখ সম্বন্ধে সেইরূপ জানিবেন অর্থাৎ মাসের ১৫ই তারিখে জন্ম হইলে জন্মদিন স্থানে ১৪ রাখিতে হইবে, তৎপরে যত দণ্ড, পল ও বিপল হইয়াছে তাহার অঙ্ক ক্রমান্বয়ে পূর্ণচ্ছেদ দিয়া লিখিতে হইবে।

উপরিস্থ রাশিচক্রের উপরে যে ১৮১৪।১।২১।৩৯।১৬।৩০ লেখা আছে উহার অর্থ ১৮১৪ শকাব্দা, ১মাস, ২১ দিন গতে ২২ তারিখের ৩৯ দণ্ড ১৬ পল ৩০ বিপলের সময় জাতকের জন্ম হইয়াছে।

---

* বৈশাখ মাসের পূর্ব্ব মাস চৈত্র, তাহার অঙ্ক ১২ কিন্তু চৈত্র মাসে বৎসর পূর্ণ হইয়া গিয়াছে এজন্য বৈশাখের অঙ্ক শূন্য ধরিতে হয়।

কোন কোষ্ঠীর উপরে যেখানে ঐরূপ জন্ম শকাব্দাদি লেখা থাকিবে, সেখানে বুঝিবেন যে, শকাব্দার পর মাসের অঙ্ক (বৈশাখের ০ অঙ্ক, জৈষ্ঠে ১ অঙ্ক, আষাঢে ২ অঙ্ক, শ্রাবণে ৩ অঙ্ক ইত্যাদি)। মাসের পরদিনের অঙ্ক (মাসের ১লা দিনে ০ অঙ্ক, ২রা ১, ৩রা ২ অঙ্ক ইত্যাদি)। তৎপরে যত দণ্ড, পল, বিপল ও অনুপলে জাতকের জন্ম হইয়াছে তাহার অঙ্ক লিখিত আছে। শকাব্দা ধরিয়া কোষ্ঠীর গণনা হইয়া থাকে।

## ১১। রাশিচক্রে গ্রহ ও নক্ষত্র বিন্যাস।

কিরূপে রাশিচক্রে গ্রহ বসাইতে হয় তাহা নিম্নে দেখান যাইতেছে। গ্রহগণ কত দিন এক এক রাশিতে অবস্থিতি করে, তাহা ৭১ পৃষ্ঠায় ২৯ অনুচ্ছেদে বলা হইয়াছে। কোন্ দিনে কোন্ রাশিতে কোন্ গ্রহের সঞ্চার হইয়াছে জানিতে পারিলে, কত দিন সেই রাশিতে সেই গ্রহ অবস্থিতি করিবে, তাহা উক্ত নিয়মের দ্বারা গণনা করিয়া বাহির করা যায়। কিন্তু উক্ত গণনা শিক্ষার্থীদিগের পক্ষে কঠিন হইবে, এই জন্য অগ্রে আমরা একটী সহজ উপায় দেখাইয়া দিতেছি। পশ্চাৎ অন্য নিয়ম প্রদর্শিত হইবে।

পঞ্জিকায় প্রত্যেক মাসের প্রথমেই একটী করিয়া রাশিচক্র দেওয়া থাকে, মাসের প্রথম দিন কোন্ গ্রহ কোন্ রাশিতে ও কোন্ নক্ষত্রে অবস্থিত আছে তাহা ঐ রাশিচক্রে লেখা থাকে; এবং মাসের মধ্যে কোন্ দিন কত ক্ষণের সময় রবি চন্দ্র ভিন্ন গ্রহের কোন্ নক্ষত্রে ও কোন্ রাশিতে সঞ্চার হয়, তাহার তালিকাও ঐ রাশিচক্রের নিম্নে প্রদত্ত হইয়া থাকে, তাহা দেখিয়া অতি সহজে মাসের যে কোন দিনের রাশিচক্রে রবি চন্দ্র ভিন্ন গ্রহদিগের অবস্থান ও তাহাদিগের নক্ষত্র বিন্যাস করা যায়। ১২৯৯ সালের জৈষ্ঠ মাসের প্রথম দিনে কুজাদি গ্রহের সঞ্চার তালিকায় "৬ ঐ কুজ ১০ দণ্ডে ২২ শ্রবণা নক্ষত্রে যাইবেন" লিখিত আছে; ইহা দ্বারা বুঝিতে হইবে যে জৈষ্ঠ মাসের ১লা মঙ্গল ২১ নক্ষত্রে ছিল, ৬ই তারিখে বেলা ১০ দণ্ডের সময়ে ২২ নক্ষত্রে গিয়াছে। অন্যান্য গ্রহগণ কোন্ রাশিতে কোন্ নক্ষত্রে অবস্থিত আছে, তাহাও ঐ তালিকা পাঠে জানা যাইবে; এবং যে মাসের যে রাশি (যথা বৈশাখের মেষ রাশি, জৈষ্ঠের বৃষরাশি ইত্যাদি) রবি সেই রাশিতে অবস্থিত থাকে, আর রবি কোন্ দিন কোন্ নক্ষত্রের কোন্ পাদে অবস্থিত থাকে

তাহাও সেই দিনের পঞ্জিকার বাম পার্শ্বে দেওয়া থাকে। ১২৯৯ সালের ২২শে জ্যৈষ্ঠ তারিখের পঞ্জিকার বাম ভাগে লেখা আছে "রোহিণ্যাং চতুর্থ-পাদে রবিঃ" ইহা দ্বারা জানিতে হইবে, যে রবি ঐ দিনে রোহিণী নক্ষত্রের চতুর্থ পাদে অবস্থিত; কোষ্ঠীতে রাশিচক্রে ইহার সাঙ্কেতিক চিহ্ন র ৪ অর্থাৎ রবি ৪ নক্ষত্রে অবস্থিত। চন্দ্র কোন্ দিন কোন্ রাশিতে থাকে তাহাও ঐ পঞ্জিকার প্রত্যেক দিনের বাম পার্শ্বে দেওয়া থাকে। এইরূপে রাশিচক্রে অভীষ্ট দিনের গ্রহ নক্ষত্র বসান যায়। রাশিচক্রে গ্রহগণ সাঙ্কেতিক বর্ণ দ্বারা লিখিত হয়। যথা র, চ, ম ইত্যাদি ইহার অর্থ রবি, চন্দ্র, মঙ্গল ইত্যাদি। গ্রহগণের সাঙ্কেতিক বর্ণের পরে যে সংখ্যা থাকে তাহা নক্ষত্র-জ্ঞাপক অর্থাৎ সেই সংখ্যা দ্বারা কোন্ গ্রহ কোন্ নক্ষত্রে অবস্থিত তাহা জানা যায়। ১নং কোষ্ঠীর রাশিচক্রে র ৪, চ ১২, ম ২২, বু ৩ ইত্যাদি যাহা লিখিত আছে তাহা দ্বারা জানা যাইতেছে যে রবি রোহিণী, চন্দ্র উত্তরফল্গুনী, মঙ্গল শ্রবণা, বুধ কৃত্তিকা নক্ষত্রে অবস্থিত আছে।

গ্রহগণ কোন্ দিন কোন্ রাশির কোন্ অংশে অবস্থিত আছে তাহা গ্রহস্ফুট পঞ্জিকা হইতে আরও সহজে নির্ণয় করা যায়।

১২৯৯ সালের পঞ্জিকার যে পৃষ্ঠায় ২২শে জ্যৈষ্ঠ তারিখের বিবরণ লিখিত আছে সেই পৃষ্ঠার বামপার্শ্বে এইরূপ গ্রহস্ফুট লেখা আছে,—

| গ্রহ। | রাশি। | অংশ। | কলা। | বিকলা।* |
|---|---|---|---|---|
| র | ১। | ২১। | ১৫। | ২ |
| চ | ৫। | ৫। | ১৭। | ৪ |
| ম | ৯। | ১৬। | ৩২। | ১১ |
| বু | ১। | ৯। | ২২। | ৪৬ |
| বৃ | ১১। | ২১। | ৫। | ৩৬ |
| শু | ২। | ২৮। | ৪। | ৫৩ |
| শ | ৫। | ২। | ৩৭। | ৬ |
| রা | ০। | ২৫। | ১৬। | ২৩ |
| কে | ৬। | ২৫। | ১৬। | ২৩ |

উক্ত গ্রহস্ফুটতত্ত্ব দৃষ্টে সহজেই উপলব্ধি হইবে যে রবি ১ সংখ্যক অর্থাৎ মেষ রাশি অতিক্রম করিয়া বৃষ রাশির ২১ অংশ ১৫ কলা ২ বিকলাতে অবস্থিত; অতএব রবি বৃষে আছে এবং ঐ ১।২১।১৫।২, ২২শে জ্যৈষ্ঠ তারিখের রবিগ্রহের স্ফুট। চন্দ্র, পঞ্চম অর্থাৎ সিংহ রাশি অতিক্রম করিয়া কন্যা রাশির ৫ অংশ, ১৭ কলা ৪ বিকলাতে

* রাশি বিভাগ।—৬০ অনুকলায় ১ বিকলা, ৬০ বিকলায় ১ কলা ৬০ কলায় ১ অংশ, ৩০ অংশে ১ রাশি। গ্রহস্ফুট গণনায় ইহা বিশেষ আবশ্যক।

অবস্থিত; অতএব চন্দ্র কন্যা রাশিতে আছে। এইরূপে অন্যান্য গ্রহেরও জানিতে হইবে।

কোষ্ঠী প্রস্তুত করিতে হইলে পূর্ব্বোক্তরূপে একটী রাশিচক্র অঙ্কিত করিয়া তন্মধ্যে গ্রহ নক্ষত্র বিন্যাস পূর্ব্বক লগ্ন নিরূপণ করিয়া ঐ রাশিচক্রের দুই পার্শ্বে যথাক্রমে জন্মদিনের এবং তৎপূর্ব্ব অথবা পর দিনের সংক্ষিপ্ত পঞ্জিকা লিখিতে হয়। জন্ম নক্ষত্রের মান যে দুই দিনে ব্যাপ্ত থাকে, সেই দুই দিনের পঞ্জিকাই লেখা আবশ্যক। জন্মনক্ষত্র যদি জন্ম দিনে ও তৎপূর্ব্ব দিনে ব্যাপ্ত থাকে তাহা হইলে ঐ দুই দিনের, আর জন্মনক্ষত্র যদি জন্ম ও তৎপর দিনে ব্যাপ্ত থাকে, তবে জন্ম ও তৎপর দিনের সংক্ষিপ্ত পঞ্জিকা আবশ্যক হয়। ১২৯৯ সালের ২২শে ও ২৩শে জ্যৈষ্ঠের সংক্ষিপ্ত পঞ্জিকা ১নং কোষ্ঠীর দুই পার্শ্বে দেখুন।

## ১২। জাতাহাদি লিখন প্রণালী।

উক্ত সংক্ষিপ্ত পঞ্জিকার বাম পার্শ্বের প্রথম স্তম্ভে বারসংখ্যা, তিথিসংখ্যা ও তাহার স্থিতিমান, দ্বিতীয় স্তম্ভে নক্ষত্রসংখ্যা ও তাহার স্থিতিমান, তৃতীয় স্তম্ভে যোগসংখ্যা ও তাহার স্থিতিমান ও তারিখ লিখিত আছে। বাম পার্শ্বের প্রথম স্তম্ভে ৬ দ্বারা শুক্রবার; ৮ দ্বারা শুক্লাষ্টমী; ৪ ও ২ দ্বারা ৪ দ ২ পল উক্ত তিথির স্থিতি; দ্বিতীয় স্তম্ভে ১১ দ্বারা পূর্ব্বফল্গুনী নক্ষত্র; ৪, ২৯ ও ১ দ্বারা ৪ দণ্ড ২৯ পল ১ বিপল উক্ত নক্ষত্রের স্থিতি; তৃতীয় স্তম্ভে ১৫ দ্বারা বজ্র যোগ; ১৭ ও ১ দ্বারা ১৭ দণ্ড ১ পল উক্ত যোগের স্থিতি এবং ২২ দ্বারা মাসের ২২ তারিখ বুঝিতে হইবে। ঐরূপে দক্ষিণ পার্শ্বস্থ স্তম্ভত্রয়ের সঙ্কেত বুঝিয়া লইবেন। এই সঙ্কেত দ্বারা যে কোন দিনের সংক্ষিপ্ত পঞ্জিকা বুঝিতে পারিবেন। তদনন্তর উক্ত রাশিচক্রের দ্বাদশ গৃহে লগ্ন হইতে দ্বাদশটী ভাব কল্পনা করিতে এবং ঐ সকল গৃহস্থিত গ্রহের অবস্থান ও দৃষ্টি অনুসারে দ্বাদশ ভাবের ফল বিচার করিতে হইবে। দ্বাদশ ভাব ও তাহার বিচার আমরা যথাস্থানে বলিব।

উক্ত ১নং কোষ্ঠীতে জাতকের জন্ম কালে চন্দ্র কন্যা রাশিতে থাকায় জাতকের কন্যা রাশি ও তাহার রাশ্যাশ্রিত নাম পুরুষোত্তম হইল (৪৯ পৃষ্ঠা ৩০ অনুচ্ছেদ দেখুন) এবং উত্তরফল্গুনী নক্ষত্রের তৃতীয় পাদে জন্ম হওয়ায়

জাতকের নক্ষত্রপাদাশ্রিত নাম "প" আদ্যক্ষর দ্বারা জানিতে হইবে; যথা পশুপতি (৩০ পৃষ্ঠা শতপদ নক্ষত্র চক্র দেখুন)।

## ১৩। কাল সমীকরণ। EQUATION OF TIME

পুরাকালে দ্বাদশাঙ্গুল শঙ্কুচ্ছায়া দ্বারা জন্ম সময় নির্ণয়ের প্রথা প্রচলিত ছিল। পূর্ব্বে শঙ্কুর বিষয় উক্ত হইয়াছে। প্রকৃত সময় নির্দ্ধারণের পক্ষে শঙ্কুচ্ছায়াই প্রকৃষ্ট উপায়। কিন্তু এক্ষণে শঙ্কু বা পদচ্ছায়ার পরিবর্ত্তে ঘটিকা যন্ত্রই সময় নির্দ্ধারণের একমাত্র উপায় হইয়াছে।

এই ঘটিকা যন্ত্র ৬০ দণ্ড বা ২৪ ঘণ্টায় অহোরাত্র ধরিয়া প্রস্তুত হইয়াছে। রবিমার্গের বক্রতা হেতু সূর্য্যের গতিও বক্র ভাবাপন্ন হয়। তন্নিবন্ধন ৪ঠা বৈশাখ, ৩রা আষাঢ়, ১৬ই ভাদ্র ও ১০ই পৌষ ভিন্ন বৎসরের অন্যান্য দিবস ৬০ দণ্ড বা ২৪ ঘণ্টার কিঞ্চিৎ কমবেশী হয়। ঘটিকা যন্ত্রে ঐ ন্যূনাতিরেকের সমতা করিবার অভিপ্রায়ে মধ্যসময় (mean time) ২৪ ঘণ্টায় দিবারাত্রি ধরা হইয়াছে।

উক্ত চারি দিবস ভিন্ন সূর্য্যগতির সহিত ঘটিকাযন্ত্র-নির্দ্দিষ্ট সময়ের সমতা পরিলক্ষিত হয় না। অর্থাৎ কখনও সূর্য্যের গতি দ্রুত এবং কখনও ঘটিকা যন্ত্রের গতি দ্রুত হয়। এই উভয় সময়ের পার্থক্য ঘটিকা-নির্দ্দিষ্ট সময়ে কখন যোগ ও কখন বিয়োগ করিলে বিশুদ্ধ সময় পাওয়া যায়। ইহাকেই ইংরাজীতে (Equation of time) ইকোয়েশন অফ টাইম কহে।

প্রায় ১০ই পৌষ হইতে ৪ঠা বৈশাখ ও ৩রা আষাঢ় হইতে ১৬ই ভাদ্র সূর্য্যাপেক্ষা ঘটিকার গতি দ্রুত হয়। ৪ঠা বৈশাখ হইতে প্রায় ৩রা আষাঢ় ও ১৬ই ভাদ্র হইতে ১০ই পৌষ ঘটিকা অপেক্ষা রবির গতি দ্রুত হয়। সুতরাং ঘটিকাযন্ত্রের যে সময় অবলম্বনে গণনা কার্য্য সমাধা হয় উক্ত সময়ের সহিত পূর্ব্বোক্ত পার্থক্য কখন যোগ ও কখন বিয়োগ করিয়া বিশুদ্ধ সময় লক্ষিত হয় ইহাকেই কাল সমীকরণ কহে।

এ সম্বন্ধে প্রফেসার শ্রীযুক্ত যোগেশ চন্দ্র রায় মহাশয়ের "দিনবিভাগ" শীর্ষক "প্রদীপে" প্রকাশিত প্রবন্ধ হইতে কিয়দংশ উদ্ধৃত হইল।

সমুদয় অহোরাত্রের পরিমাণ সমান নহে। উহাদের হ্রাস বৃদ্ধি আছে। কাজেই অহোরাত্রের সঙ্গে সঙ্গে ঘণ্টা মিনিটও ছোট বড় করিতে হয়। আজ

( ১৬ সেপ্টেম্বর ) অপেক্ষা ২৩ ডিসেম্বর ৫১ সেকেণ্ড বড়। এইরূপ ছোট বড় সময় গণনা বিজ্ঞান সম্মত নহে। য়ুরোপে প্রায় একশত বৎসর পূর্ব্ব পর্য্যন্ত হ্রাসবৃদ্ধিশালী সাবন দিবস গণনা চলিত। ১৮১৬ খৃষ্টাব্দে পারিসে এইরূপ দিন গণনা পরিত্যক্ত হইয়াছে। পূর্ব্বকালে ঘড়ি তত সূক্ষ্ম চলিত না। সূক্ষ্ম চলিলেও ছায়া যন্ত্র সূর্য্য ঘড়ি অনুসারে ঘড়ির কাঁটা এদিক ওদিক সরাইতে হইত। ক্রমশঃ ঘড়ি ঠিক চলিতে লাগিল। তখন মধ্যম সাবন দিবস গণনা চলিত হইল। এ বিষয় পরে বলা যাইতেছে। ইংরাজিতে যাহাকে সৌর দিন (Solarday) বলে, আমরা তাহাকে কুদিন বা পৃথিবীর দিন বলিয়া থাকি। আমাদের সৌর দিনের অর্থ ইংরাজির মত নহে। যে সময়ে সূর্য্য রাশিচক্র পথের ১ অংশ গমন করেন, তাহাকেই আমরা সৌর দিন বলি। কিন্তু সকল সৌর দিন সমান নহে। ২রা জুলাই সৌর দিনে ঘড়ির প্রায় ২৫ ঘণ্টা, ১লা জানুয়ারী প্রায় ২৩ ঘণ্টা হয়। এই উদ্দেশ্য সিদ্ধির নিমিত্ত মধ্যম সাবন দিবস অথবা মধ্যম কুদিন (Mean Solarday) কল্পন আবশ্যক হইয়াছে। বলা বাহুল্য, গাদিন ও মধ্যম সাবন দিবসের মধ্যে দিন-বিশেষে ১৫।১৬ মিনিটের প্রভেদ পড়ে। ১১ ফেব্রুয়ারী সূর্য্য ঘড়ির ১৫ মিনিট আগে আগে যায়; সূর্য্য বলেন ১২টা বাজাও ঘড়ি বলে ১৫ মিঃ পরে বাজিব। এইরূপ, ২ নভেম্বর ঘড়িতে যখন ১২টা দেখায়, সূর্য্য তখন ১২টা হইতে ১৬ মিনিট থাকে। ১৫ এপ্রেল, ১৪ জুন, ১ সেপ্টেম্বর, ২৪ ডিসেম্বর উভয় ঘড়ি সমান যায়। মধ্যম সাবন দিবসের উৎপত্তি, হ্রাসবৃদ্ধিশীল সাবন দিবস ভাঙ্গিয়া মাঝামাঝি লইয়া হইয়াছে। কাজেই যে ঘড়ির কাঁটা বরাবর ঠিক সমান চলে, সে ঘড়ির ২৪ ঘণ্টার মধ্যম সাবন দিবস হয়। ইহাতে বিশেষ সুবিধা হইয়াছে। ঘড়ির চাকাগুলা নিয়ত সমবেগে চলিলে কাঁটা সরাইতে হয় না, কিন্তু একটু অসুবিধাও আছে। ঘড়ির গণনায় পূর্ব্বাহ্ন ও অপরাহ্ন সকল দিন সমান হয় না। কোন কোন দিন পূর্ব্বাহ্ন অপেক্ষা অপরাহ্ন প্রায় আধ ঘণ্টা ছোট বড় হয়। একটী দৃষ্টান্ত দেওয়া যাইতেছে।

| | | | |
|---|---|---|---|
| ১ আশ্বিন কলিকাতায় | দিবামান | ১২ ঘঃ | ১৪ মিঃ |
| সূর্য্যোদয় ৫ ঘঃ ৪৮ মিঃ | পূর্ব্বাহ্ন | ৬ ,, | ১২ ,, |
| সূর্য্যাস্ত ৬ ,, ২ ,, | অপরাহ্ন | ৬ ,, | ২ ,, |
| | অন্তর | | ১০ ,, |

পূর্ব্বে কোন পঞ্জিকায় ইহার উল্লেখ ছিল না; এক্ষণে বিশুদ্ধ সিদ্ধান্ত প্রভৃতি পঞ্জিকায় "কাল সমীকরণ মি" (যোগ) + বা (বিয়োগ) − সাঙ্কেতিক চিহ্ন সহ প্রদত্ত হইয়া থাকে।

অন্যান্য পঞ্জিকায় ইহার উল্লেখ না থাকিলেও সূর্য্যোদয় ও সূর্য্যাস্তে কাল-সমীকরণ সময় নিষ্পন্ন হইয়া লিখিত হয়; সুতরাং ঐরূপ স্থলে যোগ বিয়োগের আবশ্যক হয় না। নব প্রকাশিত দৃক্‌তুল্য গণিত পঞ্চানন পঞ্জিকায় প্রকৃত সূর্য্যোদয় ও সূর্য্যাস্ত সময় এবং উভয়ের প্রভেদ প্রদত্ত হইতেছে। অর্থাৎ সূর্য্যের দৃক্‌গণিত উদয়াস্ত কত মিনিট যোগ বা বিয়োগ করিতে হইবে তাহাও প্রদত্ত হইতেছে।

৯৮ পৃষ্ঠায় প্রদত্ত ৬নং তালিকানুসারে গণিত। সন ১৩১২ সালের ৩রা কার্ত্তিক রাত্রি ২টা ১৫ মিনিটের সময়ে কলিকাতায় একটী বালিকার জন্ম হয়। ঐ দিন সূর্য্যাস্ত ৫টা ২৮ মিনিটের সময়ে হইয়াছে; সুতরাং ২টা বা ১৪টা ৪৫মিঃ − (৫টা ২৮মিঃ) = ৯ ঘণ্টা ১৭ মিনিট রাত্রির সময় জন্ম হইয়াছে।

সূর্য্যাস্ত কালে মেষ লগ্ন উদিত ছিল।

| | ঘঃ | মিঃ | সেঃ |
|---|---|---|---|
| মেষলগ্নের মান | ১ | ৪০ | ৩ |
| ৩রা কার্ত্তিকের রবিভুক্তি | ০ | ৯ | ১২ |
| মেষ লগ্নের ভোগ্যমান | ১ | ৩০ | ৫১ |
| বৃষলগ্ন মান | ১ | ৫৭ | ৩৬ |
| মিথুন ঐ | ২ | ১৩ | ৩ |
| কর্কট ঐ | ২ | ১৬ | ২১ |
| | ৭ | ৫৭ | ৫১ |
| সিংহের প্রথম হোরামান | ১ | ৫ | ৫৫ |
| | ৯ | ৩ | ৪৬ |
| সিংহের এক নবাংশমান | | ১৪ | ৩৯ |
| সমষ্টি | ৯ | ১৮ | ২৫ |

কর্কট লগ্নমান পর্য্যন্ত যোগ করিয়া দেখা গেল, যে যোগফলের মধ্যে জন্ম ঘণ্টাদি পতিত হয় না। আরও কিছু যোগ করা আবশ্যক, অতএব সিংহ লগ্নের প্রথম হোরামান যোগ করা হইল; তাহাতেও যুক্ত সমষ্টির মধ্যে জন্ম সময় পতিত হয় না, সুতরাং আরও কিছু যোগ করা আবশ্যক; তদনন্তর

সিংহের এক নবাংশমান যোগ করিয়া দেখা গেল যে, সমষ্টির মধ্যে অভীষ্ট সময় পতিত হইয়াছে। সিংহের এক হোরামান ১৫ অংশ এবং এক নবাংশ মান ৩ অংশ ২০ কলা; সুতরাং বুঝা গেল যে জাতিকার সিংহের ১৮ অংশ ২০ কলার মধ্যে জন্ম হইয়াছে। লগ্নস্ফুট হইল ১৮ অংশ ১৫ কলা।

কিরূপে জন্ম পত্রিকা লিখিতে হয় তাহার আদর্শ নিম্নে প্রদর্শিত হইল।

## ২নং কোষ্ঠী।

শ্রীযুক্ত দোষজ্ঞসেবক রায়ের ৫ম কন্যার শুভ জন্ম পত্রিকা।

শকাব্দা ১৮২৭। সন ১৩১২ সাল। ৩রা কার্ত্তিক। রাত্রি ২টা ৪৫ মিঃ। ইংরাজি ২১অক্টোবর ১৯০৫ খৃঃ। জন্মস্থান কলিকাতা উঃ অক্ষাংশ ২২-৩৩-২৫। দ্রাঘিমা ৮৮।৪।৩।অয়নাংশ ২২।২০।২। সূর্য্য উদয় ৬ঘঃ ২১মিঃ সূর্য্যাস্ত ৫ঘঃ২৮মিঃ। শুক্রবার, কৃষ্ণা ৮মী তিথি, পুনর্ব্বসুনক্ষত্রের ৩য় পাদে, মিথুনরাশি। রাশিনাম শ্রীমতী কনকলতা। নাক্ষত্রিক নাম শ্রীমতী হরিদাসী।

শক ১৮২৭।৬।২।২০।৪২।৩২ সেকেণ্ড। গুরু-যামার্দ্ধে শুক্রদণ্ডে জাতা।

জন্মকুণ্ডলী।




জাতাহ।

| | | |
|---|---|---|
| দি ২৮।৩৩।৫৬ | | |
| ৬ | ৬ | ২০ |
| ২২ | ১১ | ২৩ |
| ৪৮ | ৫৭ | ১৫ |
| ৪৮ | ১৩ | ৪৩ |
| ৫৬ | ০ | ৩ |

পরাহ।

| | | |
|---|---|---|
| ৭ | ৭ | ২১ |
| ২৫ | ১৩ | ২৩ |
| ৪৮ | ৩৩ | ১৬ |
| ৫ | ১২ | ০ |
| ০ | ২ | ৪ |

শনিবক্রী।

## নবতারা চক্র।

| জন্ম। | সম্পৎ। | বিপৎ। | ক্ষেম। | পাপ। | শুভ। | কষ্ট। | মিত্র। | অতি-মিত্র। |
|---|---|---|---|---|---|---|---|---|
| ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১৫ |
| ১৬ | ১৭ | ১৮ | ১৯ | ২০ | ২১ | ২২ | ২৩০ | ২৪ |
| ২৫ | ২৬ | ২৭ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ |

ত্রিপাপবর্ষ। ১, ১০, ১৩, ১৯, ২১, ২২, ৩১, ৩৭, ৪৬, ৪৯, ৫৫, ৫৭,৫৮, ৬৭, ৭২।

## ষড়বর্গ।

সূর্য্যের ক্ষেত্র, চন্দ্রের হোরা, বৃহস্পতির দ্রেক্কাণ, বুধের নবাংশ বৃহস্পতির দ্বাদশাংশ এবং বুধের ত্রিংশাশে জন্ম।

| গ্রহস্ফুট। | | তন্বাদি দ্বাদশভাব ও সন্ধিস্ফুট রাশ্যাদি। | | | |
|---|---|---|---|---|---|
| রবি | ৬।৩।৫৭।৫৪ | তনুভাব | ৪।১৮।১৫ | পতিভাব | ১০।১৮।১৫ |
| চন্দ্র | ২।২৮।৫২।৪০ | " সন্ধি | ৫।১।৪ | " সন্ধি | ১১।১।৪ |
| মঙ্গল | ৮।১৬।৫৮।৫৬ | ধনভাব | ৫।১৩।৫৪ | নিধনভাব | ১১।১৩।৫৪ |
| বুধ | ৬।১২।১০।১৭ | " সন্ধি | ৫।২৯।২৪ | " সন্ধি | ১১।২৯।২৪ |
| গুরু | ১।১৩।২০।৩৩ | সহজভাব | ৬।১৪।৫৪ | ধর্ম্মভাব | ০।১৪।৫৪ |
| শুক্র | ৫।৭।২৪।৩৯ | " সন্ধি | ৭।০।২৪ | " সন্ধি | ১।০।২৪ |
| শনি | ১০।১।৩৫।২৪ | বন্ধুভাব | ৭।১৫।৫৪ | কর্ম্মভাব | ১।১৫।৫৪ |
| রাহু | ৪।৬।৫২।১০ | " সন্ধি | ৮।১।২৪ | " সন্ধি | ২।১।২৪ |
| কেতু | ১০।৬।২২।১০ | পুত্রভাব | ৮।১৬।৫৪ | আয়ভাব | ২।১৬।৫৪ |
| হার্স | ৯।০।৩৪।৪০ | " সন্ধি | ৯।১।৩৯ | " সন্ধি | ৩।১।৩৯ |
| নেপ | ২।২৭।২৪ | রিপুভাব | ৯।১৬।৫৪ | ব্যয়ভাব | ৩।১৬।৫৪ |
| লগ্ন | ৪।১৮।১৫ | " সন্ধি | ১০।২।২১ | " সন্ধি | ৪।২।২১ |

## ভাবকুণ্ডলী।




যে যে গ্রহ যে যে ভাবে আছে, তাঁহা উক্ত কুণ্ডলীতে প্রদর্শিত হইল যে গ্রহের পর সঃ লেখা আছে, তাহা সন্ধিগত জানিতে হইবে।

## ষণ্নাড়ী চক্র।




## নাক্ষত্রিকী দশা।

৭ পুনর্ব্বসু নক্ষত্রে জন্ম হেতু অষ্টোত্তরী মতে চন্দ্রের ও বিংশোত্তরী মতে বৃহস্পতির দশায় জন্ম হইয়াছে।

| অষ্টোত্তরী | | বিংশোত্তরী | |
|---|---|---|---|
| চন্দ্রদশাভোগ্য | ৮।৯।১৫ | গুরুদশাভোগ্য | ৫।৭।২৮ |

এই কোষ্ঠীর বিচারাদি যথাযথ স্থলে বিবৃত হইবে।

## দ্বিতীয় পরিচ্ছেদ।

### লগ্ন-পরীক্ষা।

অনেক সময় এরূপ ঘটনা হইয়া থাকে যে, যখন কোন শিশু জন্মগ্রহণ করে তখন সেখানে ঘটিকা যন্ত্র না থাকায়, অথবা নিঃসংশয়িতরূপে সময় নিরূপিত করিতে না পারায় আনুমানিক সময় ধরিয়া লগ্ন করা যায়। সেই লগ্ন ঠিক হইল কি না জানিবার বিবিধ উপায় আছে, সেই উপায় দ্বারা লগ্ন ঠিক, কি ভুল হইয়াছে, তাহা পরীক্ষা করিয়া লওয়া যায়। সেই সকল নিয়ম নিম্নে লিখিত হইতেছে।

৩। জাত শিশুর ধাত্রীর দ্বারা লগ্ন নিরূপণ।

যুগ্মাযুগ্মলগ্নবশাৎ প্রসবস্য চ কারিণী।
সধবা বিধবা জ্ঞেয়া ক্রমাৎ খলু বিচক্ষণৈঃ॥ জ্যোতিস্তত্ত্বম্।

জাত শিশু, সধবা অথবা বিধবা ধাত্রী কর্ত্তৃক ধৃত হইয়াছে, তাহা অযুগ্ম কিম্বা যুগ্ম ইহার কোন্ রাশিতে লগ্ন হইয়াছে দেখিলেই পণ্ডিতগণ সহজেই বুঝিতে পারিবেন; অর্থাৎ অযুগ্ম রাশি (মেষ, মিথুন, সিংহ, তুলা, ধনু, কুম্ভ) লগ্ন হইলে সধবা ধাত্রী এবং যুগ্ম (বৃষ, কর্কট, কন্যা, বিছা, মকর, মীন রাশি) লগ্ন হইলে বিধবা ধাত্রী কর্ত্তৃক ধৃত হইয়াছে বুঝিতে হইবে।

৪। প্রসব গৃহের লোকসংখ্যা দ্বারা লগ্ন নিরূপণ।

মীনে মেষে জনাঃ পঞ্চ কন্যাতুলে চতুষ্টয়ম্।
মকরে মিথুনে ত্রীণি চত্বারি ধনুকর্কটে।
সিংহে চ বৃশ্চিকে চৈব চত্বারি বৃষকুম্ভয়োঃ॥

মীন কিম্বা মেষ জন্মলগ্ন হইলে সূতিকা গৃহে পাঁচ জন লোক উপস্থিত ছিল জানিতে হইবে। সেইরূপ কন্যা এবং তুলালগ্নে জন্ম হইলে চারি জন; মকর ও মিথুনলগ্নে তিন জন; ধনু ও কর্কটলগ্নে চারি জন এবং সিংহ, বৃশ্চিক, বৃষ ও কুম্ভ লগ্নে চারিজন লোক উপস্থিত থাকে জানিতে হইবে।

৫। উপসূতিকা জ্ঞান ।

চন্দ্রলগ্নান্তরগতৈর্গ্রহৈঃস্যুরুপসূতিকাঃ ।

বহিরন্তশ্চ চক্রার্দ্ধে দৃশ্যাদৃশ্যেঽন্যথা পরে ॥ বৃঃ জাঃ ।

জন্মলগ্ন ও জন্মরাশি এই উভয় স্থানে যে কয়েকটী গ্রহ থাকে তদ্বারা সূতিকাগৃহে সেই কয়েকজন উপসূতিকা উপস্থিত ছিল জানিতে হইবে। অথবা দৃশ্য ও অদৃশ্য রাশি চক্রার্দ্ধে অবস্থিত গ্রহ দ্বারা সূতিকা গৃহের বহিস্থিত ও মধ্যবর্ত্তী উপসূতিকা সংখ্যা জানিতে হইবে। লগ্ন হইতে সপ্তম রাশি পর্য্যন্ত অদৃশ্য ভচক্রে অবস্থিত গ্রহ সংখ্যা দ্বারা সূতিকা গৃহ মধ্যস্থ এবং সপ্তম হইতে লগ্নের উদিতাংশ পর্য্যন্ত দৃশ্য ভচক্রে অবস্থিত গ্রহ সংখ্যা দ্বারা সূতিকা গৃহের বহিস্থ লোকসংখ্যা জানা যায়।

৬। রাশ্যাধিপতির স্থিতি অনুসারে লগ্ন নির্ণয়।

চন্দ্ররাশ্যাধিপো যত্র তৎ ত্রিকোণমথাপিবা।

তৎ সপ্তমত্রিকোণস্থা জাতলগ্নমুদাহৃতম্ ॥

জন্মরাশির অধিপতি গ্রহ রাশিচক্রে যে রাশিতে অবস্থিতি করে সেই রাশিতে তাহার ৫ম, ৭ম ও ৯ম রাশিতে অথবা তাহার সপ্তম রাশির ৫ম ও ৯ম রাশিতে, জন্মলগ্ন হইবে।

৭। রবিভোগ্য নক্ষত্র দ্বারা লগ্নপরীক্ষা।

যস্মিন্নৃক্ষে স্থিতো ভানুস্তদেব সপ্তমেঽপিবা।

যাবদ্ দ্বিপ্রহরং জ্ঞেয়ং পশ্চাদ্ দ্বাদশভে পুনঃ ॥

সপ্তদশভে তু রাত্রৌ যাবদ্ যামো ভবেদ্ দ্বয়ম্।

চতুর্ব্বিংশতিভে পশ্চাজ্জাত লগ্নমুদাহৃতম্ ॥

বেলা দুই প্রহরের মধ্যে জন্ম হইলে রবিভোগ্য নক্ষত্রে অথবা তাহা হইতে সপ্তম নক্ষত্রে যে রাশি হয়, সেই রাশি জন্মলগ্ন হইবে। দিবাভাগের শেষার্দ্ধ অর্থাৎ দ্বিপ্রহরের পর সন্ধ্যা পর্য্যন্ত সময়ের মধ্যে জন্ম হইলে রবিভোগ্য নক্ষত্র হইতে দ্বাদশ নক্ষত্রযুক্ত রাশিতে জন্মলগ্ন হইবে; রাত্রির প্রথমার্দ্ধে জন্ম হইলে রবিভোগ্য নক্ষত্র হইতে সপ্তদশ নক্ষত্রযুক্ত রাশিতে এবং

রাত্রির শেষার্দ্ধে জন্ম হইলে রবিভোগ, নক্ষত্র হইতে চতুর্ব্বিংশ নক্ষত্রযুক্ত রাশিতে জাতকের লগ্ন হইয়া থাকে। ক্বচিৎ এই নিয়মদ্বয়ের ব্যতিক্রম দেখা যায়।

৮। প্রসব-গৃহের অবস্থিতি দ্বারা লগ্ন নিরূপণ।

অজসিংহধনুঃপূর্ব্বা অলিকর্কটমীনোত্তরা।
বৃষকন্যামকরদক্ষিণা মিথুনতুলাঘটপশ্চিমা॥

জন্মলগ্ন মেষ, সিংহ কিম্বা ধনু হইলে বাটীর পূর্ব্বদিকে; বৃশ্চিক, কর্কট বা মীন হইলে উত্তর দিকে; বৃষ কন্যা বা মকর হইলে দক্ষিণ দিকে এবং মিথুন, তুলা বা কুম্ভ হইলে পশ্চিম দিকে সূতিকা গৃহ অবস্থিত, জানিতে হইবে।

কোন্ রাশি কোন্ দিকের অধিপতি জানা থাকিলে লগ্ন দৃষ্টে সূতিকা গৃহের অবস্থিতি সহজে জানা যায়। ৪৩ পৃষ্ঠাস্থ রাশিদিগের দিগধিপ চক্র দেখুন।

৯। প্রসব গৃহের দ্বারা লগ্ন নিরূপণ।

একদ্বারং স্থিরলগ্নে দ্বিদ্বারং দ্বিস্বভাবকে।
বহুদ্বারং চরে লগ্নে সূতিকা ভবনস্য চ॥

স্থির লগ্নে জন্ম হইলে এক, দ্ব্যাত্মক লগ্নে দুই এবং চর লগ্নে জন্ম হইলে প্রসব গৃহের বহু দ্বার হইয়া থাকে।

১০। জাত শিশুর মস্তক পতন দ্বারা লগ্ন নিরূপণ।

মেষে চাপমৃগেন্দ্রয়োঃ কিল শিশুঃ প্রাচী শিরা জায়তে।
কন্যাগোমকরেষু দক্ষিণশিরাঃ জাতো ভবেন্নিশ্চিতম্॥
কুম্ভর্ক্ষেঘটযুগ্মযোর্যদি তদা পাশ্চাত্যমূর্দ্ধায়তঃ।
মীনে বৃশ্চিক কর্কিণো যদি ভবেৎ কৌবেরমস্তঃশিশুঃ॥

মেষ সিংহ অথবা ধনু লগ্নে জন্ম হইলে শিশুর মস্তক পূর্ব্বদিকে স্থাপিত হয়। কন্যা, বৃষ কিম্বা মকর লগ্ন হইলে দক্ষিণ দিকে; কুম্ভ, তুলা কিম্বা মিথুন লগ্ন হইলে পশ্চিম দিকে; এবং কর্কট, বৃশ্চিক কিম্বা মীন লগ্ন হইলে উত্তর দিকে মস্তক স্থাপিত হইয়া থাকে। ইহাও ৪৩ পৃষ্ঠাস্থ রাশিদিগের দিগধিপ চক্রদৃষ্টে সহজেই বুঝা যাইবে।

ইহা ব্যতীত জাতকের বর্ণ, গঠন, প্রকৃতি, পিতামাতা প্রভৃতি দ্বাদশ ভাবোক্ত আত্মীয়গণের শুভাশুভ ও জাতকের স্বীয় জীবনের ঘটনা প্রভৃতি দ্বারা লগ্ন নির্ণয় হইতে পারে। এই সকল পরীক্ষা জ্যোতিষীর অভিজ্ঞতা এবং বহুদর্শন সাপেক্ষ।

## তৃতীয় পরিচ্ছেদ।

## প্রসব-বিবরণ।

### ১। সুখে বা কষ্টে প্রসব।

প্রসূতি প্রসবকালে সুখে প্রসব করিয়াছে কি, অনেক কষ্ট পাইয়াছে তাহা জানিবার উপায় নিম্নে বলা হইতেছে। জাত শিশুর কোষ্ঠীর গ্রহসংস্থান দৃষ্টে তাহা সহজেই প্রতীয়মান হইবে।

সুপ্রসূতির্ভবেচ্চন্দ্রে শুভগ্রহযুতেক্ষিতে।
দুগ্র্হেক্ষিতযুক্তে চ প্রসূতির্দুঃখদায়িনী॥ সংকৃত্য মুক্তাবলী।

যদি জন্মকালে জাতকের কোষ্ঠীতে দেখা যায় যে, চন্দ্র, শুভগ্রহ কর্তৃক যুক্ত বা দৃষ্ট হইয়াছে, তাহা হইলে জানা যাইবে যে, প্রসূতি অতি সহজেই প্রসব করিয়াছে। আর ইহার বিপরীত হইলে অর্থাৎ চন্দ্র, অশুভ গ্রহ কর্তৃক যুক্ত বা দৃষ্ট হইলে বহু কষ্টে প্রসব করিয়াছে।

### ২। অন্ধকারে ও কষ্টে প্রসব।

মন্দর্ক্ষাংশে শশিনি হিবুকে মন্দদৃষ্টেঽব্জগে বা
তদ্যুক্তে বা তমসি শয়নং নীচসংস্থৈশ্চ ভূমৌ।
যদ্বদ্রাশির্ব্রজতি হরিজং গর্ব্ভমোক্ষস্তুতদ্বৎ
পাপৈশ্চন্দ্রাৎ স্মরসুখগতৈঃ ক্লেশমাহুর্জনন্যাঃ॥ বৃঃ, জাঃ।

যদি জন্মকালে চন্দ্র শনির নবাংশে কিম্বা লগ্নের চতুর্থ রাশিতে থাকে কিম্বা শনি কর্তৃক দৃষ্ট হয় কিম্বা জলজ রাশির (অর্থাৎ মীন, কর্কট ও মকরের দ্বিতীয়ার্দ্ধের) নবাংশে শনির সহিত একত্রে অবস্থান করে, তাহা হইলে প্রসূতির অন্ধকারে প্রসব বুঝায়। আর ইহাতে অন্ধকারে শয়নাবস্থায় গর্ভ সঞ্চার হইয়াছে বুঝা যায়। চন্দ্র হইতে, সুখ অর্থাৎ চতুর্থ ও স্মর অর্থাৎ সপ্তম গৃহে পাপগ্রহ থাকিলে জননীর কষ্টে প্রসব হইয়াছে জানা যায়।

৩। গর্ত্তাদিতে প্রসব।

উদয়োড়ুপয়োর্ব্যয়স্থিতে গুপ্ত্যাং পাপ নিরীক্ষিতে যমে।
অলি কর্কিযুতে বিললগ্নে সৌরে শীতকরেক্ষিতেঽবটে॥

জন্ম লগ্নে চন্দ্র ও তাহার দ্বাদশ রাশিতে পাপদৃষ্ট শনি থাকিলে কারাগারে বা নিভৃত স্থানে প্রসব বুঝায়; এবং শনি যুক্ত কর্কট অথবা বৃশ্চিক লগ্নে চন্দ্রের দৃষ্টি থাকিলে গর্ত্তে প্রসব বুঝায়।

৪। জলসমীপে প্রসব।

আপ্যোদয়মাপ্যগঃ শশী সংপূর্ণঃ সমবেক্ষতেঽথবা।
মেষূরণবন্ধুলগ্নগঃ স্যাৎ সূতিঃ সলিলে ন সংশয়ঃ॥

জলরাশিতে অর্থাৎ কর্কট, মীন অথবা মকরের শেষার্দ্ধ লগ্ন হইলে এবং ঐ লগ্নে চন্দ্র অবস্থিতি করিলে বা উহাতে চন্দ্রের পূর্ণদৃষ্টি থাকিলে জল সমীপে প্রসব বুঝায়। লগ্নের চতুর্থ কিম্বা দশম রাশি চন্দ্র থাকিলেও জল সমীপে প্রসব বুঝায়।

৫। নৌকায় প্রসব।

পূর্ণে শশিনি স্বরাশিগে সৌম্যে লগ্নগতে শুভে সুখে।
লগ্নে জলজেঽস্তগেঽপি বা চন্দ্রে পোতগতা প্রসূয়তে॥

যদি পূর্ণ চন্দ্র স্বগৃহে অর্থাৎ কর্কট রাশিতে, বুধ শুক্র লগ্নে, অথবা বৃহস্পতি লগ্ন হইতে চতুর্থ স্থানে অবস্থিতি করে, তাহা হইলে নৌকায় প্রসব বুঝায়। অপিচ কোনও একটি জলরাশি জন্মলগ্ন হইলে কিম্বা ঐ জলরাশি লগ্ন হইয়া তাহার সপ্তমে চন্দ্র থাকিলে নৌকায় প্রসব বুঝায়।

৬। সুরম্য গৃহাদিতে প্রসব।

নৃলগ্নগং প্রেক্ষ কুজঃ শ্মশানে রম্যে সিতেন্দূ গুরুরগ্নিহোত্রে।
রবির্নরেন্দ্রাগার গোকুলেষু শিল্পালয়েজ্ঞঃ প্রসবং করোতি॥

যদি পুরুষ রাশি জন্মলগ্ন হয় ও তাহাতে শনি থাকিয়া মঙ্গল কর্ত্তৃক দৃষ্ট হইয়া থাকে তাহা হইলে শ্মশানে, শুক্র ও চন্দ্র কর্ত্তৃক দৃষ্ট হইলে সুসজ্জিত গৃহে, বৃহস্পতি কর্ত্তৃক দৃষ্ট হইলে পাকশালাদিতে, রবি কর্ত্তৃক দৃষ্ট হইলে রাজ-

ভবনে বা পশ্বালয়ে এবং বুধ কর্ত্তৃক দৃষ্ট হইলে, শিল্পালয়ে প্রসূতির প্রসব বুঝায়।

৭। ক্রীড়া ভবনাদিতে প্রসব।

মন্দেজগতে বিলগ্নগে বুধসূর্য্যেন্দুনিরীক্ষিতে ক্রমাৎ।
ক্রীড়াভবনে সুরালয়ে সোখরভূমিষু চ প্রসূয়তে॥

শনিযুক্ত জলরাশি জন্মলগ্ন হইয়া বুধ কর্ত্তৃক দৃষ্ট হইলে ক্রীড়াভবনে অর্থাৎ শয়ন গৃহে, রবি কর্ত্তৃক দৃষ্ট হইলে দেবালয়ে এবং চন্দ্র কর্ত্তৃক দৃষ্ট হইলে বালুকাময় ভূমিতে প্রসূতির প্রসব হইয়াছে বুঝায়।

৮। সূতিকা গৃহ বিবরণ।

জীর্ণং সংস্কৃতমর্কজে ক্ষিতিসুতে দগ্ধং নবং শীতগৌ।
কাষ্ঠাদ্যং ন দৃঢ়ং রবৌ শশিসুতে তন্নৈকশিল্প্যুদ্ভবম্।
রম্যং খিত্রযুতং নবঞ্চ ভৃগুজে জীবে দৃঢ়ং মন্দিরম্।
চক্রেস্থৈশ্চ যথোপদেশরচনাং সামন্তপূর্ব্বাস্বদেৎ॥

জন্মকালে রাশিচক্রে গ্রহদিগের বলাবল দেখিয়া সূতিকা গৃহের অবস্থা জানা যায়, উক্ত চক্রে শনি সর্ব্বাপেক্ষা বলবান হইলে জীর্ণ ও পুনঃপুনঃ মেরামত করা, মঙ্গল বলবান হইলে দগ্ধ, চন্দ্র বলবান হইলে নূতন ও শুক্লবর্ণবিশিষ্ট, রবি বলবান হইলে কাষ্ঠযুক্ত বা নির্ম্মিত ও অল্প মজবুত, বুধ বলবান হইলে কারুকার্য্যবিশিষ্ট, শুক্র বলবান হইলে সুন্দর, চিত্রযুক্ত ও নূতন, বৃহস্পতি বলবান হইলে দৃঢ় অর্থাৎ ইষ্টকাদি নির্ম্মিত সূতিকা গৃহ জানিতে হইবে। ঐরূপ উক্ত বলবান গ্রহের চতুষ্পার্শ্বস্থ গ্রহের দ্বারা সূতিকা গৃহের চতুষ্পার্শ্বস্থ গৃহেরও অবস্থা জানা যাইতে পারে।

৯। প্রসব গৃহের দ্বার নিরূপণ।

দ্বারং বাস্তুনি কেন্দ্রোপগাদ্ গ্রহাদসতি বা বিলগ্নর্ক্ষাৎ।
দীপোঽর্কাদুদয়াদ্বর্ত্তিরিন্দুতঃ স্নেহনির্দ্দেশঃ॥

কেন্দ্রস্থ গ্রহের দ্বারা সূতিকা গৃহের দ্বার নিরূপণ করিতে হয়; অর্থাৎ কেন্দ্রে যে গ্রহ অবস্থান করে, সেই গ্রহ যে দিকের অধিপতি, প্রসব গৃহের

দ্বার সেই দিকে হইবে ; কিন্তু যদি কেন্দ্রে অনেক গ্রহসংস্থান দৃষ্ট হয়, তবে তন্মধ্যে যেটী অধিক বলবান, সেই গ্রহের দিকানুসারে প্রসব গৃহের দ্বার নির্ণীত হইবে। কেন্দ্রে কোন গ্রহ না থাকিলে লগ্নাধিপতি গ্রহের দিকানুসারে প্রসব গৃহের দ্বার হইবে। রবি হইতে প্রদীপ, লগ্ন হইতে বর্ত্তি ও চন্দ্র হইতে তৈলের বিষয় জানা যায়।

১০। জাতকের বর্ণজ্ঞান।

লগ্নবাংশপতুল্যতনুঃ স্যাদ্বীর্য্যযুতগ্রহতুল্যতনুর্ব্বা।
চন্দ্রসমেত নবাংশপবর্ণঃ কাদিবিলগ্নবিভক্তভগাত্রঃ॥ বৃঃ জাঃ।

লগ্নের যে নবাংশে (ষড়বর্গাধ্যায় দেখুন) জন্ম হইবে, সেই নবাংশাধিপতির আকারানুযায়িক ( সংজ্ঞাধ্যায় দেখুন ) শারীরিক গঠন হইবে ; কিম্বা যে গ্রহ সর্ব্বাপেক্ষা বলবান হইবে, তাহার আকারানুযায়িক আকার হইবে ; এবং চন্দ্র যে নবাংশে থাকিবে, জাতকের সেই নবাংশাধিপতি গ্রহের বর্ণ হইবে।

---

## চতুর্থ পরিচ্ছেদ।

### লগ্ন-ফল।

চণ্ডাভিমানী গুণবান্ সকোপঃ সুহৃদ্বিরোধী চ সখা পরেষাম্।
পরাক্রমপ্রাপ্তযশো বিশেষো মেষোদয়ে যঃ পুরুষোতিরোষঃ॥
গুণাগ্রণীঃ স্যাদ্ধবিণেন পূর্ণো ভক্তো গুরুণাং হিঃ রণপ্রিয়শ্চ।
ধীরশ্চ শূরঃ প্রিয়বাক্ প্রশান্তঃ স্যাৎ পুরুষো যস্য বৃষে বিলগ্নে॥
ভোগী বদান্যো বহুপুত্রমিত্রঃ সুগূঢ়মন্ত্রঃ সধনঃ সুশীলঃ।
তস্য স্থিতিঃ স্যান্নৃপসন্নিধানে লগ্নে ভবেন্মা মিথুনাভিধানে॥
৪। মিষ্টান্নভুক্ সাধুরতো বিনীতো বিলোমবুদ্ধির্জলকেলিশীলঃ।
প্রকৃষ্টসারোঽতিতরামুদারো লগ্নে কুলীরে হি নরো ভবেৎ সঃ॥
৫। কৃশোদরশ্চারুপরাক্রমশ্চ ভোগী ভবেদন্নসুতোন্নভক্ষ্যঃ।
সঞ্জাত বুদ্ধির্মনুজোঽভিমানে পঞ্চাননে সঞ্জননে বিলগ্নে॥

কামক্রীড়াসদ্‌গুণজ্ঞানসত্বকৌশলাদ্যৈঃ সংযুতঃ সুপ্রসন্নঃ।
লগ্নং কন্যা যস্য জন্যাং স ধন্যাং কন্যাং ক্ষীরাজেরবাপ্নোতি নিত্যম্
গুণাধিকত্বং দ্রবিনোপলব্ধির্বানিজ্যকর্ম্মণ্যতিনৈপুণ্যত্যম্।
পদ্মালয়া তন্নিলয়ে ন লোলা লগ্নস্তুলা চেৎ সঃ কুলাবতংসঃ॥
শূরো নরোহত্যন্তবিচারসারোহনবদ্যবিদ্যাধিকতা সমেতঃ।
প্রসূতি কালে কিল লগ্নশালী ভবেদলিস্তস্য কলিঃ সদৈব॥
প্রাজ্ঞশ্চ রাজ্ঞঃ পরিসেবনজ্ঞঃ সত্যপ্রতিজ্ঞঃ সুতরাং মনোজ্ঞঃ।
সুজ্ঞঃ কলাজ্ঞশ্চ ধনুর্ব্বিধিজ্ঞশ্চেন্মূর্দ্ধনুর্যস্য জনুস্তনুঃ স্যাৎ॥
১০। কঠিন মূর্ত্তিরতীবশঠঃ পুমান্ নিজমনোগতবদ্ধহুসন্ততিঃ।
সুচতুরোহপি চ লুব্ধতর বরো যদি নরো মকরোদয়সম্ভবঃ॥
লোলস্বান্তোহত্যন্তসঞ্জাতকামশ্চকদ্দেহঃ স্নেহকৃৎ মিত্রবর্গে।
শস্যৈরন্তঃ সম্ভবৈর্যুক্ সদম্ভশ্চেৎ স্যাৎ কুম্ভে সম্ভবো যস্য লগ্নে
১২। দক্ষোল্লভক্ষোল্লমনোভবশ্চ সদ্রত্নহেমা চপলোহতিধূর্ত্তঃ।
স্যান্না চ নানরচনাভিধানে মীনাভিধানে জননে বিলগ্নে॥

ইতি কোষ্ঠীপ্রদীপে।

## লগ্নফল।

নানা গ্রন্থে নানা প্রকার লগ্ন ফল আছে, সেই সকলের মধ্যে যে গুলি অধিক স্থলে মিলে তাহাই নিম্নে প্রকটিত হইল।

১। মেষ—ক্রোধ পরায়ণ, অস্পষ্টবাদী, বায়ুপিত্ত ধাতুবিশিষ্ট শরীর, ভীরু, স্বার্থপর ও পরার্থনাশকারী।

২। বৃষ—শূর, কষ্টসহিষ্ণু, সুখী, উদ্যোগী পুরুষ, ভাগ্যবান, উগ্রস্বভাব, কফ বায়ু ধাতুবিশিষ্ট, ভোজন পান সুদক্ষ, বসন ভূষণ মাল্যাদিতে অনুরক্ত।

৩। মিথুন—বনিতা সোহাগে যত্নবান, মিষ্টভাষী, গান্ধর্ব্ব, সঙ্গীত, শিল্প বিদ্যায় নিপুণ ও বায়ু প্রকৃতি।

৪। কর্কট—ভীরু প্রকৃতি, অস্থির চিত্ত, কুটিলান্তঃকরণ, কামুক, দেবদ্বিজে দান ভক্তি পরায়ণ, অল্প সন্ততিবিশিষ্ট, কুটুম্বের সহিত অসদ্ভাবযুক্ত, বাক্‌জাল-পটু এবং পরান্নভোজী।

৫। সিংহ—রাজমান্য, ধর্ম্মকর্ম্মে মতিমান, কুটুম্ব-কার্য্য রত, স্বত্বগুণাবলম্বী, পার্ব্বত্য ও বন প্রদেশে ভ্রমণাভিলাষী, কষ্টসহিষ্ণু, নানা কার্য্যে রত, অমিতব্যয়ী এবং রোগযুক্তা ভার্য্যাসম্পন্ন।

৬। কন্যা—মধুর প্রকৃতি, শিল্পকার্য্য নিপুণ, লোভ পরায়ণ, রমণীপ্রিয়, দেশ ভ্রমণোন্মত্ত, স্ত্রীস্বভাব বিশিষ্ট, বিনয়ী, সহোদরত্যক্ত, বায়ু রোগাক্রান্ত, এবং কন্যা উৎপাদন কারী।

৭। তুলা—[illegible], চতুর, কফ-বাতিক ধাতু বিশিষ্ট, ভাগ্যবান অর্থবান, [illegible] এবং অনৃতবাদী।

৮। বৃশ্চিক—[illegible], ব্যসনাসক্ত; কুটিলান্তঃকরণ, গম্ভীর স্বভাব, [illegible], [illegible] রোগাক্রান্ত, [illegible], পরাপবাদী এবং [illegible]।

৯। ধনু—[illegible], সত্ত্বযুক্ত, আত্মীয়দিগের শুভকারী, [illegible], [illegible], বিজ্ঞান, [illegible] এবং শিল্প বা বিজ্ঞান ব্যবসায়যুক্ত।

১০। মকর—[illegible], [illegible] নাসিকা যুক্ত, ক্ষুদ্রচেতা, [illegible]।

১১। কুম্ভ—[illegible], উন্নত, সৎস্বভাব, ক্ষমাবান। গর্গাচার্য্য ও যবনাচার্য্য [illegible] বলিয়াছেন। চাণক্য ইহার বর্গকে অশুভ বলেন না। [illegible] স্থানানুসারে শুভ ফল হইতে দেখা যায়।

১২। মীন—ভাগ্যবান, উজ্জ্বল ও প্রফুল্ল নাসিকা, বিজ্ঞান কার্য্য ও শাস্ত্রাধ্যয়নে সম্যক বুদ্ধিযুক্ত, সুন্দর কান্তিযুক্ত, নম্র, মেধাবী, সত্ত্বগুণ বিশিষ্ট এবং অল্পভোজী।

লগ্নপতির অবস্থানানুসারে এবং লগ্নে অন্য গ্রহের অবস্থান ও দৃষ্টি অনুসারে পূর্ব্বোক্ত লগ্ন ফলের স্বল্পাধিক ব্যতিক্রম হইয়া থাকে। যথা কন্যালগ্নজাত ব্যক্তি অতি শান্ত ও ধীর প্রকৃতি হয়। কিন্তু লগ্নে শনি বা মঙ্গল থাকিলে বা

তাহাদের দৃষ্টি থাকিলে অপেক্ষাকৃত উগ্র স্বভাব হয়। লগ্নপতি যে গ্রহের গৃহে থাকে জাতকের তদনুরূপ প্রকৃতি হয়। যখন একটী লগ্ন বা তনুভাব দুই রাশির মধ্যগত হয় বা দুই রাশি লইয়া তনুভাব হয় তখন লগ্নফল উক্ত দুই রাশির ফল দেখিয়া বিচার করিতে হয়।

## পঞ্চম পরিচ্ছেদ।

### তন্বাদি দ্বাদশ ভাবের স্ফুট সাধন।

১। লগ্নস্ফুট সাধন। *

লগ্ন নির্ণয় ও লগ্নস্ফুট সাধন করিতে হইলে অগ্রে অভীষ্ট সময়ের বিশুদ্ধ সময় নিরূপণ করা আবশ্যক। প্রাচীন কালে যখন ঘটিকা যন্ত্রের ব্যবহার প্রচলিত হয় নাই, তখন নানা প্রকারে সময় নিরূপণ করিবার প্রথা ছিল। যথা শঙ্কুচ্ছায়া, পদচ্ছায়া, রাত্রিতে মস্তকোপরি নক্ষত্র দর্শন ইত্যাদি। এক্ষণে ঘটিকা যন্ত্রে বিশুদ্ধ সময় পাওয়া যায়; প্রকৃত সময়ের সহিত ঘটিকাযন্ত্রের সময়ের কিঞ্চিৎ প্রভেদ হইয়া থাকে। তাহা কাল সমীকরণে পূর্ব্বে লিখিত হইয়াছে। এক্ষণে কিরূপে লগ্নস্পষ্ট বা স্ফুট নির্ণয় করিতে হয় তাহা নিম্নে প্রদর্শিত হইতেছে।

---

* গ্রহস্ফুট, লগ্নস্ফুট প্রভৃতি সাধন করিতে হইলে গণিত জ্যোতিষে বিশেষ জ্ঞান থাকা আবশ্যক। শিক্ষার্থীগণের মধ্যে যাঁহারা এই সম্বন্ধে জ্ঞানলাভে উৎসুক, তাঁহাদের জন্য গণিত জ্যোতিষ সংক্রান্ত প্রধান প্রধান গ্রন্থগুলির নাম উল্লেখ করিলাম।

১। শ্রীসিদ্ধান্ত শিরোমণি। ২। শ্রীসূর্য্য সিদ্ধান্ত। ৩। সিদ্ধান্ত রহস্য। ৪। সিদ্ধান্ত চিন্তামণি। ৫। গ্রহ লাঘব। ৬। জাতকার্ণব। ৭। সিদ্ধান্ত দর্পণ। ৮। বিদগ্ধতোষিণী।

তাৎকালিক রবিস্পষ্টাৎ সায়নাদ্রাশি সংখ্যয়া।
খণ্ডো গ্রাহ্যোহংশকাদ্ভোগ্য হতাৎ খানললব্ধযুক্ ॥
ইষ্টদণ্ডপলৈশ্চাঢ্যস্তস্মাৎ খণ্ডং বিশোধয়েৎ।
শেষং খাগ্নিহতঃ শুদ্ধখণ্ডভোগ্যেন ভাজিতঃ ॥
অংশাদি স্যাৎ শুদ্ধখণ্ড সংখ্যরাশিং বিমিশ্রয়েৎ।
অয়নাংশ বিযুক্ লগ্নং সষড়্ভং সপ্তমং ভবেৎ ॥

ইতি বিদগ্ধতোষিণী।

তাৎকালিক অর্থে যে সময়ে কোন শিশু জন্মগ্রহণ করিয়াছে বা কোন প্রশ্ন হইয়াছে বা যাত্রার নিমিত্ত কোনসময় ঠিক করা হইয়াছে, সেই সময়ের। ইষ্টদণ্ড অর্থে যে দণ্ডে বা সময়ে কোন শিশু জন্মগ্রহণ করিযাছে বা যে সময়ে কোন প্রশ্ন হইয়াছে। সায়ন মতে কোন গ্রহস্ফুট, লগ্নস্ফুট বা ভাবস্ফুট হইতে সেই বর্ষের বা সেই সময়ের অয়নাংশ বিয়োগ করিলেই নিরয়ণ গ্রহ, লগ্ন বা ভাবস্ফুট হইবে।

তাৎকালিক রবিস্ফুটের অংশ কলাদি (নিম্নোক্ত প্রকারে) পল বিপলাদি করিয়া এক স্থানে স্থাপন করিতে হইবে।

তৎপরে ইষ্টদণ্ড ৬০ দ্বারা গুণ করিয়া গুণফলকে পূর্ব্বোক্ত রবিস্ফুটের পল বিপলাদির সহিত যোগ করিতে হইবে।

(ঐরূপে যোগ করতঃ যোগফল যদি ৩৬০০ পলের অধিক হয়, তাহা হইলে উক্ত যোগফল হইতে ৩৬০০ পল বিয়োগ করিতে হইবে।)

উক্ত যোগফলের পলাঙ্ককে (বা বিযোগাবশিষ্ট পলাঙ্ককে) নিম্নোক্ত প্রকারে রাশি ও অংশকলা করিলে যাহা হইবে, তন্নির্দ্দিষ্ট রাশ্যাংশাদিই লগ্নস্ফুট হইবে। এই লগ্নস্ফুট সায়ন, ইহা হইতে অয়নাংশ বিয়োগ করিলে নিরয়ণ লগ্নস্ফুট হইবে।

পর পৃষ্ঠায় খণ্ডা-নির্ণয় তালিকা প্রদত্ত হইল এবং তৎপর পৃষ্ঠায় শিক্ষার্থীগণের বুঝিবার জন্য খণ্ডার কিঞ্চিৎ বিবরণ ও ব্যাখ্যা প্রদর্শিত হইল।

## ৯নং। খণ্ডা-নির্ণয়-তালিকা

| | | | লঙ্কোদয় খণ্ডা | | লগ্ন খণ্ডা* | |
|---|---|---|---|---|---|---|
| | | | ক | খ | গ | ঘ |
| সংখ্যা | রাশি | অংশ | লঙ্কোদয় খণ্ডা (পল) | ভোগ্য (পল) | লগ্নখণ্ডা (পল) | ভোগ্য (পল) |
| ১ | মেষ ... | ৩০ | ২৭৮ | ২৯৯ | ২২৬ | ২৫৮ |
| ২ | বৃষ ... | ৬০ | ৫৭৭ | ৩২৩ | ৪৮৪ | ৩০৬ |
| ৩ | মিথুন ... | ৯০ | ৯০০ | ৩২৩ | ৭৯০ | ৩৪০ |
| ৪ | কর্কট ... | ১২০ | ১২২৩ | ২৯৯ | ১১৩০ | ৩৪০ |
| ৫ | সিংহ ... | ১৫০ | ১৫২২ | ২৭৮ | ১৪৭০ | ৩১০ |
| ৬ | কন্যা ... | ১৮০ | ১৮০০ | ২৭৮ | ১৮০০ | ৩১০ |
| ৭ | তুলা ... | ২১০ | ২০৭৮ | ২৯৯ | ২১৩০ | ৩৪০ |
| ৮ | বিছা ... | ১৪০ | ২৩৭৭ | ৩২৩ | ২৪৭০ | ৩৪০ |
| ৯ | ধনু ... | ২৭০ | ২৭০০ | ৩২৩ | ২৮১০ | ৩০৬ |
| ১০ | মকর .. | ৩০০ | ৩০২৩ | ২৯৯ | ৩১১৬ | ২৫৮ |
| ১১ | কুম্ভ ... | ৩৩০ | ৩৩২২ | ২৭৮ | ৩৩৭৪ | ২২৬ |
| ১২ | মীন ... | ৩৬০ | ৩৬০০ | ২৭৮ | ৩৬০০ | ২২৬ |

* অস্মদ্দেশীয় উদয় খণ্ডা

লঙ্কার লগ্নমান দণ্ড ও পলে না দিয়া কেবল পলে প্রদত্ত হইল।

| | | | |
|---|---|---|---|
| মেষ | ২৭৮ | মীন | মেষ রাশির বিপরীত দিকে "ক" |
| বৃষ | ২৯৯ | | স্তম্ভে যে ২৭৮ সংখ্যা আছে, উহা |
| মিথুন | ৩২৩ | মকর | লঙ্কার মেষ লগ্নমানের পল এবং "খ" |
| কর্কট | ৩২৩ | ধনু | স্তম্ভে ২৯৯ বৃষ লগ্নের পল, বৃষ রাশির |
| সিংহ | ২৯৯ | বিছা | বিপরীত দিকে "ক" স্তম্ভের অন্তরে |
| কন্যা | ২৭৮ | তুলা | যে ৫৭৭ সংখ্যা আছে,তাহা পূর্ব্বোক্ত |

অঙ্কদ্বয়ের অর্থাৎ মেষ ও বৃষ লগ্নমানের সমষ্টি, ইত্যাদি। লগ্নখণ্ডাতেও ঐরূপ প্রক্রিয়ায় গ ও ঘ খণ্ডা প্রস্তুত হইয়াছে। শিক্ষার্থীর ইহা সর্ব্বদা মনে রাখা উচিত যে দ্বাদশ লগ্নমানের সমষ্টি সর্ব্বত্র ৩৬০০ পল। কারণ ৬০ দণ্ডকে (দ্বাদশ লগ্নমান) পল করিতে হইলে ৬০ দিয়া গুণ করিলেই ৩৬০০ পল হইয়া থাকে।

ঐ সকল সংখ্যাই ব্যুৎক্রমে তুলা হইতে মীন পর্য্যন্ত ছয় রাশির লগ্নমানের পল বুঝিতে হইবে। ৩য় চিত্র ১০৩ পৃষ্ঠা দ্রষ্টব্য।

লগ্ন ও দশম ভাবস্ফুট সাধনার্থে এই খণ্ডাদ্বয়ের আবশ্যক হইয়া থাকে।

## লগ্নস্ফুট সাধন স্পষ্টিকরণ।

তাৎকালিক রবিস্ফুটের রাশিসংখ্যার সহিত পূর্ব্বোক্ত লগ্নখণ্ডার দ্বাদশ সংখ্যায় যে সংখ্যার খণ্ডা বা যে কোষ্ঠাঙ্ক সমান হইবে সেই কোষ্ঠার পলাঙ্ককে একস্থানে স্থাপন করিতে হইবে।

১৮১৫ শকের ২৬শে পৌষ দিবা ১০টা ৫৫ মিঃ সময়ে একটী শিশুর জন্ম হয়। (গ্রন্থ শেষে আদর্শ কোষ্ঠী দেখুন) ঐ সময় অবলম্বনে উদাহরণ প্রদত্ত হইল। ঐ সময়ের রবিস্ফুট ৮।২৭।১১।১৬।০ ; জাতদণ্ড ১০।২০।০ = ৬২০ পল।

| | |
|---|---|
| রবিস্ফুট | ৮।২৭।১১।১৬।০ |
| ঐ শকের অয়নাংশ | ০।২০।৫৪।৪৪। |
| | ৯।১৮।৬।০।০ সায়ন রবিস্ফুট। |

তৎপরে সায়ন রবিস্ফুটের রাশ্যাদিকে পল করিতে হইবে।

এস্থলে সায়ন রবিস্ফুটের রাশি সংখ্যা ৯ (ধনু)। পূর্ব্বোক্ত লগ্নখণ্ডা তালিকায় ৯ ছত্রে "গ"স্তম্ভে যে ২৮১০ সংখ্যা আছে, উহাই রবি-স্ফুট রাশির সমান লগ্নখণ্ডার পলাঙ্ক। ঐ সংখ্যার পার্শ্বে "ঘ" স্তম্ভে যে ৩০৬ আছে উহা ভোগ্য।

এক্ষণে রবিস্ফুট রাশির সমান অঙ্কের পলাঙ্ক ২৮১০কে এক স্থানে স্থাপন করুন। তৎপরে রবির অংশ কলাদিতে অর্থাৎ ১৮ অংশ ৬ কলাতে কত পলাদি হইবে তাহা স্থির করিতে হইবে। ঐ গৃহীত রাশির (৯), পলাঙ্ক (২৮১০) তাহার পরখণ্ডার (১০) কোষ্ঠার পলাঙ্ক (৩১১৬) হইতে বিয়োগ করিলে অবশিষ্ট (৩০৬) ভোগ্য দ্বারা ত্রৈরাশিক করিয়া দেখিতে হইবে যে যদি ৩০ অংশে ৩০৬ হয় তাহা হইলে রবির অবশিষ্ট অংশ কলাদিতে কত পল হইবে।

৩০ : ১৮।৬ :: ৩০৬ : কত?

$$\frac{১৮।৬ \times ৩০৬}{৩০} = \frac{১০৮৬ \times ৩০৬}{৩০ \times ৬০} = ১৮৪\frac{৩১}{৫০} = ১৮৪ \text{ প } ৩৭ \text{ বি } ১২ \text{ অ।}$$

ঐ লব্ধফল পূর্ব্বোক্ত ২৮১০ সহ যোগ করিতে হইবে।

২৮১০ + ১৮৪।৩৭।১২ = ২৯৯৪।৩৭।১২

২৯৯৪।৩৭।১২
৬২০। ০। ০ জন্মদণ্ডের পলাঙ্ক।
৩৬১৪।৩৭।১২

এক্ষণে এই লব্ধাঙ্ক হইতে নিম্নোক্ত প্রক্রিয়া মতে রাশি অংশ কলাদি করিতে হইবে।

দেখা যাইতেছে লগ্নখণ্ডার (১২) কোঠার মীন অঙ্ক ৩৬০০ ঐ লব্ধাঙ্ক হইতে বিয়োগ হইতে পারে। যথা—

৩৬১৪।৩৭।১২ মীন রাশির খণ্ডা ৩৬০০ সুতরাং বুঝিতে হইবে যে
৩৬০০। ০। ০
১৪।৩৭।১২ মীন রাশি উত্তীর্ণ হইয়া মেষ রাশিতে লগ্ন হইবে।

১৪ পল, ৩৭ বিপল, ১২ অনুপলে মেষ রাশির কত অংশ হইবে তাহা ত্রৈরাশিক দ্বারা স্থির করিতে হইবে।

মেষ রাশির শুদ্ধভোগ্য খণ্ডাঙ্ক পল ২৫৮। সুতরাং ২৫৮ : ১৪।৩৭।১২ :: ৩০ অঃ কত? ত্রৈরাশিকলব্ধাঙ্ক = ১ অং ৪২ কলা ১০ অনুকলা। অতএব সায়ন লগ্নস্ফুট হইল ০।১।৪২।১০ ; ইহা হইতে অয়নাংশ ২০।৫৪।৪৪ বাদ দিয়া অবশিষ্ট ১১।১০।৪৭।২১ নিরয়ণ লগ্নস্ফুট স্থির হইল। ইহাতে ৬ বা ৬ রাশি যোগ করিলে সপ্তম বা জায়া ভাবের স্ফুট প্রাপ্ত হওয়া যায়। অর্থাৎ লগ্নস্ফুটে ৬ রাশি যোগ করিলেই সপ্তমভাবস্ফুট হয়।

## লগ্নস্পষ্ট সাধনের সংক্ষিপ্ত নিয়ম।

সায়ন রবিস্পষ্ট+পলীকৃত ইষ্টদণ্ড সমষ্টি ৩৬০০এর অধিক হইলে ৩৬০০ বাদ দিতে হইবে )=(যুক্তাঙ্ক পূর্ব্বোক্ত প্রকারে রাশি-অংশ কলায় পরিণত করিলে ) সায়ন লগ্ন স্পষ্ট - অয়নাংশ=নিরয়ণ লগ্নস্পষ্ট।

এ প্রণালীতে লগ্ন স্পষ্ট নির্ণয় করিতে যাঁহার বিরক্তিকর বোধ হইবে তিনি ৯৮ পৃষ্ঠাস্থ ৬নং তালিকা অবলম্বনে ২নং কোষ্ঠীতে প্রদর্শিত মতে লগ্ন-স্পষ্ট নির্ণয় করিবেন। এসম্বন্ধে আরও একটী সহজ প্রণা পশ্চাৎ প্রদত্ত হইবে।

### দশম ভাবস্ফুট বা মধ্যলগ্ন সাধন।

এবং লঙ্কোদয়ৈঃ খণ্ডৈঃ পশ্চান্নত পলাদ্রবেঃ।
প্রাঙ্নতে তু সষড়্ভার্কাদুন্নতাদ্দশমোদয়ঃ॥

ইতি বিদগ্ধতোষিণী।

প্রাক্‌পশ্চান্নতনাড়ী ভস্তস্মাল্লঙ্কোদয়াসুভিঃ।
ভানৌ ক্ষয়ধনে কৃত্বা মধ্যলগ্নং তদা ভবেৎ॥

ইতি সূর্য্যসিদ্ধান্তঃ।

অশুদ্ধ শুদ্ধতে হীনযুক্ তস্বুর্ব্ব্যয়নাংশকম্।
এবং লঙ্কোদয়ৈর্ভুক্তং ভোগ্যং শোধ্যং পলীকৃতাৎ॥

ইতি তাজক।

নতনাড়ী। যদি দিবসে জন্ম হয় ইষ্ট দণ্ড পলাদি অর্থাৎ অভীষ্ট জন্ম দণ্ড পলাদি, সেই দিনের দিনার্দ্ধমান সহ যোগ বা বিয়োগ করিলে যে অঙ্ক অবশিষ্ট থাকিবে তাহাই "নতনাড়ী" নামে অভিহিত হয়।

প্রাঙ্নত নাড়ী। দিবসের প্রথমার্দ্ধে বা দুই প্রহর মধ্যে জন্ম হইলে ঐ নতনাড়ীকে প্রাঙ্নতনাড়ী বলে।

দিবাজন্ম হইলে। দিনার্দ্ধ—ইষ্টদণ্ড=প্রাঙনত নাড়ী। ইষ্টদণ্ড—দিনার্দ্ধ পশ্চান্নত নাড়ী।

রাত্রি জন্ম হইলে। অর্দ্ধরাত্রি—রাত্রিগত ইষ্টদণ্ড=রাত্রি প্রাঙ্নত; রাত্রিগত ইষ্টদণ্ড—অর্দ্ধ রাত্রিমান=রাত্রি পশ্চান্নত।

পশ্চান্নত নাড়ী। দিবসের শেষার্দ্ধে অর্থাৎ মধ্যাহ্নের পর জন্মাদি হইলে ঐ নাড়ীকে পশ্চান্নত নাড়ী কহে। সেইরূপ যদি রাত্রির প্রথমার্দ্ধে জন্ম হয়, তাহা হইলে রাত্রির প্রথমার্দ্ধের যত দণ্ড পলাদি গত হইয়াছে (অর্থাৎ রাত্রি ইষ্ট দণ্ডাদি যত হইয়াছে, তাহার সহিত দিনার্দ্ধমান যোগ করিলে যে দণ্ডাদি হইবে তাহাও পশ্চান্নত নাড়ী বলিয়া বিদিত। ঐরূপ নিশার দ্বিতীয়ার্দ্ধ মানের সহিত (পরবর্ত্তী) দিনার্দ্ধমান যোগ করিলে যে দণ্ডাদি হইবে তাহাও প্রাঙ্নত নাড়ী।

উন্নত নাড়ী। ৩০ হইতে নত দণ্ডাদি বিয়োগ করিলে অবশিষ্টাঙ্ক "উন্নত নাড়ী" নামে অভিহিত হয়। পাশ্চাত্য প্রদেশে মধ্য রাত্রিরপর হইতে মধ্য রাত্রির পূর্ব্ব পর্য্যন্ত সময়কে একদিন ধরা হয়। ইহা সকলেই জানেন। উহা এস্থলে একবার মনে করুন।

শেষ নিশার্দ্ধমান + প্রথম দিনার্দ্ধমান = প্রাঙ্নত নাড়ী।

শেষ দিনার্দ্ধমান + প্রথম নিশার্দ্ধমান = পশ্চান্নত নাড়ী।

দিনার্দ্ধ অর্থাৎ Semi diarnal are of the sun in time.

নিশার্দ্ধ অর্থাৎ Semi nocternal are of the sun in time.

নাড়ী অর্থে এক দণ্ড পরিমিত কাল অর্থাৎ কাল বা সময়।

প্রাঙ্নত অর্থে পূর্ব্ব দিকে নত বা পূর্ব্ব দিকে স্থিত। পশ্চান্নত অর্থে পশ্চিম দিকে নত বা পশ্চিম দিকে স্থিত। ইহার প্রকৃত অর্থ যে সময় বা কাল (কাল প্রবর্ত্তক সূর্য্য) মধ্য দিনের (meridian) পূর্ব্বে বা পশ্চিমে অবস্থিত।

## তাজক মতে নত ও উন্নত সাধন।

পূর্ব্বংনতং স্যাদ্দিনরাত্রিখণ্ডং দিবানিশোরিষ্ঠঘটীবিহীনম্।
দিবানিশোরিষ্ট ঘটীষু শুদ্ধং দ্যুরাত্রিখণ্ডং ত্বপরং নতং স্যাৎ॥

ইতি তাজকে।

এক্ষণে লগ্নাদিভাব সাধন বর্ণনা করা যাইতেছে, নত সাধন ও উন্নত সাধন কি? দিনার্দ্ধ বা নিশার্দ্ধ হইতে ইষ্ট কাল হীন হইলে দিবাপূর্ব্ব বা রাত্রি পূর্ব্বনত দণ্ড হয়, অর্থাৎ দিনার্দ্ধ হইতে দিবা ইষ্টদণ্ড বিয়োগ বা হীন করিলে দিবা পূর্ব্বনত এবং অর্দ্ধ রাত্রি হইতে রাত্রিকালের ইষ্টদণ্ড বিয়োগ করিলে রাত্রি পূর্ব্বনত দণ্ড হয়।

সেই প্রকারে দিবা-রাত্রির ইষ্টদণ্ডে দিবারাত্রির অর্দ্ধদণ্ডহীন করিলে দিবা-রাত্রি পশ্চান্নত হয় অর্থাৎ দিবা ইষ্টদণ্ড হইতে দিনার্দ্ধ হীন করিলে দিবা পশ্চান্নত ও রাত্রি ইষ্টদণ্ড হইতে অর্দ্ধরাত্রিমান বিয়োগ করিলে রাত্রি পশ্চান্নত নাড়ী হয়; বিশেষ স্মরণ রাখা উচিত যে রাত্রি দণ্ড বিচারকালে সূর্য্যাস্ত হইতে সূর্য্যোদয় পর্য্যন্ত সময় গ্রহণ করা উচিত।

যেরূপ ভাবে লগ্নস্ফুট সাধন প্রদর্শিত হইয়াছে, দশমলগ্ন সাধন প্রায় সেইরূপ প্রণালীতে করিতে হয়। প্রভেদ এই যে লগ্নস্ফুট সাধনে (সাধারণ) লগ্নখণ্ডা অবলম্বনে গণনা করিতে হয় এবং দশমলগ্ন সাধনে লঙ্কোদয় খণ্ডা অবলম্বনে গণনা করিতে হয়। পূর্ব্বোক্ত খণ্ডা-নির্ণয় ৯নং তালিকা দেখুন।

শিক্ষার্থীগণের স্মরণ রাখা উচিত, যে লগ্ন হইতে দশম বা মধ্যলগ্ন ৯০ ডিঃ অন্তরে হইয়া থাকে। দশম লগ্ন সাধনকালে পূর্ব্বোক্ত লঙ্কোদয় খণ্ডা গ্রাহ্য। এবং ইষ্টদণ্ড যোগস্থলে প্রাক্ বা পশ্চান্নত দণ্ডকে পল করিয়া আবশ্যক মত যোগ বা বিয়োগ করিবে। প্রাঙ্নত দণ্ডস্থলে সায়ন রবিস্ফুট হইতে প্রাঙ্নত নাড়ী বিয়োগ এবং পশ্চান্নতনাড়ী স্থলে তাহাতে যোগ করিয়া লঙ্কোদয় খণ্ডার অঙ্ক গ্রহণ পূর্ব্বক লগ্নস্ফুটের ন্যায় কার্য্য করিতে হইবে।

## তাজক মতে দশমলগ্ন সাধনের উদাহরণ।

দিবামান দং ২৫।২৮ দিনার্দ্ধ দং ১২।৪৪ এবং ইষ্টদণ্ড ১২।১৮।৩০ কল্পনা করিয়া লইলাম, এক্ষণে দিনার্দ্ধ ইষ্ট সময় হইতে অধিক বলিয়া দিনার্দ্ধ হইতে হীন করায় শেষ ০।২৫।৩০ হইল, ইহাই দিবা পূর্ব্বনত নাড়ী।

উপরি উক্ত পূর্ব্বনত কালকে ইষ্টকাল কল্পনা করিয়া লইলাম। মনে করুন সায়নার্ক ৯।২৫।৫৬।৬ অর্থাৎ মকর রাশির ২৫ অংশ ৫৬ কলা; ইহাই মকর রাশির ভুক্তাংশ। মকর রাশির লঙ্কোদয়পল ৩২৩, ইহা দ্বারা ভুক্তাংশকে গুণ করিয়া ৩০ ভাগ করিলে ২৭৯।১৪।০ হয়, ইহা সূর্য্যের ভুক্তকাল পলাদি হইল। কিন্তু ইষ্ট সময় হইল ০।২৫।৩০ ইহা হইতে সূর্য্যের ভুক্তকাল বিয়োগ করিতে পারা যায় না সুতরাং

"ভুক্তং ভোগ্যং স্বেষ্টকালাম্নশুদ্ধেৎ"

বচনানুসারে দশমস্পষ্ট করিতে হইবে, সুতরাং ইষ্টকাল ০।২৫।৩০কে ৩০ গুণ করিয়া ৭৬৫ হইল, ইহা লঙ্কোদয় ৩২৩ দ্বারা ভাগ করিয়া ২।২২।৬

অংশাদি পাওয়া গেল। এই অংশাদি রাশ্যাদি সূর্য্যস্পষ্ট হইতে হীন করিলে দশম স্পষ্ট হইল এবং অয়নাংশ বাদ দিলে নিরয়ণ দশম লগ্ন হইল।

| | | |
|---|---|---|
| রাশ্যাদি সূর্য্যস্পষ্ট ... | ... | ৯।২৫।৫৬।৬ |
| বিয়োগ | ... | ২।২২।৬ |
| সায়ন দশম | ... | ৯।২৩।৩৪।০ |

## দশম লগ্ন।

দশম ভাবস্ফুট সাধন করিবার পূর্ব্বে দশমভাব কি, তাহা বিশেষ করিয়া হৃদয়ঙ্গম করা আবশ্যক। অদ্য ১লা বৈশাখ ঠিক সূর্য্যোদয় সময়ে মেষের প্রথম অংশ বা বিন্দুই লগ্ন বা লগ্নস্ফুট। ( ১০৩ পৃষ্ঠা ৩য় চিত্র দেখুন) ঐ সময়ে কর্কটের প্রথম অংশ চতুর্থ ভাব, তুলার ১ম অংশ সপ্তমভাব এবং মকরের প্রথম অংশ দশমভাব। (৪৮ পৃষ্ঠা ২৩শ অনুচ্ছেদ দেখুন )

যদি মেষ, লগ্ন হয়, তাহা হইলে মেষ বৃষাদি কন্যা পর্য্যন্ত ছয় রাশি অর্থাৎ লগ্ন হইতে ষষ্ঠ ভাব পর্য্যন্ত নিশামান এবং অবশিষ্ট ছয় রাশি দিবামান।

যদি দিবসের প্রথমার্দ্ধে জন্ম বা ইষ্টদণ্ড হয়, তাহা হইলে সেই ইষ্টদণ্ড মীন হইতে মকরের মধ্যে কোন একস্থানে থাকিবে এবং দিবা-প্রাঙ্‌নত নামে অভিহিত হইবে; ঐ দিবসের দ্বিতীয়ার্দ্ধে ইষ্টদণ্ড হইলে ধনু হইতে তুলা পর্য্যন্ত রাশিত্রয়ের কোন এক স্থানে থাকিবে এবং দিবা-পশ্চান্নত নামে অভিহিত হইবে। ঐ দিবস রাত্রির প্রথমার্দ্ধে জন্ম হইলে কন্যা হইতে কর্কট পর্য্যন্ত রাশিত্রয়ের কোন এক স্থানে ইষ্টদণ্ড পড়িবে এবং উহা রাত্রি-প্রাঙ্‌নত নামে এবং মিথুন হইতে মেষ পর্য্যন্ত রাশিত্রয়ের কোন এক স্থানে ইষ্টদণ্ড পড়িলে তাহা রাত্রি-পশ্চান্নত নামে অভিহিত হইবে। ১০৩ পৃষ্ঠা ৩য় চিত্র দেখুন।

যদি ধনু, লগ্ন হয়, ধনু হইতে বৃষ পর্য্যন্ত ছয় রাশি রাত্রি এবং মিথুন হইতে বিছা পর্য্যন্ত ছয় রাশি দিবা; অন্যান্য পূর্ব্বোক্ত প্রকারে বুঝিয়া লইবেন।

যদি রাশিচক্র বৃত্তাভাসাকার না হইয়া গোলাকার হইত এবং সকল রাশির মান সমান হইত এবং অয়নাংশাদি ব্যাপার না থাকিত, তাহা হইলে সমস্ত গোলযোগ মিটিয়া যাইত। অর্থাৎ লগ্ন যেমন এক অংশ সরিল, অন্যান্য

ভাবও সেইরূপ এক এক অংশ সরিয়া যাইত। রাশিচক্রের বক্রতা হেতু মেষের প্রথম অংশে লগ্ন থাকা কালে, মকর রাশির ঠিক প্রথম অংশে দশমলগ্ন হয় না। কিঞ্চিৎ তফাৎ হয় এই জন্য সূক্ষ্মভাবে দশমভাব গণনা করিতে হয়।

মেষের লঙ্কোদয় পল ২৭৮, মকরের লঙ্কোদয় পল ৩২৩; মেষ, লগ্ন হইলে মকর দশমলগ্ন হইবে। বৃষ লগ্ন হইলে কুম্ভ ১০ম লগ্ন হইবে ইত্যাদি। ১লা বৈশাখ প্রাতে ২৭৮ পল পরে অর্থাৎ ৪দ ৩৮ পল বা ১ ঘণ্টা ২৭ মিঃ পরে পূর্ব্বাকাশে ক্ষিতিজরেখায় বৃষ রাশির প্রথম বিন্দু দেখা যায় এবং মেষ রাশি তখন ক্ষিতিজরেখার ঊর্দ্ধে উঠিয়া পড়ে বা লগ্নের দ্বাদশ ভাবে অবস্থিতি করে; পূর্ব্বোক্ত দশমস্থ মকর রাশি তৎকালে দশমস্থান বা মধ্যাকাশ অতিক্রম করিয়া পশ্চিম গগনে ঢলিয়া পড়ে এবং কুম্ভরাশির প্রথম বিন্দু বা অংশ মধ্যাকাশ বিন্দু স্পর্শ করে। মকর রাশির দশমস্থান অতিক্রম করিতে ৩২৩ পল সময় লাগে। এইরূপে ২৪ ঘণ্টা বা ৬০ দণ্ড মধ্যে সমস্ত রাশিগুলি পর পর দশম স্থান দিয়া অতিক্রম করিতেছে। প্রত্যেক রাশি ৩০ অংশ, কিন্তু প্রত্যেক রাশির মান সমান নহে।

১লা বৈশাখ ৫ঘঃ ৪৬ মিঃ সময়ে সূর্য্যোদয়। ইহার সহিত মেষের মান ১ ঘঃ ২৭ মিঃ যোগ করিলে ৭ ঘঃ ১৩ মিঃ সময়ে সূর্য্য চক্রবাল ও মধ্যাকাশের মধ্যে অবস্থিত।

দিবা দুই প্রহর অতীত না হইলে সূর্য্য ঐ ক্ষিতিজরেখা এবং মধ্যাকাশ মধ্যেই অবস্থান করিবেন। তৎপরে দশমভাব ত্যাগ করিয়া ৯ম ভাবে পড়িবেন ইত্যাদি। নিম্নে ৬ষ্ঠ চিত্র দ্রষ্টব্য।

লগ্ন বা দশমভাব সাধনার্থ সূর্য্যের অবস্থান অর্থাৎ সূর্য্যের স্ফুট ( Sun's Longitude) জানা আবশ্যক। সায়নার্ক অর্থে রবিস্ফুট + অয়নাংশ। ইষ্টদণ্ড এবং প্রাঙ্নত ও পশ্চান্নত সম্বন্ধে পূর্ব্বে উক্ত হইয়াছে।

## লগ্ন ও দশমলগ্ন সাধনের সরল ব্যাখ্যা ও উদাহরণ।

রাশিচক্রের চিত্র সাহায্যে ইহা সহজে উপলব্ধি হইবে; এই হেতু নিম্নে এক চিত্র অঙ্কিত করিয়া ব্যাখ্যা প্রদত্ত হইল। দক্ষিণ মুখে দণ্ডায়মানাবস্থায় পরপৃষ্ঠার চিত্রটীকে সম্মুখ অবস্থিত মনে করুন।

৬ষ্ঠ চিত্র। সুদর্শন চক্র।




ল দ স চ বৃত্তটীকে রবিমার্গ মনে করুন। এই বৃত্তই রাশিচক্র *। রবি ঐ বৃত্তে সংলগ্ন এবং বৃত্ত সহ ঘুরিতেছেন। এইরূপ কল্পনা করিয়া লওয়া গেল। কিন্তু ল, দ, স, চ এই চারিটী বিন্দু নিয়ত স্থির। রাশিচক্র এই সকল স্থান অতিক্রম করিতেছে।

ক্ষিতিজ রেখায় চিরকালই লগ্ন হইতেছে। লগ্নের উক্ত স্থান কখনও পরিবর্ত্তন হয় না। যখন যে রাশি (যে রাশির যত অংশ) ক্ষিতিজ রেখায় আসিয়া উপস্থিত হইতেছে, তখনই সেই রাশির লগ্ন আখ্যা হইতেছে। সেই-রূপ মধ্যাকাশে চিরকালই দশম লগ্ন হইতেছে, কখন ইহার ব্যতিক্রম হয় না। যখন যে রাশি (বা যে রাশির যত অংশ) মধ্যাকাশে আসিয়া পৌঁছায়, তখন সেই রাশিই মধ্যলগ্ন নামে অভিহিত হয়। এইরূপ অন্যান্য বুঝিবেন। রবি-মার্গের মধ্যস্থানে যাম্যোত্তর বৃত্তের সংযোগ স্থলই মধ্যাকাশ।

যখন সূর্য্য ঠিক ক্ষিতিজরেখায় অবস্থিত, তখন রবিস্ফুটই লগ্নস্ফুট; তাহাতে ৬ রাশি যোগ করিলে ৭ম ভাবস্ফুট হয়। যেমন বেলা বাড়িতে

---

* প্রকৃতপক্ষে ইহা কুণ্ডলী চক্র (Prime vertical) অস্মদ্দেশে কুণ্ডলী চক্র এবং রাশিচক্র অতি সন্নিকটে অবস্থান হেতু কুণ্ডলী চক্রকে রবিমার্গ বলা যাইতে পারে।

থাকে সূর্য্যও চক্রবালের ঊর্দ্ধে উঠিতে থাকে। দিবা দুই প্রহরের সময় সূর্য্য ঠিক মধ্যাকাশে উপস্থিত হয়; তাৎকালিক রবিস্ফুটই দশমলগ্নস্ফুট। এই দশমলগ্নস্ফুটে ৩ রাশি যোগ করিলে লগ্নস্ফুট এবং তিন রাশি বিয়োগ করিলে সপ্তম ভাবস্ফুট হয়। কিন্তু রাশিচক্রের বক্রতা হেতু ইহা সূক্ষ্ম হয় না।

দুই প্রহরের পর রবি পশ্চিম গগনে ঢলিয়া পড়েন। র, র১, র২, র৩, র৪ দ্বারা প্রাতঃকালাদি ভেদে উক্ত চর-রবির অবস্থান প্রদর্শিত হইল। অদ্য বৈশাখমাস, সুতরাং মেষে রবি প্রাতে র "ল" বা লগ্ন সহ যুক্ত ছিল, দিবা দুই প্রহরের "দ" এর সহ যুক্ত হইল, সন্ধ্যায় র "স" বিন্দুতে সংযুক্ত হইল। প্রাতে মেষস্থ রবি লগ্নে, দুই প্রহরে মেষস্থ রবি দশমে, সন্ধ্যায় মেষস্থ রবি সপ্তমে এবং রাত্রি দুই প্রহরে মেষস্থ রবি চতুর্থ বা পাতালে। দুই প্রহরের সময় মেষ দশম ছিল পরে নবম হইল এবং একাদশস্থ বৃষ দশমস্থ হইল। ইত্যাদি প্রকার রাশিচক্র ঘুরিতেছে।

ল = লগ্ন; দ = দশমলগ্ন; স = সপ্তমস্থান বা অস্তলগ্ন; চ = চতুর্থ লগ্ন; র = রবির অবস্থিতি বা রবিস্ফুট।

দিবা-পূর্ব্বার্দ্ধে জন্ম হইলে "র১" চিহ্ন স্থানে রবির অবস্থান দিবা-পরার্দ্ধে, জন্ম হইলে "র২" চিহ্ন স্থানে রবির অবস্থান ইত্যাদি।

ল দ = দিবা-পূর্ব্বার্দ্ধ বা Semidiurnal arc of the Sun in time in the 1st half of the day.

দ স = দিবা-পরার্দ্ধ বা Do. Do in the 2nd half of the day.

স চ = নিশা-পূর্ব্বার্দ্ধ বা Seminocternal arc of the sun in time in the 1st half of the night.

চ ল = নিশা-পরার্দ্ধ বা Do. Do 2nd do.

ল র১ = ইষ্টদণ্ড বা অভীষ্ট সময় বা প্রাতঃকাল হইতে যত দণ্ড হইয়াছে বা Horizontal arc of the sun in time.

ল দ + ল র১ = দিবা-প্রাঙ্‌নত নাড়ী। Meridian distance of the sun in time.

দ স—দ র ২ = দিবা-পশ্চান্নত নাড়ী। Do.

স চ—স র ৩ = নিশা-প্রাঙ্‌নত নাড়ী। Do.

চ ল—চ র৪ = নিশা-পশ্চান্নত নাড়ী। Do.

চ ল + ল দ = প্রাঙ্নত নাড়ী।

দ স + স চ = পশ্চান্নত নাড়ী।

## লগ্নস্ফুট নির্ণয়ের নিয়ম।

দিবা-পূর্ব্বার্দ্ধে জন্ম হইলে র১ + র১ ল = লগ্ন।

দিবা-পরার্দ্ধে জন্ম হইলে র২ + র২ ল = লগ্ন।

নিশা-পূর্ব্বার্দ্ধে জন্ম হইলে র৩ + র৩ ল = লগ্ন।

নিশা-পরার্দ্ধে জন্ম হইলে র৪ + র৪ ল = লগ্ন।

ঐ প্রকারে যোগ করিয়া যদি সমষ্টি ১২ বার রাশি বা ৬০ দণ্ড বা ৩৬০০ পলের অধিক হয়, তাহা বাদ দিতে হইবে। কারণ দ্বাদশ রাশিতে এক ভগণ হয়; এই জন্য উক্ত সংখ্যার অধিক হইলেই এক চক্র বাদ দিতে হয়।

## দশমস্ফুট সাধনের নিয়ম।

দিবা-পূর্ব্বার্দ্ধে জন্ম হইলে, র১—( ল দ—ল র১' ) = দশমলগ্ন।

দিবা-পরার্দ্ধে " র২ + ( দ স—দ র২ ) = দশমলগ্ন।

নিশা-পূর্ব্বার্দ্ধে " র৩—( স চ—স র৩ ) + ৬ রাশি = ঐ

নিশা-পরার্দ্ধে " র৪ + ( চ ল—চ র৪ ) + ৬ রাশি = ঐ

শিক্ষার্থীগণের মনে রাখা কর্ত্তব্য যে রবিস্ফুট অংশ কলাদিতে থাকে এবং অভীষ্ট সময় দণ্ড পলাদিতে থাকে †। এই বিভিন্ন জাতিকে এক জাতীয় অঙ্কে পরিণত করিতে না পারিলে যোগ বা বিয়োগ করা যায় না। সুতরাং লগ্ন বা দশমলগ্ন সাধন করিলে রবিস্ফুটের অংশ কলাদিকে পলাদিতে পরিণত করিয়া কার্য্য করিতে হয়। এক রাশি = ৩০ অংশ। সকল রাশিরই অংশাদিমান সমান অর্থাৎ সকল রাশিই ৩০ অংশে বিভক্ত। কিন্তু সকল রাশির পলমান সমান নহে। সমস্ত রাশিচক্রটী ৩৬০০ পল বা ৩৬০ অংশ। ( ১৩২পৃ ৯নং তালিকা দ্রষ্টব্য ) অংশাদিকে পলে পরিণত এবং পলাদিকে অংশে পরিণত করিবার সুবিধার্থে নিম্নে ১০নং তালিকা প্রস্তুত করিয়া দিলাম। শিক্ষার্থীগণ এইগুলি বিশেষরূপে হৃদয়ঙ্গম করিতে পারিলে অতি সহজে, অল্পায়াসে এবং অল্প সময়ে লগ্ন ও দশম স্ফুট সাধন করিতে সক্ষম হইবেন।

† অংশ কলাদি বলিলে স্থানের দূরত্ব (space) এবং দণ্ডাদি বলিলে সময় (time) বুঝায়, এই দুই জাতীয় অঙ্ককে এক করিলেই সহজ হইয়া গেল।

## ১০নং। পল হইতে অংশাদি ও অংশ হইতে পলাদি জ্ঞান নির্ণায়ক তালিকা।

| ১ | মেষ | কন্যা। | | বৃষ | সিংহ। | | মিথুন | কর্কট। | |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| পল | অং | কঃ | বিঃ | অং | কঃ | বিঃ | অং | কঃ | বিঃ |
| ১ | ০ | ৬ | ২৮ | ০ | ৬ | ১ | ০ | ৫ | ৩৪ |
| ২ | ০ | ১২ | ৫৬ | ০ | ১২ | ২ | ০ | ১১ | ৮ |
| ৩ | ০ | ১৯ | ২৪ | ০ | ১৮ | ৩ | ০ | ১৬ | ৪২ |
| ৪ | ০ | ২৫ | ৫২ | ০ | ২৪ | ৪ | ০ | ২২ | ১৬ |
| ৫ | ০ | ৩২ | ২৩ | ০ | ৩০ | ৬ | ০ | ২৭ | ৫২ |
| ১০ | ১ | ৪ | ৪৫ | ১ | ০ | ১২ | ০ | ৫৫ | ৪৪ |
| ১৫ | ১ | ৩৭ | ৯ | ১ | ৩০ | ১৮ | ১ | ২৩ | ৩৬ |
| ২০ | ২ | ৯ | ৩১ | ২ | ০ | ২৪ | ১ | ৫১ | ২৮ |
| ২৫ | ২ | ৪১ | ৫৩ | ২ | ৩০ | ৩০ | ২ | ১৯ | ১৯ |
| ৫০ | ৫ | ২৩ | ৪৫ | ৫ | ১ | ০ | ৪ | ৩৮ | ৩৮ |
| ১০০ | ১০ | ৪৭ | ২৯ | ১০ | ২ | ০ | ৯ | ১৭ | ১৬ |
| অংশ | পল | বিঃ | অঃ | পল | বিঃ | অঃ | পল | বিঃ | অঃ |
| ৩০ | ২৭৮ | ০ | ০ | ২৯৯ | ০ | ০ | ৩২৩ | ০ | ০ |
| ১৫ | ১৩৯ | ০ | ০ | ১৪৯ | ৩০ | ০ | ১৬১ | ৩০ | ০ |
| ১০ | ৯২ | ৪০ | ০ | ৯৯ | ৪০ | ০ | ১০৭ | ৪০ | ০ |
| ৫ | ৪৬ | ২০ | ০ | ৪৯ | ৫০ | ০ | ৫৩ | ৫০ | ০ |
| ৪ | ৩৭ | ৪ | ০ | ৩৯ | ৫২ | ০ | ৪৩ | ৪ | ০ |
| ৩ | ২৭ | ৪৮ | ০ | ২৯ | ৫৪ | ০ | ৩২ | ১৮ | ০ |
| ২ | ১৮ | ৩২ | ০ | ১৯ | ৫৬ | ০ | ২১ | ৩২ | ০ |
| ১ | ৯ | ১৬ | ০ | ৯ | ৫৮ | ০ | ১০ | ৪৬ | ০ |
| ১/২ | ৪ | ৩৮ | ০ | ৪ | ৫৯ | ০ | ৫ | ২৩ | ০ |
| ১/৪ | ২ | ১৯ | ০ | ২ | ৩০ | ০ | ২ | ৪১ | ০ |
| ২ | তুলা | মীন। | | বিছা | কুম্ভ। | | ধনু | মকর। | |

দশমস্ফুট সাধনকালে ত্রৈরাশিক দ্বারা জ্ঞাতব্য অংশ কলাদি নির্ণয় করিতে অসুবিধা ও বিরক্তিকর হইলে, উক্ত তালিকা হইতে অতি সহজেও অল্পায়াশে কেবল মাত্র যোগ দ্বারা পল হইতে অংশাদি ও অংশাদি হইতে পলাদি নির্ণয় হইবে।

এক্ষণে কিরূপে দশমলগ্ন আনয়ন করিতে হইবে তাহার অপর উদাহরণ নিয়ে প্রদর্শিত হইতেছে। পূর্ব্বে লগ্নস্ফুট সাধনে যে জন্মসময় গৃহীত হইয়াছে, এস্থলেও সেই সময় অবলম্বনে গণনা হইল। ২য় উদাহরণ।

| | |
|---|---|
| অভীষ্ট সময়ের রবিস্ফুট | ৮।২৭।১১।১৬।০ |
| তাৎকালিক অয়নাংশ | ০।২০।৫৪।৪৪।০ |
| সায়ন রবিস্ফুট | ৯।১৮।৬।০।০ |

অভীষ্ট সময় ১৮১৫ শক ২৬ পৌষ দিবা ১০টা ৫৫ মিঃ। ঐ দিনের দিবা মান ২৬।৩৭।২২ দিবামানার্দ্ধ ১৩।১৮।৪১ ; এস্থলে মধ্যাহ্নের পূর্ব্বে জন্ম হওয়ায় প্রাঙ্‌নত নাড়ী হইল।

| | | |
|---|---|---|
| দুই প্রহর বা দিবার্দ্ধমান | | ১৩।১৮।৪১ |
| ইষ্টদণ্ড | ( বিয়োগ ) — | ১০।২০।০ |
| প্রাঙ্‌নত নাড়ী | | ২।৫৮।৪১ = ১৭৮ পল। |

## দিবা-প্রাঙ্‌নতের উদাহরণ।

সায়নার্ক—প্রাঙ্‌নত নাড়ী = সায়ন দশমভাব।

প্রাঙ্‌নত নাড়ীকে অর্থাৎ ১৭৮ পলকে প্রথমে অংশ কলায় আনিতে হইবে। ত্রৈরাশিকের দ্বারা ইহা সম্পন্ন হইতে পারে। সায়নার্কস্থিত মকর রাশির মান ৩২৩ পলে যদি ৩০ অংশ হয় তাহা হইলে ১৭৮ পলে কত হইবে। ইহা সহজে নিষ্পন্ন হেতু উপরে ১০নং তালিকা প্রদত্ত হইয়াছে ; ঐ তালিকা সাহায্যে কেবলমাত্র যোগদ্বারা অভীষ্ট অংশাদি অতিসহজে প্রাপ্তব্য।

| | অং | কঃ | বিঃ |
|---|---|---|---|
| ১০০ পল | = ৯ | ১৭ | ১৬ |
| ৫০ ,, | = ৪ | ৩৮ | ৩৮ |
| ২৫ ,, | = ২ | ১৯ | ১৯ |
| ৩ ,, | = ০ | ১৬ | ৪২ |
| ১৭৮ ' | = ১৬ | ৩১ | ৩৭ |

সায়নার্ক ৯।১৮।৬।০ — ১৬।৩১।৫৫ প্রাঙ্‌নতনাড়ী = ৯।১।৩৪।৫ সায়নদশম ৯।১।৩৪।৫ — ০।২০।৫৪।৪৪ অয়নাংশ = ৮।১০।৩৯।২১ নিরয়ন ১০ম ভাব।

এই দশম ভাবে ৬ রাশি যোগ করিলে চতুর্থ ভাবের স্ফুট হইবে।

*এই দশমভাবে ৩ রাশি বা ৯০ অংশ যোগ করিলে তনুভাব হইবে, কিন্তু সম্পূর্ণ সূক্ষ্ম হয় না। ১০ম ভাব ৮।১০।৩৯।৩৯

+ ৩। ০। ০। ০

তনুভাব ১১।১০।৩৯।৩৯

পূর্ব্বে ১৩৪ পৃষ্ঠায় তনুভাব স্থিরীকৃত হইয়াছে ১১।১০।৪৭।২১; সুতরাং পূর্ব্বের সহিত কিঞ্চিৎ প্রভেদ হইল।

## দিবা পশ্চান্নত দণ্ডের উদাহরণ।

১৩১৮ সালের ১লা বৈশাখ দিবা ২টা ৩০ মিনিটের সময়ে যে শিশু জন্মিয়াছে তাহার দশমলগ্ন নির্ণয করিতে হইবে।

| | |
|---|---|
| তাৎকালিক রবিস্ফুট | ০। ০। ২।২০ |
| অয়নাংশ | ০।২১।১১।৪০ |
| সায়নার্ক | ০।২১।১৪। ০ |

ঐ তারিখের দিবামান ৩১।১৬; দিবার্দ্ধ ১৫।৩৮; ইষ্টদণ্ড * ( ২টা ৩০ মিঃ —৫টা ৪৬ মিঃ (সূর্য্য উদয়)=৮ঘ ৪৪ মিঃ=২১দ ৫০ পল—১৫।৩৮ দিনার্দ্ধ= ৩৭২ পল।

র২+( দ স—দ র২ )=১০মভাব।

সায়নার্ক+দিবা পশ্চান্নত দণ্ড=সায়ন দশমভাব।

র২=সায়নার্ক=০।২১।১৪= ১৯৬ প। ৪৬ বি। ০ অ

| | |
|---|---|
| সায়নার্ককে পলে পরিণত করিয়া | ৩৭২ । দিবা-পশ্চান্নত দণ্ড। |
| একজাতি করণান্তর যোগ করতঃ | ৫৬৮ । ৪৬ । ০ |
| সমষ্টিকে পুনরায় রাশি অংশাদিতে | —২৭৮ ।১ রাশি বা মেষের মান। |
| আনয়ন করিলেই সায়ন ১০ম ভাবস্ফুট হয়। | ২৯০ । ৪৬ |

* ইষ্টদণ্ড বা অভীষ্ট সময় বলিলে পরোক্ষে রাশিচক্রে সূর্য্যের অবস্থান বুঝায়। কারণ প্রকৃতপক্ষে কাল-প্রবর্ত্তক সূর্য্যই আমাদের ঘড়ি। সেই সূর্য্যই মধ্যাকাশ হইতে কত দণ্ড দূরে পূর্ব্বে বা পশ্চিমে অবস্থিত জানার নাম প্রাঙ্নত ও পশ্চান্নত নাড়ী।

| | | | | |
|---|---|---|---|---|
| ২০০ পল = | ২০ অং | ৪ কঃ | ০ বিঃ | ১৪০ পৃ ১০নং তালিকা দ্রষ্টব্য। |
| ৫০ ,, = | ৫ ,, | ১ | ০ ,, | |
| ২৫ ,, = | ২ ,, | ৩০ | ৩০ ,, | |
| ১৫ ,, = | ১ ,, | ৩০ | ১৮ ,, | |
| ৪৬ বি = | ০ ,, | ৪ | ৩০ ,, | |
| ২৯০।৪৬। = | ২৯ | ১০ | ১৮ | ইহার সহিত মেষ রাশির সংখ্যা |

১ যোগ করিলে ১।২৯।১০।১৮ সায়ন দশমভাবস্ফুট হইল।

—২১।১১।৪০ অয়নাংশ

১।৭।৫৮।৩৮ নিরয়ন ১০ম ভাব।

রাত্রি প্রাঙ্নত নাড়ী হইলে কিরূপে দশমলগ্ন সাধন করিতে হয় তাহার উদাহরণ।

১নং কোষ্ঠীর (১১১ পৃঃ) জন্মসময়াবলম্বনে গণিত হইল। জন্ম সময় রাত্রি ৯টা। ২২শে জ্যৈষ্ঠ নিশামান ২৬।৪০ নিশার্দ্ধ ১৩।২০; রাত্রিজাত-দণ্ড ৫দ ৩৭ পল। নিশার্দ্ধ ১৩।২০—৫।৩৭ = ৭।৪৩; ইহাকে পলে পরিণত করিলে ৪৬৩ পল হইল।

তাৎকালিক রবিস্ফুট ১।২১।১৮

অয়নাংশ ০।২০।২

সায়নার্ক ২।১১।১০

পূর্ব্বোক্ত নিয়মানুসারে—

র৩ (স চ—স র ৩) + ৬ রাশি = দশম লগ্ন।

র৩ = সায়নার্ক ২।১১।১০ ইহাকে পলে পরিণত করিতে হইবে। (স চ — স র৩) = ৪৬৩ পল।

২ রাশি = ৫৭৭ পল

১০ অংশ = ১০৭ পল ৪০ বিপল ১৩২ পৃ ৯নং তালিকা

১ অংশ = ১০ পল ৪৬ বিপল ক স্তম্ভ ২ সংখ্যা দ্রষ্টব্য।

১০ বিপল = ১ পল ৪৭ বিপল

২।১১।১০ = ৬৯৭।১৩—৪৬৩ পল = ২৩৪।১৩ ইহাকে ১০নং তালিকা অনুসারে পুনরায় অংশাদিতে লইয়া যাইতে হইবে।

২৩৪।১৩=০।২৫।১৫।২+৬ রাশি=৬।২৫।১৫।২—০।২০।২( অয়নাংশ )=৬।৫।১৩।২ দশমভাব।

রাত্রি পশ্চান্নত হইলে কিরূপে দশমলগ্ন সাধন করিতে হয় তাহার উদাহরণ। ১১৮ পৃঃ ২নং কোষ্ঠীর জন্ম সময়াবলম্বনে গণিত। রাত্রি দুই প্রহরের পর জন্ম হওয়ায় রাত্রি-পশ্চান্নত নাড়ী হইল। ঐ দিনের নিশামান ৩১।২৬।৪ নিশার্দ্ধ ১৫।৪৩।২, রাত্রিজাতদণ্ড ২৩।১২।৩১—নিশার্দ্ধ ১৫।৪৩।২=৭।২৯।২৯; ইহাকে পলে পরিণত করিলে ৪৪৯ পল হইল। বিপল ত্যক্ত হইল।

| | |
|---|---|
| তাৎকালিক রবিস্ফুট | ৬। ৩।৫৭।৫৮ |
| অয়নাংশ | ০।২২।২০। ২ |
| সায়নার্ক | ৬।২৬।১৮। ০ |

র৪+( চ ল—চর৪ )+৬ রাশি=দশমভাব।

র৪=সায়নার্ক; ( চ ল—চ র৪ )=রাত্রি পশ্চান্নত নাড়ী।

প্রথমতঃ ৬।২৬।১৮কে পলে পরিণত করিতে হইবে।

| | | | | |
|---|---|---|---|---|
| ৬ রাশি = | ১৮০০ পল | | | |
| ১৫ অংশ = | ১৩৯ ,, | | | |
| ১০ ,, = | ৯২ ,, | ৪০ বিপল | | ১৩২ পৃ ৯ নং তালিকা ও |
| ১ ,, = | ৯ ,, | ১৬ ,, | | ১৪৩ পৃ ১০ নং তালিকা দ্রষ্টব্য। |
| ১৫ কলা = | ২ ,, | ১৯ ,, | | |
| ৩ ,, = | ০ ,, | ০ ,, | ২৫ অঃ | |
| ৬।২৬।১৮ = | ২০৪৩ | ১৫ | ২৫ | |
| + | ৪৪৯ | ০ | ০ | রাত্রি পশ্চান্নত নাড়ী |
| | ২৪৯২ | ১৫ | ২৫ | ইহাকে পুনরায় অংশাদিতে লইয়া যাইতে হইবে। |

এক্ষণে দেখিতে হইবে যে ৯নং তালিকার অন্তর্গত লঙ্কোদয় খণ্ডার "ক" স্তম্ভের কোন্ রাশির পলমান-সমষ্টি, ইহা হইতে বিয়োগ হইতে পারে। ঐ স্তম্ভে বিছা রাশির খণ্ডা ২৩৭৭, ইহা হইতে বিয়োগ হইতে পারে। বিছার রাশিসংখ্যা ৮।

সুতরাং ২৪৯২।১৫।২৫ হইতে।

—২৩৭৭ ০ ০ বিয়োগ করিলে

১১৫—১৫—২৫ ধনুর অংশাদি হইবে।

এইবার এই ১১৫ পল ১৫ বিঃ ২৫ অঃ কে ১০নং তালিকা সাহায্যে অংশাদিতে আনিতে হইবে।

১০০ পল = ৯ অংশ ১৭ কঃ ১৬ অঃ
১০ ,, = ০ ,, ৫৫ ,, ৪৪ ,,
৫ ,, = ০ ,, ২৭ ,, ৫২ ,,
১৫ বিঃ = ০ ,, ১ ,, ২৩ ,,
২৫ অঃ = ০ ,, ০ ,, ৩ ,,
১১৫—১৮ = ১০ ৪২ ১৮

পূর্ব্বোক্ত ৮ রাশি সহ যোগ করিলে

৮।১০।৪২।১৮ হইল, ইহা সায়ন চতুর্থ ভাব।
+৬।
১৪।১০।৪২।১৮
—১২ রাশির সমষ্টি বারোর অধিক হইলে ১২ বাদ দিতে হইবে।
২।১০।৪২।১৮ সায়ন ১০ম ভাব।
— ।২২।২৯। ২ অয়নাংশ।
১।১৮।২২।১৬ নিরয়ন ১০ম ভাব।

## দ্বিতীয়, তৃতীয় ও চতুর্থ ভাব সাধন-প্রণালী।

সষড়্ ভশ্চতুর্থং স্যাত্তল্লগ্নোনং গুণৈর্হৃতম্।
একংদ্বিঘ্নংক্ষিপেল্লগ্নে স্যাতাং ভাবৌ ধনানুজৌ॥

দশম ভাবস্ফুটের সহিত ৬ রাশি যোগ করিলে চতুর্থভাবস্ফুট হয়। চতুর্থভাবস্ফুট হইতে তনুভাবস্ফুট হীন করিয়া অবশিষ্টাঙ্ককে তিন দ্বারা ভাগকরতঃ ভাগ লব্ধাঙ্ককে লগ্নস্ফুটে যোগ করিলে ধনভাবস্ফুট হয়। উক্ত লব্ধাঙ্ককে দ্বিগুন করতঃ লগ্নস্ফুট সহ যোগ করিলে সহজ বা তৃতীয় ভাবস্ফুট হয়।

দশম ভাবস্ফুট + ৬ রাশি = চতুর্থভাবস্ফুট।

$$\frac{\text{৪র্থ ভাবস্ফুট} - \text{লগ্নস্ফুট}}{৩} + \text{লগ্নস্ফুট} = \text{ধনভাবস্ফুট।}$$

$$\frac{\text{৪র্থ ভাবস্ফুট} - \text{লগ্নস্ফুট}}{৩} \times ২ + \text{লগ্নস্ফুট} = \text{সহজভাবস্ফুট।}$$

## পঞ্চম ও ষষ্ঠ ভাব সাধন-প্রণালী।

দ্যূনাচ্চতুর্থং সংশোধ্য শেষমেকত্রিতাড়িতম্।
ত্র্যাপ্তং দদ্যাদ্বন্ধুভাবে স্যাতাং ভাবৌসুতদ্বিষৌ॥

৭ম ভাবস্ফুট হইতে চতুর্থ ভাবস্ফুট বিয়োগ করিয়া অবশিষ্টাঙ্ককে তিন দ্বারা ভাগ করতঃ লব্ধাঙ্ক চতুর্থ ভাবস্ফুট সহ যোগ করিলে পঞ্চম ভাবস্ফুট হইবে।

উক্ত অবশিষ্টাঙ্ককে (৭ম ভাব—৪র্থ ভাব) দ্বিগুন করিয়া ৩ দ্বারা ভাগ করতঃ চতুর্থভাবস্ফুটের সহিত যোগ করিলে ৬ষ্ঠ ভাব হয়।

$$\frac{\text{৭ম ভাবস্ফুট} - \text{৪র্থ ভাবস্ফুট}}{\text{৩}} + \text{৪র্থ ভাবস্ফুট} = \text{৫ম ভাবস্ফুট।}$$

$$\frac{\text{৭ম ভাবস্ফুট} - \text{৪র্থ ভাবস্ফুট} \times \text{২}}{\text{৩}} + \text{৪র্থ ভাবস্ফুট} = \text{রিপু ভাবস্ফুট।}$$

## অষ্টম হইতে দ্বাদশভাব ও ভাব সন্ধি সাধন-প্রণালী।

এবং লগ্নাদি ষড়্ভাবাঃ সষড়্ভাঃ সুহৃন্নাদয়ঃ।
ভাবৈকার্দ্ধং ভবেৎ সন্ধিস্তৎস্থঃ স্যাদফলোগ্রহঃ॥

লগ্ন হইতে ষষ্ঠভাব নির্ণয করনান্তর লগ্নাদি ছয় ভাবে ছয়, ছয় রাশি যোগ করিলে যথাক্রমে ৭মাদি ছয ভাবস্ফুট নির্ণয হইবে। অর্থাৎ

তনুভাবে ৬ রাশি যোগ করিলে ৭ম ভাব হইবে।
ধনভাবে ,, ,, ,, ৮ম ভাব হইবে।
সহজভাবে ,, ,, ,, ৯ম ভাব হইবে, ইত্যাদি।

সন্ধি ;—দুইটী ভাবের সংযোগ স্থলকে সন্ধি কহে। পর পর উভয় ভাবস্ফুট যোগ করিয়া দুই দ্বারা ভাগ করিলে, যে রাশ্যংশাদি হইবে, তাহাই উক্ত রাশিদ্বয়ের সন্ধিস্ফুট বলিয়া কথিত হয। তনু ও ধনভাবের মধ্যবর্ত্তী সন্ধিকে তনুসন্ধি, ধন ও সহজভাবের সন্ধিকে ধনসন্ধি, সহজ ও বন্ধুভাবের সন্ধিকে সহজসন্ধি কহে ইত্যাদি আর আর ঐরূপ বুঝিবেন।

ভাবস্ফুটের ন্যায় সন্ধিস্ফুটের গণনাতেও ১ম হইতে ৬ষ্ঠ পর্য্যন্ত গণনা করিয়া ৬ রাশি যোগ করিলে অবশিষ্ট ৬টী সন্ধিস্ফুট হইবে।

সন্ধিগত গ্রহ অফল অর্থাৎ শুভাশুভ কোন ফল প্রদান করে না।

অনেকে কোন ব্যক্তির রাশিচক্রে দুই তিনটী তুঙ্গী গ্রহ দেখিয়া বিশেষ শুভফল কল্পনা করেন। পরে সেই ফল না হইলে বিস্মিত হয়েন। সুস্বরূপে ভাবসন্ধি ও বলাবল গণনা না করিলে প্রকৃত ফল নির্দ্ধারিত করা যায় না।

## মীন এবং মেষ রাশির যোগবিয়োগ সম্বন্ধে বিশেষ নিয়ম।

যোগেঽন্তরে বা কর্ত্তব্যে মীনাজয়োর্যথাতথা।
মেষে দ্বাদশ সংমিশ্র্য কুর্য্যাদ্ যোগান্তরংবুধঃ॥

ভাব ও সন্ধি গণনার্থে মীন এবং মেষের যোগ বা বিয়োগ করিতে হইলে যেমন অঙ্ক থাকিবে সেই অঙ্কমত যোগ বা বিয়োগ করিবে, কিন্তু যদি মেষ হইতে মীন অন্তর করিতে হয়, অর্থাৎ মেষ রাশির অঙ্ক হইতে মীন রাশির অঙ্ক বাদ দিতে হয়; তাহা হইলে মেষের অঙ্কে ১২ রাশি যোগ করিয়া বিয়োগ করিবেন।

অন্তরং রড়্ভতো ন্যূনং ন চেচ্চক্রে ত্যজেত্তদা।

পূর্ব্বোক্ত প্রকার বিয়োগ করনান্তর যদি ৬ রাশির কম হয়, তাহা হইলে পরিত্যাগ করিবে, অর্থাৎ চক্র বা দ্বাদশ রাশি হইতে পুনরায় হীন করিবে না; আর যদি বিয়োগ করনান্তর ছয় রাশির অধিক হয়, তাহা হইলে তাহাকে পুনরায় দ্বাদশ হইতে হীন করিতে হইবে।

## গত ও এষ্য সন্ধিগত গ্রহের ফল।

গতৈষ্যসন্ধি মধ্যে যো ভাবস্তন্বাদিকোভবেৎ।
তত্র তত্র স্থিতো দদ্যাত্তদ্‌ভাবফলং গ্রহঃ॥

সন্ধি দুই প্রকার গত সন্ধি ও এষ্য বা গমনীয় সন্ধি। গত ও এষ্য সন্ধির রাশ্যাদি মধ্যে তন্বাদিভাবের যে ভাবের রাশ্যাদি থাকিবে এবং তাহাতে যদি কোন গ্রহের স্ফুটরাশ্যাদি থাকে ( অর্থাৎ কোন গ্রহ থাকে ) তাহা হইলে সেই গ্রহ যে সন্ধিতে থাকিবে সেই ভাবের ফল প্রদান করিবে।

## ভাব ও সন্ধিমধ্যে গ্রহের ফল প্রদানের ক্রম।

গতসন্ধিক্রমাদ্বৃদ্ধ্যা ফলং ভাব সমাংশকে।
পূর্ণং তস্মাৎ পূর্ণহ্রাসাদ্যে সন্ধৌ গ্রহোঽফলঃ।

গত সন্ধি অতিক্রম করিয়াই গ্রহগণ ভাবোক্ত ফল প্রদান করিতে আরম্ভ করতঃ ভাবের শেষ অংশে বা মধ্যস্থলে (cusp) পূর্ণ ফল প্রদান করিয়া থাকে। এবং ঐ স্থান বা মধ্য অংশ হইতে গমনীয় সন্ধিতে ক্রমে ক্রমে ফলের হ্রাস হইয়া গম্য সন্ধির শেষ অংশে গ্রহ অবস্থান করিলে সেই গ্রহ ক্রমে ফল হীন হইয়া সন্ধিস্থানে অফল হয়, অর্থাৎ শুভাশুভ কোন ফলদাতা হয় না।

উদাহরণ। ২নং কোষ্ঠীর তন্বাদি দ্বাদশভাব ও সন্ধিস্ফুট এবং গ্রহস্ফুট ১১৯ পৃষ্ঠা দেখুন। রিপুসন্ধি ১০।২।২১ ; ৭ম ভাব (পতিভাব) ১০।১৮।১৫, পতি সন্ধি ১১।১।৪ ; শনি ১০।১।৩৫।২৪।

এস্থলে ১০।২।২১ সপ্তম ভাবের পক্ষে গতসন্ধি, রিপু ভাবের পক্ষে এষ্য সন্ধি। শনি রিপুভাবের এষ্য সন্ধিতে অবস্থিত। শনি এস্থলে ভাবোক্ত কোন ফল প্রদানে অক্ষম।

কিন্তু এরূপ বুঝিবেন না, যে শনি এইরূপ অবস্থা হেতু গোচরাদি অন্যান্য বিচারে, একেবারে ফলহীন এবং ইহার সমস্ত ক্ষমতা নষ্ট হইয়া গিয়াছে।

উপরে পতিভাবে ১০।১৮।১৫ যে অঙ্ক প্রদর্শিত হইল, উহাই ঐ ভাবের উচ্চাংশ বা ভাবের মধ্যাংশ। উহার পর হইতে ভাবের হ্রাস আরম্ভ হয়। ঐরূপ সর্ব্বত্র বিচার্য্য।

## ভাবগত গ্রহের ফলের পরিমাণ।

ভাবান্ন্যূনাধিকঃ খেটোগতৈষ্যসন্ধিনান্তরঃ।
কলিতঃ স্যাৎ ফলং ভাবে সন্ধিভাবান্তরাংশহৃৎ ॥

বিচার্য্য ভাবস্ফুট হইতে তদ্ভাবগত গ্রহস্ফুট কম হইলে, গ্রহস্ফুট হইতে গত সন্ধিস্ফুট বাদ দিবে ; অধিক হইলে গম্য সন্ধিস্ফুট হইতে গ্রহস্ফুট বাদ দিয়া অবশিষ্টাঙ্ককে কলা করিয়া কলার সহিত যোগ করতঃ একস্থানে স্থাপন করিবে।

তৎপরে সেই সন্ধি ও ভাবের পরস্পরের স্ফুট রাশ্যাদি অন্তর করিয়া শেষ যে অংশ থাকিবে, তদ্দ্বারা পূর্ব্বস্থাপিত কলাঙ্ককে ভাগ করিলে যে ভাগফল হইবে তাহাই গ্রহের ফলের পরিমাণ অর্থাৎ সেই গ্রহ তত কলা ফল প্রদান করিবে।

ভাবস্ফুট ও গ্রহস্ফুট সমান হইলে সেই গ্রহ সেই ভাবের পূর্ণ ফলদাতা হয়। এরূপ স্থলে বা কিঞ্চিৎ প্রভেদ হইলেও গণনা না করিয়া পূর্ণফল নির্দ্দেশ করা যাইতে পারে। কিন্তু যে স্থলে বিচার্য্য ভাবস্ফুট ও তদ্ভাবগত গ্রহস্ফুট প্রভেদ হইবে তথায় পূর্ব্বোক্ত প্রণালীতে ফলের পরিমাণ স্থির করিতে হইবে।

উদাহরণ।—১১৯ পৃষ্ঠায় ২নং কোষ্ঠী দ্রষ্টব্য।

ধনসন্ধিস্ফুট ৫।২৯।২৪, সহজ ভাবস্ফুট ৬।১৪।৫৪, সহজ সন্ধি ৭।০।২৪, বুধস্ফুট ৬।১২।১০।১৭ ; এস্থলে সহজভাবস্ফুট ৬।১৪।৫৪ অপেক্ষা বুধস্ফুট ৬।১২।১০।১৭ ন্যূন হওয়ায়, ইহা হইতে গতসন্ধি বা ধনসন্ধিস্ফুট ৫।২৯।২৪ বাদ দিলে, অবশিষ্ট ০।১২।৪৬।১৭। অতঃপর ১২ × ৬০ = ৭২০ + ৪৬ = ৭৬৬ ; বিকলা পরিত্যক্ত হইল। এক্ষণে উক্ত সন্ধি ও ভাবের অন্তর করা আবশ্যক।

| | |
|---|---|
| সহজ ভাব | ৬।১৪।৫৪ |
| ধনসন্ধি | ৫।২৯।২৪ |
| অন্তর | ০।১৫।৩০ |

ইহাদ্বারা পূর্ব্বোক্ত ৭৬৬কে ভাগ করিলে ৪৯ কলা ২৫ বিকলা হয়, ইহাই বুধের ফল অর্থাৎ বুধ ৪৯ কলা ২৫ বিকলা ফল প্রদান করিবে। ইহা জানিয়া রাখা আবশ্যক যে পূর্ণ ফলের পরিমাণ ৬০ কলা।

এই প্রকারে উপরোক্ত নিয়মাবলম্বনে গ্রহগণের ভাবোক্ত ফলের পরিমাণ নির্ণয় করিতে হয়।

এইরূপে প্রত্যেক গ্রহের ফল নির্দ্ধারণ করা শিক্ষার্থীর পক্ষে অত্যন্ত কঠিন ও কষ্টকর ; যে কোষ্ঠীতে ঐরূপভাবে গ্রহের ফল গণিত না থাকে অথচ ভাবাদির স্ফুট আছে, তথায় স্থূলভাবে ভাবগত গ্রহের অংশ প্রতি ৪ কলা ফল ধরিয়া বিচার চলিতে পারে।

ভারতীয় জ্যোতিষ প্রথানুসারে তন্বাদি দ্বাদশভাব সাধন করিতে হইলে অগ্রে লগ্নস্ফুট ও দশম স্ফুট সাধন করিতে হয়। কিন্তু ইংরাজী প্রথানুসারে লগ্নস্ফুট বা দশম স্ফুট ইহার একটী নির্ণয় করিয়াই তালিকা দৃষ্টে অবশিষ্ট ভাবস্ফুট নির্ণয় করা যায়। পশ্চাৎ ইংরাজি মতে দ্বাদশভাব নির্ণয়ী তালিকা প্রদত্ত হইল। ইহা দ্বারা অনায়াসে দ্বাদশভাব নির্ণয় পূর্ব্বক বিচার কার্য্য সমাধা হইবে।

## ষষ্ঠ পরিচ্ছেদ।

## দিবামান ও নিশামান।

পঞ্চম পরিচ্ছেদে দশমলগ্ন-সাধন ও বর্ণনকালে দিনমান ও নিশামানের আবশ্যকতা অনুভব করা গিয়াছে। অতএব এক্ষণে আমরা দিবামান ও নিশামান আনয়ন প্রণালী এবং উত্তর দক্ষিণ ভেদে ভিন্ন ভিন্ন অক্ষাংশস্থিত দেশ সমূহের দিবারাত্রিমান প্রভৃতি ও তৎসংক্রান্ত জ্ঞাতব্য বিষয় এই পরিচ্ছেদে প্রকটিত করিব।

### দিবামান আনয়ন প্রণালী।

০ ৩০ ৫৪ ৬৪ ৫৪
খং খাগ্নী যুগশায়কৌ যুগরসৌ বেদেষবঃ খাগ্নয়-
৫।১০ ৯০ ৩০
শ্ছায়াঘ্নাঃ খনবোদ্ধৃতাঃ খদহনৈ র্যুক্তাদ্ব্যমানানিষ্ট।
স্পষ্টার্কাদয়নাংশযুক্তবিযুতাৎ শূন্যক্রমাৎষষ্টিত ৬০
শ্চেৎ শুদ্ধান্যপরাণি ষট্ তদপরাণ্যত্রানুপাতাৎ পুনঃ ॥

বিষুব সংক্রান্তি দিনের সাযনার্ক হইতে অযনাংশ বিযোগ করিলে শূন্য সময়ের অর্থাৎ দিবা ও রাত্রি সমান দিনের (Equinox day) রবিস্ফুট হইবে।

বৈশাখের বিষুব সংক্রান্তি দিবসীয় ০ শূন্য, জ্যৈষ্ঠের সাযন সংক্রান্তি দিবসীয় ৩০, আষাঢ়ের সাযন সংক্রান্তি দিবসীয় ৫৪, শ্রাবণের ৬৪, ভাদ্রের ৫৪, আশ্বিনে ৩০, এই ছয়টী অঙ্ককে বিষুবদিনের মধ্যাহ্ন ছায়া ৫ অঙ্গুল ১০ ব্যঙ্গুল দ্বারা গুণ করিয়া ৯০ দ্বারা ভাগ করিলে যে ভাগফল হইবে তাহাতে ৩০ যোগ করিলে যে অঙ্ক হইবে, সেই দণ্ডাদিই যথাক্রমে উক্ত বিষুবাদি ছয় সংক্রান্তি দিনের দিবামান হইবে। উক্ত লব্ধ ছয়টী সংক্রান্তির দিনের মান ৬০ হইতে বিযোগ করিলে যে ছয়টী অঙ্ক হইবে ঐ ছয়টী অঙ্কই যথাক্রমে কার্ত্তিকাদি ছয় সংক্রান্তি দিনের দিনমান হইবে।

বৰ্দ্ধমান ও তৎসমসূত্রপাতস্থিত পূর্ব্ব ও পশ্চিম দেশের অক্ষচ্ছায়া ৫ অঙ্গুল ১০ ব্যঙ্গুল (৯১ পৃষ্ঠা ৩নং তালিকা দ্রষ্টব্য), সুতরাং ইহাদ্বারা নির্ণীত দিনমান ও ঐ অক্ষচ্ছায়ান্তর্গত দেশের দিবামান ও নিশামান হইবে।

যে দেশের দিনমান নির্ণয় করিতে হইবে, সেই দেশের অক্ষচ্ছায়া অবলম্বনে ঐ প্রণালীতে সংস্কার করা উচিত।

এইরূপে দ্বাদশ সংক্রান্তি দিবসীয় দিনমান স্থির করণান্তর মাসান্তর্গত দিবসের দিনমান অনুপাত দ্বারা স্থূলভাবে নির্ণয় করিতে হয় অর্থাৎ পূর্ব্ব ও পর সংক্রান্তির মধ্যে যত দিন দণ্ড হইবে এবং পূর্ব্ব হইতে পর সংক্রান্তির মধ্যে যত দণ্ডাদি বৃদ্ধি বা হ্রাস হয়, সেই অঙ্কদ্বয় হইতে ত্রৈরাশিক দ্বারা মধ্যবর্ত্তী দিন সমূহের দিনমান স্থিরীকৃত হইতে পারে। দিনমানের হ্রাস বৃদ্ধির ক্রম ১০৫ পৃষ্ঠায় দ্রষ্টব্য।

## দিনার্দ্ধ ও নিশার্দ্ধ।

সূর্য্যোদয় হইতে সূর্য্যাস্ত পর্য্যন্ত সময়ের অর্দ্ধেক দিনার্দ্ধ। এবং সূর্য্যাস্ত হইতে সূর্য্যোদয় পর্য্যন্ত সময়ের অর্দ্ধেক নিশার্দ্ধ নামে অভিহিত হয়।

যে যে দেশের দিনমানাদি জানিবার আবশ্যক হইবে, সেই সেই দেশের পঞ্জিকা দৃষ্টে তাহা প্রাপ্ত হওয়া যাইবে। অথবা অভীষ্ট দেশের অক্ষচ্ছায়া অবলম্বনে পূর্ব্বোক্ত নিয়মে কষিয়া লইতে হইবে। প্রত্যেক গণনা স্থলে দিনমানাদি কষিয়া লইতে ধৈর্য্যচ্যুতি হইয়া থাকে, এই জন্য বিশুদ্ধ পঞ্জিকার আবশ্যক হয়। কলিকাতার দিবা ও নিশামান ৪নং তালিকা ৯৪ পৃঃ প্রাপ্তব্য।

বিষুবরেখার সন্নিহিত দেশ সমূহের দিবা রাত্রির মানের প্রভেদ অতি অল্পই পরিলক্ষিত হয়। যত অক্ষাংশ * বেশী হইবে, যত মেরু-সন্নিকটবর্ত্তী দেশ হইবে, ততই দিবা ও রাত্রিমানের অধিক পার্থক্য পরিলক্ষিত হইবে।

রবির ক্রান্তি (Sun's declination) এই পার্থক্যের কারণ; রবির ক্রান্তি অনুসারে কিরূপে ভিন্ন ভিন্ন অক্ষাংশস্থিত দেশ সমূহের দিনমানের হ্রাস

* অক্ষাংশ দুই প্রকার ভৌগোলিক ও নৈসর্গিক; ভৌগোলিক অক্ষাংশ নৈসর্গিক অক্ষাংশ অপেক্ষা প্রায় দশ কলা ন্যূন হইয়া থাকে। সূক্ষ্মরূপে গণনার আবশ্যক হইলে নৈসর্গিক অক্ষাংশ অবলম্বনে গণনা করা উচিত। কোষ্ঠী গণনার নিমিত্ত এরূপ সূক্ষ্ম গণনা না করিলেও চলে। কোন্ দেশে কখন গ্রহণ হইবে জানিতে হইলে নৈসর্গিক অক্ষাংশ ব্যবহার করিতে হয়।

বৃদ্ধি এবং সূর্য্যোদয় ও সূর্য্যাস্ত সময়ের পার্থক্য হয় তাহা নিম্নে ১১ নং তালিকায় প্রদর্শিত হইল। মানচিত্রে কোন্ দেশ কত অক্ষাংশে অবস্থিত তাহা জানিয়া সেই দেশের সূর্য্যোদয়কাল ১১নং তালিকা হইতে নির্ণীত হইবে।

রবির ক্রান্তি অনুসারে দিবা ও রাত্রির হ্রাস বৃদ্ধি হইয়া থাকে। ইতি-পূর্ব্বে বঙ্গদেশের কোনও পঞ্জিকায় রবির ক্রান্তি প্রদত্ত হয় নাই। এক্ষণে বিশুদ্ধ শ্রীরামপুর ও সিদ্ধান্ত পঞ্জিকায় রবির ক্রান্তি প্রদত্ত হইতেছে। এক্ষণে ১০ই চৈত্র ও ১০ই আশ্বিন রবির ক্রান্তিপাত (Equinox) হইতেছে। ১০ই চৈত্রের পর সূর্য্যের উত্তর ক্রান্তি (North declination) আরম্ভ হয়। তৎপরে দিন দিন রবির উত্তর ক্রান্তির বৃদ্ধি হইতে থাকে এবং ৯।১০ই আষাঢ় উত্তর ক্রান্তি বৃদ্ধির চরম সীমায় (২৩ অং ২৮ কলা) রবি উপনীত হন। তৎপরে উত্তর ক্রান্তি কমিতে থাকে এবং ৯ই ১০ই আশ্বিন পুনরায় রবি শারদীয় ক্রান্তিপাতে (Autumnal Equinox) উপনীত হইলে পুন-রায় দিবারাত্রির মান সমান হইয়া থাকে। তৎপরে সূর্য্যের দক্ষিণ ক্রান্তি (South declination) আরম্ভ হয়। পূর্ব্বের ন্যায় ১০ই পৌষ পর্য্যন্ত সূর্য্যের দক্ষিণ ক্রান্তি বৃদ্ধি হইয়া ২৩ অংশ ২৮ কলা পর্য্যন্ত গমন করতঃ পুনরায় দক্ষিণ ক্রান্তির হ্রাস হইতে থাকে। ১০ই চৈত্র পুনরায় রবি বাস-ন্তিক ক্রান্তিপাতে বা মহাবিষুব পদে (Vernal Equinox) উপনীত হন। সূর্য্যের উত্তর ক্রান্তি ২৩ অংশ ২৮ কলা বলিলে ১০ই আষাঢ় বুঝাইবে এবং ২৩ অংশ ২৮ কলা দক্ষিণক্রান্তি বলিলে ১০ই পৌষ বুঝাইবে। ইহার মধ্যবর্ত্তী অংশ কলা দুইবার হইয়া থাকে, একবার বৃদ্ধির সময় এবং একবার হ্রাসের সময়। পশ্চাৎ ১২ নং তালিকার ক্রান্তি খণ্ডাচক্রে দ্রষ্টব্য।

রবির উত্তর বা দক্ষিণ ক্রান্তি কত অক্ষাংশ জানিতে পারিলে এবং সূর্য্যের সেই ক্রান্তিতে কোন মাসের কোন তারিখ বা কোন রাশির কত ডিক্রি তাহা জানিতে পারিলে পূর্ব্বোক্ত তালিকা সাহায্যে পৃথিবীর ০ হইতে ৬০ অক্ষাংশ স্থিত দেশ সমূহের সূর্য্যোদয় ঘণ্টা মিনিট জানা যাইবে। ১২ হইতে উদয় ঘণ্টা মিনিট বিয়োগ করিলে যে ঘণ্টা মিনিট অবশিষ্ট থাকিবে, তাহাই সূর্য্যাস্ত সময়। উক্ত সূর্য্যোদয় ও সূর্য্যাস্ত সময়ে কাল সমীকরণ মিনিট সেকেণ্ড যোগ বা বিয়োগ করিলে ঘটিকা নির্দ্দিষ্ট সূর্য্যোদয় ও সূর্য্যাস্ত সময় প্রাপ্ত হওয়া যাইবে, কাল সমীকরণ সম্বন্ধে পূর্ব্বে ১১৫ পৃষ্ঠায় উক্ত হইয়াছে।

## ১১ নং। এক হইতে যাট অবধি ভিন্ন ভিন্ন অক্ষাংশের সূর্য্যোদয় তালিকা।

| উত্তর ক্রান্তি | অক্ষাংশ। ১ | | ১৪ | | ২৬ | | ৩৫ | | ৪৩ | | ৫৩ | | ৫৬ | | ৬০ | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | ঘঃ | মিঃ | ঘঃ | মিঃ | ঘঃ | মিঃ | ঘঃ | মিঃ | ঘঃ | মিঃ | ঘঃ | মিঃ | ঘঃ | মিঃ | ঘঃ | মিঃ |
| ০ | ৫ | ৫৮ | ৫ | ৫৮ | ৫ | ৫৮ | ৫ | ৫৭ | ৫ | ৫৭ | ৫ | ৫৬ | ৫ | ৫৬ | ৫ | ৫৬ |
| ১ | ৫ | ৫৮ | ৫ | ৫৭ | ৫ | ৫৬ | ৫ | ৫৫ | ৫ | ৫৩ | ৫ | ৫১ | ৫ | ৫০ | ৫ | ৪৯ |
| ২ | ৫ | ৫৮ | ৫ | ৫৬ | ৫ | ৫৪ | ৫ | ৫২ | ৫ | ৫০ | ৫ | ৪৬ | ৫ | ৪৪ | ৫ | ৪১ |
| ৩ | ৫ | ৫৮ | ৫ | ৫৫ | ৫ | ৫২ | ৫ | ৪৯ | ৫ | [illegible] | ৫ | ৪১ | ৫ | ৩৮ | ৫ | ৩৫ |
| ৪ | ৫ | ৫৮ | ৫ | ৫৪ | ৫ | ৫০ | ৫ | ৪৬ | ৫ | [illegible] | ৫ | ৩৫ | ৫ | ৩২ | ৫ | ২৮ |
| ৫ | ৫ | ৫৮ | ৫ | ৫৩ | ৫ | [illegible] | ৫ | ৪৩ | ৫ | ৩৮ | ৫ | ৩০ | ৫ | ২৬ | ৫ | ২১ |
| ৬ | ৫ | ৫৭ | ৫ | ৫২ | ৫ | ৪৬ | ৫ | ৪১ | ৫ | ৩৫ | ৫ | ২৫ | ৫ | ২০ | ৫ | ১৪ |
| ৭ | ৫ | ৫৭ | ৫ | ৫১ | ৫ | ৪৪ | ৫ | ৩৮ | ৫ | ৩১ | ৫ | ১৯ | ৫ | ১৪ | ৫ | ৭ |
| ৮ | ৫ | ৫৭ | ৫ | ৫০ | ৫ | ৪২ | ৫ | ৩৫ | ৫ | ২৭ | ৫ | ১৩ | ৫ | ৮ | ৪ | ৫৯ |
| ৯ | ৫ | ৫৭ | ৫ | ৪৯ | ৫ | ৪০ | ৫ | ৩২ | ৫ | ২৩ | ৫ | ৮ | ৪ | ২ | ৪ | ৫২ |
| ১০ | ৫ | ৫৭ | ৫ | ৪৮ | ৫ | ৩৮ | ৫ | ২৯ | ৫ | ১৯ | ৫ | ২ | ৪ | ৫৫ | ৪ | ৪৪ |
| ১১ | ৫ | ৫৭ | ৫ | ৪৭ | ৫ | ৩৬ | ৫ | ২৬ | ৫ | ১৫ | ৪ | ৫৭ | ৪ | ৪৯ | ৪ | ৩৭ |
| ১২ | ৫ | ৫৭ | ৫ | ৪৬ | ৫ | ৩৪ | ৫ | ২৩ | ৫ | ১১ | ৪ | ৫১ | ৪ | ৪২ | ৪ | ২৯ |
| ১৩ | ৫ | ৫৭ | ৫ | ৪৫ | ৫ | ৩২ | ৫ | ২০ | ৫ | ৭ | ৪ | ৪৫ | ৪ | ৩৬ | ৪ | ২১ |
| ১৪ | ৫ | ৫৭ | ৫ | ৪৪ | ৫ | ৩০ | ৫ | ১৭ | ৫ | ৩ | ৪ | ৩৯ | ৪ | ২৯ | ৪ | ১৩ |
| ১৫ | ৫ | ৫৭ | ৫ | ৪২ | ৫ | ২৮ | ৫ | ১৪ | ৪ | ৫৯ | ৪ | ৩৩ | ৪ | ২১ | ৪ | ৪ |
| ১৬ | ৫ | ৫৭ | ৫ | ৪১ | ৫ | ২৫ | ৫ | ১১ | ৪ | ৫৫ | ৪ | ২৭ | ৪ | ১৫ | ৩ | ৫৬ |
| ১৭ | ৫ | ৫৭ | ৫ | ৪০ | ৫ | ২৩ | ৫ | ৮ | ৪ | ৫১ | ৪ | ২০ | ৪ | ৮ | ৩ | ৪৭ |
| ১৮ | ৫ | ৫৬ | ৫ | ৩৯ | ৫ | ২১ | ৫ | ৫ | ৪ | ৪৬ | ৪ | ১৪ | ৪ | ২ | ৩ | ৩৮ |
| ১৯ | ৫ | ৫৬ | ৫ | ৩৮ | ৫ | ১৯ | ৫ | ১ | ৪ | ৪২ | ৪ | ৭ | ৩ | ৫৩ | ৩ | ২৮ |
| ২০ | ৫ | ৫৬ | ৫ | ৩৭ | ৫ | ১৭ | ৪ | ৫৮ | ৪ | ৩৭ | ৪ | ০ | ৩ | ৪৫ | ৩ | ১৮ |
| ২১ | ৫ | ৫৬ | ৫ | ৩৬ | ৫ | ১৪ | ৪ | ৫৫ | ৪ | ৩৩ | ৩ | ৫৩ | ৩ | ৩৬ | ৩ | ৭ |
| ২২ | ৫ | ৫৬ | ৫ | ৩৫ | ৫ | ১২ | ৪ | ৫১ | ৪ | ২৮ | ৩ | ৪৬ | ৩ | ২৮ | ২ | ৫৬ |
| ২৩ | ৫ | ৫৬ | ৫ | ৩৩ | ৫ | ১০ | ৪ | ৪৮ | ৪ | ২৩ | ৩ | ৩৮ | ৩ | ১৯ | ২ | ৪৪ |
| ২৪ | ৫ | ৫৬ | ৫ | ৩১ | ৫ | ৭ | ৪ | ৪৪ | ৪ | ১৮ | ৩ | ৩০ | ৩ | ৯ | ২ | ৩১ |

## ১১ নং। এক হইতে ষাট অবধি ভিন্ন ভিন্ন অক্ষাংশের সূর্য্যোদয় তলিকা।

| দক্ষিণ ক্রান্তি। | অক্ষাংশ। ১ | | ১৪ | | ২৬ | | ৩৫ | | ৪৩ | | ৫৩ | | ৫৬ | | ৬০ | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | ঘঃ | মিঃ | ঘঃ | মিঃ | ঘঃ | মিঃ | ঘঃ | মিঃ | ঘঃ | মিঃ | ঘঃ | মিঃ | ঘঃ | মিঃ | ঘঃ | মিঃ |
| ০ | ৫ | ৫৮ | ৫ | ৫৮ | ৫ | ৫৮ | ৫ | ৫৭ | ৫ | ৫৭ | ৫ | ৫৬ | ৫ | ৫৬ | ৫ | ৫৬ |
| ১ | ৫ | ৫৮ | ৫ | ৫৯ | ৬ | ০ | ৬ | ০ | ৬ | ১ | ৬ | ২ | ৬ | ২ | ৬ | ৩ |
| ২ | ৫ | ৫৮ | ৬ | ০ | ৬ | ২ | ৬ | ৩ | ৬ | ৫ | ৬ | ৭ | ৬ | ৮ | ৬ | ১০ |
| ৩ | ৫ | ৫৮ | ৬ | ১ | ৬ | ৪ | ৬ | ৬ | ৬ | ৮ | ৬ | ১১ | ৬ | ১৪ | ৬ | ১৭ |
| ৪ | ৫ | ৫৮ | ৬ | ২ | ৬ | ৫ | ৬ | ৯ | ৬ | ১২ | ৬ | ১৮ | ৬ | ২০ | ৬ | ২৪ |
| ৫ | ৫ | ৫৮ | ৬ | ৩ | ৬ | ৭ | ৬ | ১১ | ৬ | ১৬ | ৬ | ২৩ | ৬ | ২৬ | ৬ | ৩১ |
| ৬ | ৫ | ৫৮ | ৬ | ৪ | ৬ | ৯ | ৬ | ১৪ | ৬ | ২০ | ৬ | ২৯ | ৬ | ৩২ | ৬ | ৩৮ |
| ৭ | ৫ | ৫৮ | ৬ | ৫ | ৬ | ১১ | ৬ | ১৭ | ৬ | ২৩ | ৬ | ৩৪ | ৬ | ৩৮ | ৬ | ৪৫ |
| ৮ | ৫ | ৫৯ | ৬ | ৬ | ৬ | ১৩ | ৬ | ২০ | ৬ | ২৭ | ৬ | ৩৯ | ৬ | ৪৪ | ৬ | ৫২ |
| ৯ | ৫ | ৫৯ | ৬ | ৭ | ৬ | ১৫ | ৬ | ২৩ | ৬ | ৩১ | ৬ | ৪৪ | ৬ | ৫০ | ৬ | ৫[illegible] |
| ১০ | ৫ | ৫৯ | ৬ | ৮ | ৬ | ১৭ | ৬ | ২৬ | ৬ | ৩৫ | ৬ | ৫০ | ৬ | ৫৭ | ৭ | ৭ |
| ১১ | ৫ | ৫৯ | ৬ | ৯ | ৬ | ১৯ | ৬ | ২৯ | ৬ | ৩৯ | ৬ | ৫৬ | ৭ | ৩ | ৭ | ১৪ |
| ১২ | ৫ | ৫৯ | ৬ | ১০ | ৬ | ২১ | ৬ | ৩২ | ৬ | ৪৩ | ৭ | ২ | ৭ | ৯ | ৭ | ২২ |
| ১৩ | ৫ | ৫৯ | ৬ | ১১ | ৬ | ২৩ | ৬ | ৩৫ | ৬ | ৪৭ | ৭ | ৮ | ৭ | ১৬ | ৭ | ৩০ |
| ১৪ | ৫ | ৫৯ | ৬ | ১২ | ৬ | ২৬ | ৬ | ৩৮ | ৬ | ৫১ | ৭ | ১৩ | ৭ | ২৩ | ৭ | ৩৭ |
| ১৫ | ৫ | ৫৯ | ৬ | ১৩ | ৬ | ২৮ | ৬ | ৪১ | ৬ | ৫৫ | ৭ | ১৯ | ৭ | ২৯ | ৭ | ৪৬ |
| ১৬ | ৫ | ৫৯ | ৬ | ১৪ | ৬ | ৩০ | ৬ | ৪৪ | ৬ | ৫৯ | ৭ | ২৬ | ৭ | ৩৬ | ৭ | ৫৪ |
| ১৭ | ৫ | ৫৯ | ৬ | ১৫ | ৬ | ৩২ | ৬ | ৪৭ | ৭ | ৩ | ৭ | ৩২ | ৭ | ৪৩ | ৮ | ৩ |
| ১৮ | ৫ | ৫৯ | ৬ | ১৬ | ৬ | ৩৪ | ৬ | ৫০ | ৭ | ৭ | ৭ | ৩৮ | ৭ | ৫১ | ৮ | ১২ |
| ১৯ | ৫ | ৫৯ | ৬ | ১৭ | ৬ | ৩৬ | ৬ | ৫৩ | ৭ | ১২ | ৭ | ৪৫ | ৭ | ৫৮ | ৮ | ২১ |
| ২০ | ৫ | ৫৯ | ৬ | ১৯ | ৬ | ৩৮ | ৬ | ৫৬ | ৭ | ১৬ | ৭ | ৫১ | ৮ | ৬ | ৮ | ৩১ |
| ২১ | ৫ | ৫৯ | ৬ | ২০ | ৬ | ৪১ | ৭ | ৫৯ | ৭ | ২১ | ৭ | ৫৮ | ৮ | ১৪ | ৮ | ৪১ |
| ২২ | ৫ | ৫৯ | ৬ | ২১ | ৬ | ৪৩ | ৭ | ৩ | ৭ | ২৫ | ৮ | ৫ | ৮ | ২২ | ৮ | ৫১ |
| ২৩ | ৫ | ৫৯ | ৬ | ২২ | ৬ | ৪৫ | ৭ | ৬ | ৭ | ৩০ | ৮ | ১৩ | ৮ | ৩১ | ৯ | ৩ |
| ২৪ | ৫ | ৫৯ | ৬ | ২৩ | ৬ | ৪৮ | ৭ | ১০ | ৭ | ৩৫ | ৮ | ২০ | ৮ | ৪০ | ৯ | ১৫ |

সূর্য্যোদয় ও সূর্য্যাস্ত কাল জানিতে পারিলেই দিবামান ও নিশামান জানা যায়। পূর্ব্বেই উক্ত হইয়াছে, দশমলগ্ন সাধনার্থ দিবামান বা নিশামান এবং ইষ্টসময় ও রবিস্ফুট জানা আবশ্যক।

উপরিস্থিত ১১নং তালিকা উত্তর অক্ষাংশস্থিত দেশের জন্য প্রস্তুত হইল। দক্ষিণ অক্ষাংশস্থিত দেশের জন্য ঐ তালিকাদ্বয় দ্বারাই সাধিত হইবে; বিশেষ এই যে ১১ নং তালিকার উত্তর ক্রান্তিকে দক্ষিণ ক্রান্তি এবং দক্ষিণ ক্রান্তিকে উত্তর ক্রান্তি মনে করিয়া কার্য্য করিলেই হইবে।

উক্ত তালিকায় ১, ১৪, ২৬, ৩৫, ৪৩, ৫৩, ৫৬, ৬০ অক্ষাংশের উদয় সময় প্রদত্ত হইল। ঐ সকল অক্ষাংশের মধ্যবর্ত্তী অক্ষাংশস্থিত দেশের উদয় কাল সামান্য অনুপাত দ্বারা নির্ণীত হইবে।

## সপ্তম পরিচ্ছেদ।

### সূর্য্যাদি গ্রহের ক্রান্তি (DECLINATION)

বিষুবরেখা হইতে গ্রহগণ কখনও উত্তর দিকে কখনও দক্ষিণ দিকে হেলিয়া যায়; যে গ্রহ বিষুবরেখা হইতে যত ডিগ্রি গমন করে সেই গ্রহের সেই অন্তর বা দূরত্বকে সেই গ্রহের (Declination) কহে।

যখন কোন গ্রহ বিষুবরেখাতে অবস্থান করে তখন তাহার ক্রান্তি (Declination) শূন্য (০) ডিগ্রি। সূর্য্যের ক্রান্তি ২৩ ডিঃ ২৮ মিঃ; অপরাপর গ্রহগণের ক্রান্তি ৩০ ডিঃ ২৮ কলার অধিক হয় না। নক্ষত্রের ক্রান্তি ৯০ ডিঃ; রবির ক্রান্তি (Declination) সম্বন্ধে আরও কিঞ্চিৎ স্পষ্ট করিয়া বলা যাইতেছে। ইতিপূর্ব্বে ৪ পৃষ্ঠা ৭ম অনুচ্ছেদে ক্রান্তিপাতের বিষয় বলা হইয়াছে। সূর্য্য যখন ক্রান্তিপাতে (Equinox) আসিয়া উপস্থিত হয়, তখন তাহার ক্রান্তি শূন্য (০) ডিগ্রি হয়। তাহার পর প্রতি মাসে প্রায় আট ডিগ্রি করিয়া রবির ক্রান্তির হ্রাস বা বৃদ্ধি হয়। নাড়ী বলয়

( Celestial equator ) স্থিত ক্রান্তিপাত হইতে সূর্য্য যতই উত্তরাভিমুখে গমন করিতে থাকে, ততই তাহার উত্তর ক্রান্তি (North declination) বৃদ্ধি হইতে থাকে। সেই সঙ্গে উত্তর গোলকার্দ্ধে দিনমানের বৃদ্ধি ও রাত্রি-মানের হ্রাস হইতে থাকে। কর্কট বলয়ের বা কর্কট ক্রান্তির অয়নান্ত সীমা (Solstitial point) পর্য্যন্ত গমন করিলে সূর্য্যের উত্তর ক্রান্তির (North declination) সীমা শেষ হয়। এই স্থান হইতে রবিমার্গ দক্ষিণ দিকে হেলিতে আরম্ভ করে, সুতরাং এই স্থান হইতে সূর্য্যের ক্রান্তি (declination) কমিতে কমিতে শারদীয় ক্রান্তিপাতে (Verval Equinox) উপস্থিত হইলে পুনরায় সূর্য্যের ক্রান্তি শূন্য ( ০ ) ডিক্রি ও দিবারাত্রি সমান হয়। তাহার পর সূর্য্য ক্রমশঃ মকর বলয়াভিমুখে ( তুলা বিছা ইত্যাদি ক্রমে ) গমন করিতে থাকে এই সময় সূর্য্যের দক্ষিণ ক্রান্তি (South declination) বৃদ্ধি হইতে থাকে। এই সময় হইতে দক্ষিণ গোলকার্দ্ধে দিবামান বৃদ্ধি ও রাত্রিমান হ্রাস হইতে থাকে; রবি মকর বলয়ের অয়নান্ত সীমায় (Solstitial point) উপস্থিত হইলে পুনরায় সূর্য্যের দক্ষিণ ক্রান্তি (South declination) হ্রাস হইতে থাকে। সূর্য্য নৈসর্গিক বিষুবরেখা বা নাড়ী বলয়াভিমুখে গমন করিতে থাকে। এবং পুনরায় সায়ন মেষ রাশির প্রথমে বাসন্তিক ক্রান্তিপাতে সূর্য্য উপনীত হইয়া থাকেন। এই উত্তর ও দক্ষিণ ক্রান্তির হ্রাসবৃদ্ধি রাশিচক্রের কোন্ অংশে কত নিয়ে তাহা ক্রান্তিচক্রে প্রদত্ত হইয়াছে।

সায়ন মেষ সংক্রান্তি ( ১০ই চৈত্র ) হইতে ৯ই আশ্বিন অর্থাৎ সায়ন তুলা পর্য্যন্ত সূর্য্য উত্তর ক্রান্তিতে অবস্থিত বা উত্তর ক্রান্তিগত। সায়ন তুলা ( ১০ই আশ্বিন ) হইতে ৯ই চৈত্র সূর্য্য দক্ষিণ ক্রান্তিগত।

কোন্ গ্রহ কোন্ রাশির কত অংশে অবস্থিত জানিতে পারিলেই তাহার উত্তর বা দক্ষিণ ক্রান্তি কত তাহা পরপৃষ্ঠাস্থিত ক্রান্তি খণ্ডা চক্র ১২নং তালিকা হইতে সহজেই জানা যাইবে।

## ১২নং তালিকা। ক্রান্তিখণ্ড-চক্র

রাশিদিগের ক্রান্তি অংশ।

| অংশ | কর্কট মকর | | সিংহ কুম্ভ | | কন্যা মীন | | অংশ |
|---|---|---|---|---|---|---|---|
| | অং | কঃ | অং | কঃ | অং | কঃ | |
| ০ | ২৩ | ২৭ | ২০ | ১৩ | ১১ | ২৯ | ৩০ |
| ১ | ২৩ | ২৭ | ১৯ | ৫৭ | ১১ | ৭ | ২৯ |
| ২ | ২৩ | ২৬ | ১৯ | ৪৩ | ১০ | ৪৬ | ২৮ |
| ৩ | ২৩ | ২৫ | ১৯ | ৩০ | ১০ | ২৪ | ২৭ |
| ৪ | ২৬ | ২৩ | ১৯ | ১৬ | ১০ | ৩ | ২৬ |
| ৫ | ২৩ | ২১ | ১৯ | ১ | ৯ | ৪১ | ২৫ |
| ৬ | ২৩ | ১৯ | ১৮ | ৫৭ | ৯ | ১৯ | ২৪ |
| ৭ | ২৩ | ১৬ | ১৮ | ৩২ | ৮ | ৫৭ | ২৩ |
| ৮ | ২৩ | ১৩ | ১৮ | ১৭ | ৮ | ৩৪ | ২২ |
| ৯ | ২৩ | ৯ | ১৮ | ১ | ৮ | ১২ | ২১ |
| ১০ | ২৩ | ৪ | ১৭ | ৪৫ | ৭ | ৪৯ | ২০ |
| ১১ | ২৩ | ৮ | ১৭ | ২৯ | ৭ | ২৭ | ১৯ |
| ১২ | ২২ | ৫৫ | ১৭ | ২ | ৭ | ৪ | ১৮ |
| ১৩ | ২২ | ৫৯ | ১৬ | ৫৫ | ৬ | ৪১ | ১৭ |
| ১৪ | ২২ | ৪৩ | ১৬ | ৩৮ | ৬ | ১৮ | ১৬ |
| ১৫ | ২২ | ৩৬ | ১৬ | ২১ | ৫ | ৫৫ | ১৫ |
| ১৬ | ২২ | ২৯ | ১৬ | ৩ | ৫ | ৩১ | ১৪ |
| ১৭ | ২২ | ২২ | ১৫ | ৪৫ | ৫ | ৮ | ১৩ |
| ১৮ | ২২ | ১৪ | ১৫ | ২৭ | ৪ | ৪৫ | ১২ |
| ১৯ | ২২ | ৬ | ১৫ | ৮ | ৪ | ২১ | ১১ |
| ২০ | ২১ | ৫৮ | ১৪ | ৪৯ | ৩ | ৫৮ | ১০ |
| ২১ | ২১ | ৪৯ | ১৪ | ৩০ | ৩ | ৩৪ | ৯ |
| ২২ | ২১ | ৩৯ | ১৪ | ১১ | ৩ | ১০ | ৮ |
| ২৩ | ২১ | ২৯ | ১৩ | ৫১ | ২ | ৪৭ | ৭ |
| ২৪ | ২১ | ১৯ | ১৩ | ৩২ | ২ | ২৩ | ৬ |
| ২৫ | ২১ | ৮ | ১৩ | ১২ | ২ | ০ | ৫ |
| ২৬ | ২০ | ৫৭ | ১২ | ৫১ | ১ | ৩৬ | ৪ |
| ২৭ | ২০ | ৪৬ | ১২ | ১ | ১ | ১২ | ৩ |
| ২৮ | ২০ | ৩৫ | ১২ | ১০ | ০ | ৪৮ | ২ |
| ২৯ | ২০ | ২২ | ১১ | ৫০ | ০ | ২৪ | ১ |
| ৩০ | ২০ | ১০ | ১১ | ২৯ | ০ | ০ | ০ |
| | মিথুন ধনু | | বৃষ বিছা | | মেষ তুলা | | |

মেষ বৃষাদি কন্যা পর্য্যন্ত ছয় রাশি উত্তর ক্রান্তির অন্তর্গত এবং তুলা বিছাদি মীন পর্য্যন্ত ছয় রাশি দক্ষিণ ক্রান্তির অন্তর্গত। যে সকল রাশির নাম উপরে আছে তাহা উপর দিক হইতে এবং যে সকল রাশির নাম নিম্নে আছে তাহাদের নিম্নের দিক হইতে পড়িতে হইবে।

## অষ্টম পরিচ্ছেদ।

### ইংরাজী মতে তন্বাদি দ্বাদশ ভাবের স্ফুট সাধন।

যে সময় কোন ব্যক্তি জন্মগ্রহণ করিবে বা কোন প্রশ্ন হইবে, সেই সময়ের বা কোন নির্দ্দিষ্ট সময়ের তন্বাদি ভাব নির্ণয় করিতে হইলে নিম্নলিখিত প্রক্রিয়ানুসারে কার্য্য করিতে হইবে।

নির্দ্দিষ্ট তারিখের নির্দ্দিষ্ট সময়ের পূর্ব্ব দুই প্রহর সময়ের বিশুদ্ধ সময় এক স্থানে, স্থাপন করিবেন। তৎপরে ঐ দুই প্রহর হইতে যত সময় অতীত হইয়াছে, তাহা পূর্ব্বোক্ত বিশুদ্ধ সময়ের সহিত যোগ করিতে হইবে। এই যোগফলই অভীষ্ট সময়ের মাধ্যাহ্নিক রেখার বা মধ্যন্দিনের সরল উত্থান। (Right Ascensions of Meridian)।

পূর্ব্বোক্ত মতে যোগফলের অঙ্ক পশ্চাৎ প্রদত্ত কলিকাতার ভাব-নির্ণয়ী তালিকার "ক" স্তম্ভের যে অঙ্কের সহিত সমান হইবে বা প্রায় মিলিবে, সেই অঙ্কের বিপরীতে যে রাশির যত ডিক্রি তন্বাদি ছয় ভাবের উদয়াংশ হইবে, তাহা লিখিত আছে। উক্ত ৬টী স্তম্ভ হইতে ৬টী অঙ্ক গ্রহণ পূর্ব্বক রাশি চক্রের প্রত্যেক ভাবের পার্শ্বে অথবা পৃথক এক স্থানে রাখিবেন। তৎপরে লগ্নাদি ৬টী ভাবের অঙ্কসহ ৬ যোগ করিলে জায়াদি ৬টী ভাব হইবে। কর্কটের ৯।২৩ না রাখিয়া ৩।৯।২৩ রাখিতে পারেন; ইহার অর্থ মিথুন রাশি (৩) গত হইয়া কর্কটের ৯ অংশ ২৩ কলা হইয়াছে।

ইং সন ১৮৯২ খৃষ্টাব্দের ৩রা জুন রাত্রি ৯ ঘটিকার সময় একটী শিশুর জন্ম হইয়াছে। (১নং কোষ্ঠী দ্রষ্টব্য।) তদবলম্বনে নিম্নে উদাহরণ প্রদত্ত হইল।

| ১৪ নং তালিকা হইতে গৃহীত | ঘঃ | মিঃ | সেঃ |
|---|---|---|---|
| উক্ত মাসের ৩রা জুনের সূর্য্যের মাধ্যাহ্নিক সরল উত্থান | ৪ | ৪৫ | ১৭ |
| জন্ম সময়ের পূর্ব্ব মধ্যাহ্নকাল হইতে যত সময় হইয়াছে | ৯ | ০ | ০ |
| (১৬৯ পৃঃ ক স্তম্ভ ২৮ ছত্র দ্রষ্টব্য) | ১৩ | ৪৫ | ১৭ |

ঐ তালিকা হইতে নিম্নোক্ত প্রকারে ভাবের দীপ্তাংশ সকল রক্ষিত হইল।

| | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|
| মকরের | ১৪।৪৬ | তনু | ভাব | + ৬ = | ৩।১৪।৪৬ | জায়া | ভাব |
| কুম্ভের | ১৯ | ধন | ” | + ৬ = | ৪।১৯ | নিধন | ” |
| মীন | ২৫ | সহজ | ” | + ৬ = | ৫।২৫ | ধর্ম্ম | ” |
| মেষ | ২৮ | বন্ধু | ” | + ৬ = | ৬।২৮ | কর্ম্ম | ” |
| বৃষ | ২৬ | পুত্র | ” | + ৬ = | ৭।২৬ | আয় | ” |
| মিথুন | ২০ | রিপু | ” | + ৬ = | ৮।২০ | ব্যয় | ” |

| সায়ন ভাবস্ফুট | | | অয়নাংশ | | নিরয়ণ ভাবস্ফুট | সন্ধিস্ফুট |
|---|---|---|---|---|---|---|
| তনু | ৯।১৪।৪৬ | — | ০।২০।৫৩ | = | ৮।২৩।৫৩ | ৯।১১।০ |
| ধন | ১০।১৯ | — | ০।২০।৫৩ | = | ৯।২৮।৭ | ১০।১৬।৭ |
| সহজ | ১১।২৫ | — | ০।২০।৫৩ | = | ১১। ৪।৭ | ১১।২০।৩৭ |
| বন্ধু | ০।২৮ | — | ০।২০।৫৩ | = | ০। ৭।৭ | ০।২১।৭ |
| পুত্র | ১।২৬ | — | ০।২০।৫৩ | = | ১। ৫।৭ | ১।১৭।৭ |
| রিপু | ২।২০ | — | ০।২০।৫৩ | = | ১।২৯।৭ | ২।১১।৩৭ |
| জায়া | ৩।১৪।৪৬ | — | ০।২০।৫৩ | = | ২।২৩।৫৩ | ৩।১১।০ |
| নিধন | ৪।১৯ | — | ০।২০।৫৩ | = | ৩।২৮।৭ | ৪।১৬।৭ |
| ধর্ম্ম | ৫।২৫ | — | ০।২০।৫৩ | = | ৫।৪।৭ | ৫।২০।৩৭ |
| কর্ম্ম | ৬।২৮ | — | ০।২০।৫৩ | = | ৬।৭।৭ | ৬।২১।৭ |
| আয় | ৭।২৬ | — | ০।২০।৫৩ | = | ৭।৫।৭ | ৭।১৭।৭ |
| ব্যয় | ৮।২০ | — | ০।২০।৫৩ | = | ৭।২৯।৭ | ৮।১১।৩৭ |

## তাৎকালিক গ্রহস্ফুট।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| রবি | ১।২১।৮ | গুরু | ১১।২৫।৪৯ | কেতু | ৬।২৫।১৬ |
| চন্দ্র | ৫।৫।২৭ | শুক্র | ২।২৮।৪৮ | হাসে | ৬।১১।৩৮ |
| কুজ | ৯।১৬।১৩ | শনি | ৫।২।৩২ | নেপ্ | ১।১৮।৩ |
| বুধ | ১।৯।৫ | রাহু | ০।২৫।১৬ | | |

গ্রহগণের ভাবগত অবস্থান দেখিয়া ফলাফল বিচার করিতে হয়। এস্থলে রবি ৬ষ্ঠ ভাবে, শনিও চন্দ্র ধর্ম্মভাবে, মঙ্গল ধনভাবে, বুধ ও ও রাহু পুত্রভাবে গুরু বন্ধুভাবে, শুক্র জায়াভাবে, কেতু আয়ভাবে, হাসেল কর্ম্ম ভাবে এবং নেপচুন ৬ষ্ঠ ভাবে অবস্থিত।

১৩নং। ইংরাজিমতে-গণিত কলিকাতার তন্বাদি ভাব-সারণী।

| মাধ্যাহ্নিক রেখার সরল উত্থান ক | | | তনুভাব ১ | | ধনভাব ২ | সহজ ভাব ৩ | বন্ধুভাব ৪ | পুত্রভাব ৫ | রিপুভাব ৬ |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | কর্কট | | সিংহ | কন্যা | তুলা | বিছা | ধনু |
| ঘঃ | মিঃ | সেঃ | ডিঃ | মিঃ | ডিঃ | ডিঃ | ডিঃ | ডিঃ | ডিঃ |
| ০ | ০ | ০ | ৯ | ২৩ | ৪ | ০ | ০ | ৪ | ৮ |
| ০ | ৩ | ৪০ | ১০ | ১২ | ৪ | ০ | ১ | ৫ | ৯ |
| ০ | ৭ | ২০ | ১১ | ১ | ৫ | ১ | ২ | ৬ | ১০ |
| ০ | ১১ | ১ | ১১ | ৫০ | ৬ | ২ | ৩ | ৭ | ১১ |
| ০ | ১৪ | ৪১ | ১২ | ৩৯ | ৭ | ৩ | ৪ | ৮ | ১২ |
| ০ | ১৮ | ২১ | ১৩ | ২৮ | ৮ | ৪ | ৫ | ৯ | ১৩ |
| ০ | ২২ | ২ | ১৪ | ১৭ | ৮ | ৫ | ৬ | ১০ | ১৪ |
| ০ | ২৫ | ৪২ | ১৫ | ৬ | ৯ | ৬ | ৭ | ১১ | ১৫ |
| ০ | ২৯ | ২৩ | ১৫ | ৫৪ | ১০ | ৭ | ৮ | ১২ | ১৫ |
| ০ | ৩৩ | ৪ | ১৬ | ৪৩ | ১১ | ৮ | ৯ | ১৩ | ১৬ |
| ০ | ৩৬ | ৪৫ | ১৭ | ৩২ | ১২ | ৯ | ১০ | ১৪ | ১৭ |
| ০ | ৪০ | ২৭ | ১৮ | ২০ | ১৩ | ১০ | ১১ | ১৫ | ১৮ |
| ০ | ৪৪ | ৮ | ১৯ | ৯ | ১৪ | ১১ | ১২ | ১৬ | ১৯ |
| ০ | ৪৭ | ৫০ | ১৯ | ৫৮ | ১৪ | ১২ | ১৩ | ১৭ | ২০ |
| ০ | ৫১ | ৩২ | ২০ | ৪৭ | ১৫ | ১২ | ১৪ | ১৮ | ২১ |
| ০ | ৫৫ | ১৪ | ২১ | ৩৫ | ১৬ | ১৩ | ১৫ | ১৯ | ২২ |
| ০ | ৫৮ | ৫৭ | ২২ | ২৩ | ১৭ | ১৪ | ১৬ | ২০ | ২২ |
| ১ | ২ | ৪০ | ২৩ | ১২ | ১৮ | ১৫ | ১৭ | ২০ | ২৩ |
| ১ | ৬ | ২৪ | ২৪ | ২ | ১৯ | ১৬ | ১৮ | ২১ | ২৪ |
| ১ | ১০ | ৭ | ২৪ | ৫১ | ২০ | ১৭ | ১৯ | ২২ | ২৫ |
| ১ | ১৩ | ৫১ | ২৫ | ৪০ | ২০ | ১৮ | ২০ | ২৩ | ২৬ |
| ১ | ১৭ | ৩৬ | ২৬ | ২৯ | ২১ | ১৯ | ২১ | ২৪ | ২৭ |
| ১ | ২১ | ২১ | ২৭ | ১৮ | ২২ | ২০ | ২২ | ২৫ | ২৮ |
| ১ | ২৫ | ৬ | ২৮ | ৭ | ২৩ | ২১ | ২৩ | ২৬ | ২৯ |
| ১ | ২৮ | ৫২ | ২৮ | ৫৭ | ২৪ | ২২ | ২৪ | ২৭ | ২৯ |
| ১ | ৩২ | ৩৮ | ২৯ | ৪৬ | ২৫ | ২৩ | ২৫ | ২৮ | মকর |
| ১ | ৩৬ | ২৫ | ০ সিং | ৩৬ | ২৬ | ২৪ | ২৬ | ২৯ | ১ |
| ১ | ৪০ | ১৩ | ১ | ২৬ | ২৭ | ২৫ | ২৭ | | ২ |
| ১ | ৪৪ | ১ | ২ | ১৬ | ২৮ | ২৬ | ২৮ | ১ | ৩ |
| ১ | ৪৭ | ৪৯ | ৩ | ৬ | ২৮ | ২৭ | ২৯ | ২ | ৪ |
| ১ | ৫১ | ৩৮ | ৩ | ৫৬ | ২৯ | ২৮ | ৩০ | ৩ | ৫ |

## ১৩নং। ইংরাজিমতে-গণিত কলিকাতার তন্বাদি ভাব-সারণী

| মাধ্যাহ্নিক রেখার সরল উত্থান ক | | | তনুভাব | | ধনভাব ২ | সহজ ভাব | বন্ধুভাব ৪ | পুত্রভাব ৫ | রিপুভাব ৬ |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | সিংহ | | সিংহ | কন্যা | বিছা | ধনু | মকর |
| | মিঃ | সেঃ | ডিঃ | মিঃ | ডিঃ | ডিঃ | ডিঃ | ডিঃ | ডিঃ |
| ১ | ৫১ | ৩৮ | ৩ | ৫৬ | ২৯ | ২৮ | | ৩ | ৪ |
| ১ | ৫৫ | ২৭ | ৪ | ৪৬ | কন্যা | ২৯ | ১ | ৪ | ৫ |
| ১ | ৫৯ | ১৮ | ৫ | ৩৭ | ১ | তুলা | ২ | ৫ | ৬ |
| ২ | ৩ | ৮ | ৬ | ২৮ | ২ | ১ | ৩ | ৬ | ৭ |
| ২ | ৭ | ০ | ৭ | ১৯ | ৩ | ২ | ৪ | ৭ | ৮ |
| ২ | ১০ | ৫২ | ৮ | ১০ | ৪ | ৩ | ৫ | ৮ | ৯ |
| ২ | ১৪ | ৪৪ | ৯ | ১ | ৪ | ৪ | ৬ | ৯ | ৯ |
| ২ | ১৮ | ৩৭ | ৯ | ৫২ | ৫ | ৫ | ৭ | ১০ | ১০ |
| ২ | ২২ | ৩১ | ১০ | ৪৩ | ৬ | | ৮ | ১১ | ১১ |
| ২ | ২৬ | ২৫ | ১১ | ৩৫ | ৭ | ৭ | ৯ | ১২ | ১২ |
| ২ | ৩০ | ২১ | ১২ | ২৭ | ৮ | ৮ | ১০ | ১৩ | ১৩ |
| ২ | ৩৪ | ১৭ | ১৩ | ১৯ | ৯ | ৯ | ১১ | ১৩ | ১৪ |
| ২ | ৩৮ | ১৪ | ১৪ | ১২ | ১০ | ১০ | ১২ | ১৪ | ১৫ |
| ২ | ৪২ | ১১ | ১৫ | ৪ | ১১ | ১১ | ১৩ | ১৫ | ১৬ |
| ২ | ৪৬ | ৯ | ১৫ | ৫৭ | ১২ | ১২ | ১৪ | ১৬ | ১৬ |
| ২ | ৫০ | ৯ | ১৬ | ৫০ | ১৩ | ১৩ | ১৫ | ১৭ | ১৭ |
| ২ | ৫৪ | ৭ | ১৭ | ৪৩ | ১৪ | ১৪ | ১৬ | ১৮ | ১৮ |
| ২ | ৫৮ | ৮ | ১৮ | ৩৬ | ১৫ | ১৫ | ১৭ | ১৯ | ১৯ |
| ৩ | ২ | ৮ | ১৯ | ৩০ | ১৬ | ১৬ | ১৮ | ২০ | ২০ |
| ৩ | ৬ | ১০ | ২০ | ২৪ | ১৭ | ১৭ | ১৯ | ২১ | ২১ |
| ৩ | ১০ | ১২ | ২১ | ১৮ | ১৮ | ১৮ | ২০ | ২২ | ২২ |
| ৩ | ১৪ | ১৬ | ২২ | ১২ | ১৯ | ১৯ | ২১ | ২৩ | ২৩ |
| ৩ | ১৮ | ১৯ | ২৩ | ৬ | ২০ | ২০ | ২২ | ২৪ | ২৪ |
| ৩ | ২২ | ২৪ | ২৪ | ১ | ২১ | ২১ | ২৩ | ২৫ | ২৫ |
| ৩ | ২৬ | ২৯ | ২৪ | ৫৬ | ২২ | ২২ | ২৪ | ২৫ | ২৬ |
| ৩ | ৩০ | ৩৫ | ২৫ | ৫ | ২৩ | ২৩ | ২৫ | ২৬ | ২৬ |
| ৩ | ৩৪ | ৪২ | ২৬ | ৪৬ | ২৪ | ২৪ | ২৬ | ২৭ | ২৭ |
| ৩ | ৩৮ | ৪৯ | ২৭ | ৪২ | ২৫ | ২৫ | ২৭ | ২৮ | ২৮ |
| ৩ | ৪২ | ৫৭ | ২৮ | ৩৮ | ২৬ | ২৬ | ২৮ | ২৯ | ২৯ |
| ৩ | ৪৭ | ৬ | ২৯ | ৩৪ | ২৭ | ২৭ | ২৯ | মকর | কুম্ভ |
| ৩ | ৫১ | ১৬ | কন্যা | ৩০ | ২৮ | ২৮ | ৩০ | ১ | ১ |

## ১৩নং। ইংরাজিমতে-গণিত কলিকাতার তন্বাদি ভাব-সারণী।

| মাধ্যাহ্নিক রেখার সরল উত্থান ক | | | তনুভাব ১ | | ধনভাব ২ | সহজ ভাব ৩ | বন্ধুভাব ৪ | পুত্রভাব ৫ | রিপুভাব ৬ |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | কন্যা | | কন্যা | তুলা | ধনু | মকর | কুম্ভ |
| ঘঃ | মিঃ | সেঃ | ডিঃ | মিঃ | ডিঃ | ডিঃ | ডিঃ | ডিঃ | ডিঃ |
| ৩ | ৫১ | ১৬ | ০ | ৩০ | ২৮ | ২৮ | ০ | ১ | ১ |
| ৩ | ৫৫ | ২৬ | ১ | ২৬ | ২৯ | ২৯ | ১ | ২ | ২ |
| ৩ | ৫৯ | ৩৭ | ২ | ২৩ | তুলা | বিছা | ২ | ৩ | ৩ |
| ৪ | ৩ | ৪৮ | ৩ | ২১ | ১ | ১ | ৩ | ৪ | ৪ |
| ৪ | ৮ | ১ | ৪ | ১৮ | ২ | ২ | ৪ | ৫ | ৫ |
| ৪ | ১২ | ১৩ | ৫ | ১৫ | ৩ | ৩ | ৫ | ৬ | ৬ |
| ৪ | ১৬ | ২৭ | ৬ | ১৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৭ |
| ৪ | ২০ | ৪১ | ৭ | ১১ | ৫ | ৬ | ৭ | ৮ | ৮ |
| ৪ | ২৪ | ৫৫ | ৮ | ৯ | ৬ | ৭ | ৮ | ৯ | ৯ |
| ৪ | ২৯ | ১১ | ৯ | ৭ | ৭ | ৮ | ৯ | ১০ | ১০ |
| ৪ | ৩৩ | ২৬ | ১০ | ৫ | ৮ | ৯ | ১০ | ১১ | ১১ |
| ৪ | ৩৭ | ২২ | ১১ | ৪ | ৯ | ১০ | ১১ | ১২ | ১২ |
| ৪ | ৪১ | ৫৯ | ১২ | ৩ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৩ |
| ৪ | ৪৬ | ১৭ | ১৩ | ২ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১৪ |
| ৪ | ৫০ | ৩৪ | ১৪ | ১ | ১২ | ১৩ | ১৪ | ১৫ | ১৫ |
| ৪ | ৫৪ | ৫২ | ১৫ | ০ | ১৩ | ১৪ | ১৫ | ১৬ | ১৬ |
| ৪ | ৫৯ | ১১ | ১৫ | ৫৯ | ১৪ | ১৫ | ১৬ | ১৭ | ১৭ |
| ৫ | ৩ | ৩০ | ১৬ | ৫৮ | ১৫ | ১৬ | ১৭ | ১৮ | ১৮ |
| ৫ | ৭ | ৪৯ | ১৭ | ৫৮ | ১৭ | ১৭ | ১৮ | ১৯ | ১৯ |
| ৫ | ১২ | ৯ | ১৮ | ৫৮ | ১৮ | ১৮ | ১৯ | ২০ | ২০ |
| ৫ | ১৬ | ২৯ | ১৯ | ৫৮ | ১৯ | ১৯ | ২০ | ২১ | ২১ |
| ৫ | ২০ | ৪৯ | ২০ | ৫৮ | ২০ | ২০ | ২১ | ২২ | ২২ |
| ৫ | ২৫ | ১০ | ২১ | ৫৮ | ২১ | ২১ | ২২ | ২৩ | ২৩ |
| ৫ | ২৯ | ৩০ | ২২ | ৫৮ | ২২ | ২২ | ২৩ | ২৪ | ২৪ |
| ৫ | ৩৩ | ৫১ | ২৩ | ৫৮ | ২৩ | ২৩ | ২৪ | ২৫ | ২৫ |
| ৫ | ৩৮ | ১৩ | ২৪ | ৫৮ | ২৪ | ২৪ | ২৫ | ২৬ | ২৬ |
| ৫ | ৪২ | ৩৪ | ২৫ | ৫৮ | ২৫ | ২৫ | ২৬ | ২৭ | ২৭ |
| ৫ | ৪৬ | ৫৫ | ২৬ | ৫৮ | ২৬ | ২৬ | ২৭ | ২৮ | ২৮ |
| ৫ | ৫১ | ১৭ | ২৭ | ৫৯ | ২৭ | ২৭ | ২৮ | ২৯ | ২৯ |
| ৫ | ৫৫ | ৩৮ | ২৮ | ৫৯ | ২৮ | ২৮ | ২৯ | কুম্ভ | মীন |
| ৬ | ০ | ০ | ৩০ কন্যা | ০ | ২৯ | ২৯ | ৩০ | ১ | ১ |

## ১৩নং। ইংরাজিমতে-গণিত কলিকাতার তন্বাদি ভাব-সারণী।

| মাধ্যাহ্নিক রেখার সরল উত্থান ক | | | তনুভাব ১ | | ধনভাব ২ | সহজ ভাব ৩ | বন্ধুভাব ৪ | পুত্রভাব ৫ | রিপুভাব ৬ |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | তুলা | | তুলা | বিছা | মকর | কুম্ভ | মীন |
| মঃ | মিঃ | সেঃ | ডিঃ | মিঃ | ডিঃ | ডিঃ | ডিঃ | ডিঃ | ডিঃ |
| ৬ | ০ | ০ | ০ | ০ | ২৯ | ২৯ | ০ | ১ | ১ |
| ৬ | ৪ | ২২ | ১ | ১ | বিছা | ধনু | ১ | ২ | ২ |
| ৬ | ৮ | ৪৩ | ২ | ১ | ১ | ১ | ২ | ৩ | ৩ |
| ৬ | ১৩ | ৫ | ৩ | ২ | ২ | ২ | ৩ | ৪ | ৪ |
| ৬ | ১৭ | ২৬ | ৪ | ২ | ৩ | ৩ | ৪ | ৫ | ৫ |
| ৬ | ২১ | ৪৭ | ৫ | ২ | ৪ | ৪ | ৫ | ৬ | ৬ |
| ৬ | ২৬ | ৯ | ৬ | ২ | ৫ | ৫ | ৬ | ৭ | ৭ |
| ৬ | ৩০ | ৩০ | ৭ | ২ | ৬ | ৬ | ৭ | ৮ | ৮ |
| ৬ | ৩৪ | ৫০ | ৮ | ২ | ৭ | ৭ | ৮ | ৯ | ৯ |
| ৬ | ৩৯ | ১১ | ৯ | ২ | ৮ | ৮ | ৯ | ১০ | ১০ |
| ৬ | ৪৩ | ৩১ | ১০ | ২ | ৯ | ৯ | ১০ | ১১ | ১১ |
| ৬ | ৪৭ | ৫১ | ১১ | ২ | ১০ | ১০ | ১১ | ১২ | ১২ |
| ৬ | ৫২ | ১১ | ১২ | ২ | ১১ | ১১ | ১২ | ১৩ | ১৪ |
| ৬ | ৫৬ | ৩০ | ১৩ | ২ | ১২ | ১২ | ১৩ | ১৪ | ১৫ |
| ৭ | ০ | ৪৯ | ১৪ | ১ | ১৩ | ১৩ | ১৪ | ১৫ | ১৬ |
| ৭ | ৫ | ৮ | ১৫ | ০ | ১৪ | ১৪ | ১৫ | ১৬ | ১৭ |
| ৭ | ৯ | ২৬ | ১৫ | ৫৯ | ১৫ | ১৫ | ১৬ | ১৭ | ১৮ |
| ৭ | ১৩ | ৪৩ | ১৬ | ৫৮ | ১৬ | ১৬ | ১৭ | ১৮ | ১৯ |
| ৭ | ১৮ | ১ | ১৭ | ৫৭ | ১৭ | ১৭ | ১৮ | ১৯ | ২০ |
| ৭ | ২২ | ১৮ | ১৮ | ৫৬ | ১৮ | ১৮ | ১৯ | ২০ | ২১ |
| ৭ | ২৬ | ৩৪ | ১৯ | ৫৫ | ১৯ | ১৯ | ২০ | ২১ | ২২ |
| ৭ | ৩০ | ৪৯ | ২০ | ৫৩ | ২০ | ২০ | ২১ | ২২ | ২৩ |
| ৭ | ৩৫ | ৫ | ২১ | ৫০ | ২১ | ২১ | ২২ | ২৩ | ২৪ |
| ৭ | ৩৯ | ১৯ | ২২ | ৪৯ | ২২ | ২২ | ২৩ | ২৪ | ২৫ |
| ৭ | ৪৩ | ৩৩ | ২৩ | ৪৭ | ২৩ | ২৩ | ২৪ | ২৫ | ২৬ |
| ৭ | ৪৭ | ৪৭ | ২৪ | ৪৫ | ২৪ | ২৪ | ২৫ | ২৭ | ২৭ |
| ৭ | ৫১ | ৫৯ | ২৫ | ৪২ | ২৫ | ২৫ | ২৬ | ২৮ | ২৮ |
| ৭ | ৫৬ | ১২ | ২৬ | ৩৯ | ২৬ | ২৬ | ২৭ | ২৯ | ২৯ |
| ৮ | ০ | ২৩ | ২৭ | ৩৭ | ২৭ | ২৭ | ২৮ | মীন | মেষ |
| ৮ | ৪ | ৩৪ | ২৮ | ৩৪ | ২৮ | ২৮ | ২৯ | ১ | ১ |
| ৮ | ৮ | ৪৪ | ২৯ তু | ৩০ | ২৯ | ২৯ | ৩০ | ২ | ২ |

## ১৩নং । ইংরাজিমতে-গণিত কলিকাতার তন্বাদি ভাব-সারণী ।

| মাধ্যাহ্নিক রেখার সরল উত্থান ক | | | তনুভাব ১ | | ধনভাব ২ | সহজ ভাব ৩ | বন্ধুভাব ৪ | পুত্রভাব ৫ | রিপুভাব ৭ |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| ঘঃ | মিঃ | সেঃ | তুলা ডিঃ | মিঃ | বিছা ডিঃ | ধনু ডিঃ | কুম্ভ ডিঃ | মীন ডিঃ | মেষ ডিঃ |
| ৮ | ৮ | ৪৪ | ২৯ | ৩০ | ২৯ | ২৯ | ০ | ২ | ২ |
| ৮ | ১২ | ৫৪ | ০ বিছা | ২৬ | ধনু | মকর | ১ | ৩ | ৩ |
| ৮ | ১৭ | ৩ | ১ | ২২ | ১ | ১ | ২ | ৪ | ৪ |
| ৮ | ২১ | ১১ | ২ | ১৮ | ২ | ২ | ৩ | ৫ | ৫ |
| ৮ | ২৫ | ১৯ | ৩ | ১৪ | ৩ | ৩ | ৪ | ৬ | ৬ |
| ৮ | ২৯ | ২৫ | ৪ | ৯ | ৪ | ৪ | ৫ | ৭ | ৭ |
| ৮ | ৩৩ | ৩১ | ৫ | ৪ | ৪ | ৫ | ৬ | ৮ | ৮ |
| ৮ | ৩৭ | ৩৬ | ৫ | ৫৯ | ৫ | ৫ | ৭ | ৯ | ৯ |
| ৮ | ৪১ | ৪১ | ৬ | ৫৪ | ৬ | ৬ | ৮ | ১০ | ১০ |
| ৮ | ৪৫ | ৪৪ | ৭ | ৪৮ | ৭ | ৭ | ৯ | ১১ | ১১ |
| ৮ | ৪৯ | ৪৮ | ৮ | ৪২ | ৮ | ৮ | ১০ | ১২ | ১২ |
| ৮ | ৫৩ | ৫০ | ৯ | ৩৬ | ৯ | ৯ | ১১ | ১৩ | ১৩ |
| ৮ | ৫৭ | ৫২ | ১০ | ৩০ | ১০ | ১০ | ১২ | ১৪ | ১৪ |
| ৯ | ১ | ৫২ | ১১ | ২৪ | ১১ | ১১ | ১৩ | ১৫ | ১৫ |
| ৯ | ৫ | ৫৩ | ১২ | ১৭ | ১২ | ১২ | ১৪ | ১৬ | ১৬ |
| ৯ | ৯ | ৫১ | ১৩ | ১০ | ১৩ | ১৩ | ১৫ | ১৭ | ১৭ |
| ৯ | ১৩ | ৫১ | ১৪ | ৩ | ১৪ | ১৪ | ১৬ | ১৮ | ১৮ |
| ৯ | ১৭ | ৪৯ | ১৪ | ৫৬ | ১৪ | ১৫ | ১৭ | ১৯ | ১৯ |
| ৯ | ২১ | ৪৬ | ১৫ | ৪৮ | ১৫ | ১৬ | ১৮ | ২০ | ২০ |
| ৯ | ২৫ | ৪৩ | ১৬ | ৪১ | ১৬ | ১৭ | ১৯ | ২১ | ২১ |
| ৯ | ২৯ | ৩৯ | ১৭ | ৩৩ | ১৭ | ১৮ | ২০ | ২২ | ২২ |
| ৯ | ৩৩ | ৩৪ | ১৮ | ২৫ | ১৮ | ১৯ | ২১ | ২৩ | ২৩ |
| ৯ | ৩৭ | ২৯ | ১৯ | ১৭ | ১৯ | ২০ | ২২ | ২৪ | ২৪ |
| ৯ | ৪১ | ২৩ | ২০ | ৮ | ২০ | ২০ | ২৩ | ২৫ | ২৫ |
| ৯ | ৪৫ | ১৬ | ২০ | ৫৯ | ২১ | ২১ | ২৪ | ২৬ | ২৬ |
| ৯ | ৪৯ | ৮ | ২১ | ৫০ | ২১ | ২২ | ২৫ | ২৭ | ২৬ |
| ৯ | ৫৩ | ০ | ২২ | ৪১ | ২২ | ২৩ | ২৬ | ২৮ | ২৭ |
| ৯ | ৫৬ | ৫২ | ২৩ | ৩২ | ২৩ | ২৪ | ২৭ | ২৯ | ২৮ |
| ১০ | ০ | ৪২ | ২৪ | ২৩ | ২৪ | ২৫ | ২৮ | মেষ | ২৯ |
| ১০ | ৪ | ৩৩ | ২৫ | ১৪ | ২৫ | ২৬ | ২৯ | ১ | বৃষ |
| ১০ | ৮ | ২২ | ২৬ বিছা | ৪ | ২৬ | ২৭ | ৩০ | ২ | ১ |

## ১৩নং। ইংরাজিমতে-গণিত কলিকাতার তন্বাদি ভাব-সারিণী।

| মাধ্যাহ্নিক রেখার সরল উত্থান ক | | | তনুভাব ১ | | ধনভাব ২ | সহজ ভাব ৩ | বন্ধুভাব ৪ | পুত্রভাব ৫ | রিপুভাব ৬ |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | বিছা | | ধনু | মকর | মীন | মেষ | বৃষ |
| ঘঃ | মিঃ | সেঃ | ডিঃ | মিঃ | ডিঃ | ডিঃ | ডিঃ | ডিঃ | ডিঃ |
| ১০ | ৮ | ২২ | ২৬ | ৪ | ২৬ | ২৭ | ০ | ২ | ১ |
| ১০ | ১২ | ১১ | ২৬ | ৫৪ | ২৭ | ২৮ | ১ | ৩ | ২ |
| ১০ | ১৫ | ৫৯ | ২৭ | ৪৪ | ২৮ | ২৯ | ২ | ৪ | ৩ |
| ১০ | ১৯ | ৪৭ | ২৮ | ৩৪ | ২৮ | কুম্ভ | ৩ | ৫ | ৪ |
| ১০ | ২৩ | ৩৫ | ২৯ | ২৪ | ২৯ | ১ | ৪ | ৬ | ৫ |
| ১০ | ২৭ | ২২ | ০ ধনু | ১৪ | মকর | ২ | ৫ | ৭ | ৬ |
| ১০ | ৩১ | ৮ | ১ | ৩ | ১ | ৩ | ৬ | ৮ | ৬ |
| ১০ | ৩৪ | ৫৪ | ১ | ৫৩ | ২ | ৪ | ৭ | ৯ | ৭ |
| ১০ | ৩৮ | ৩৩ | ২ | ৪২ | ৩ | ৫ | ৮ | ১০ | ৮ |
| ১০ | ৪২ | ২৪ | ৩ | ৩১ | ৪ | ৫ | ৯ | ১১ | ৯ |
| ১০ | ৪৬ | ৯ | ৪ | ২০ | ৪ | ৬ | ১০ | ১২ | ১০ |
| ১০ | ৪৯ | ৫৩ | ৫ | ৯ | ৫ | ৭ | ১১ | ১৩ | ১১ |
| ১০ | ৫৩ | ৩৬ | ৫ | ৫৮ | ৬ | ৮ | ১২ | ১৪ | ১২ |
| ১০ | ৫৭ | ২০ | ৬ | ৪৮ | ৭ | ৯ | ১৩ | ১৫ | ১৩ |
| ১১ | ১ | ৩ | ৭ | ৩৭ | ৮ | ১০ | ১৪ | ১৬ | ১৩ |
| ১১ | ৪ | ৪৬ | ৮ | ২৫ | ৯ | ১১ | ১৫ | ১৭ | ১৪ |
| ১১ | ৮ | ২৮ | ৯ | ৫১ | ১০ | ১২ | ১৬ | ১৮ | ১৫ |
| ১১ | ১২ | ১০ | ১০ | ২ | ১১ | ১৩ | ১৭ | ১৯ | ১৬ |
| ১১ | ১৫ | ৫২ | ১০ | ৫১ | ১১ | ১৪ | ১৮ | ১৯ | ১৭ |
| ১১ | ১৯ | ৩৩ | ১১ | ৪০ | ১২ | ১৫ | ১৯ | ২০ | ১৮ |
| ১১ | ২৩ | ১৫ | ১২ | ২৮ | ১৩ | ১৬ | ২০ | ২১ | ১৮ |
| ১১ | ২৬ | ৫৬ | ১৩ | ১৭ | ১৪ | ১৭ | ২১ | ২২ | ১৯ |
| ১১ | ৩০ | ৩৭ | ১৪ | ৬ | ১৫ | ১৮ | ২২ | ২৩ | ২০ |
| ১১ | ৩৪ | ১৮ | ১৪ | ৫৪ | ১৬ | ১৯ | ২৩ | ২৪ | ২১ |
| ১১ | ৩৭ | ৫৮ | ১৫ | ৪৩ | ১৭ | ২০ | ২৪ | ২৫ | ২২ |
| ১১ | ৪১ | ৩৯ | ১৬ | ৩২ | ১৮ | ২১ | ২৫ | ২৬ | ২৩ |
| ১১ | ৪৫ | ১৯ | ১৭ | ২ | ১৯ | ২২ | ২৬ | ২৭ | ২৪ |
| ১১ | ৪৮ | ৫৯ | ১৮ | ১০ | ১৯ | ২৩ | ২৭ | ২৮ | ২৪ |
| ১১ | ৫২ | ৪০ | ১৮ | ৫৯ | ২০ | ২৪ | ২৮ | ২৯ | ২৫ |
| ১১ | ৫৬ | ২০ | ১৯ | ৪৮ | ২১ | ২৫ | ২৯ | ৩০ | ২৬ |
| ১২ | ০ | ০ | ২০ | ৩৭ | ২২ | ২৬ | ৩০ | ৩০ | ২৭ |

## ১৩নং। ইংরাজিমতে-গণিত কলিকাতার তন্বাদি ভাব-সারণী।

| মাধ্যাহ্নিক রেখার সবল উত্থান ক | | | তনুভাব ১ | | ধনভাব ২ | সহজ ভাব ৩ | বন্ধুভাব ৪ | পুত্রভাব ৫ | পুভাব ৬ |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | ধনু | | মকর | কুম্ভ | মেষ | বৃষ | বৃষ |
| ঘঃ | মিঃ | সেঃ | ডিঃ | মিঃ | ডিঃ | ডিঃ | ডিঃ | ডিঃ | ডিঃ |
| ১২ | ০ | ০ | ২০ | ৩৭ | ২২ | ২৬ | ০ | ০ | ২৭ |
| ১২ | ৩ | ৪০ | ২১ | ২৬ | ২৩ | ২৭ | ১ | ১ | ২৭ |
| ১২ | ৭ | ২০ | ২২ | ১৫ | ২৪ | ২৮ | ২ | ২ | ২৮ |
| ১২ | ১১ | ১ | ২৩ | ৫ | ২৪ | ২৯ | ৩ | ৩ | ২৯ |
| ১২ | ১৪ | ৪১ | ২৩ | ৫৪ | ২৫ | মীন ০ | ৪ | ৪ | মিথু ০ |
| ১২ | ১৮ | ২১ | ২৪ | ৪৪ | ২৬ | ১ | ৫ | ৫ | ১ |
| ১২ | ২২ | ২ | ২৫ | ৩৩ | ২৭ | ২ | ৬ | ৬ | ১ |
| ১২ | ২৫ | ৪২ | ২৬ | ২৪ | ২৮ | ৩ | ৭ | ৭ | ২ |
| ১২ | ২৯ | ২৩ | ২৭ | ১৪ | ২৯ | ৪ | ৮ | ৮ | ৩ |
| ১২ | ৩৩ | ৪ | ২৮ | ৪ | কুম্ভ ০ | ৫ | ৯ | ৯ | ৪ |
| ১২ | ৩৬ | ৪৫ | ২৮ | ৫৪ | ১ | ৬ | ১০ | ৯ | ৫ |
| ১২ | ৪০ | ২৭ | ২৯ | ৪৫ | ২ | ৭ | ১১ | ১০ | ৬ |
| ১২ | ৪৪ | ৮ | ০মকর | ৩৬ | ৩ | ৮ | ১২ | ১১ | ৬ |
| ১২ | ৪৭ | ৫০ | ১ | ২৭ | ৪ | ৯ | ১৩ | ১২ | ৭ |
| ১২ | ৫১ | ৩২ | ২ | ১৮ | ৫ | ১০ | ১৪ | ১৩ | ৮ |
| ১২ | ৫৫ | ১৪ | [illegible] | ১০ | ৬ | ১১ | ১৫ | ১৪ | ৯ |
| ১২ | ৫৮ | ৫৭ | ৪ | ২ | ৭ | ১২ | ১৬ | ১৫ | ১০ |
| ১৩ | ২ | ৪০ | ৪ | ৫৪ | ৮ | ১৩ | ১৭ | ১৬ | ১১ |
| ১৩ | ৬ | ২৪ | ৫ | ৪৬ | ৯ | ১৪ | ১৮ | ১৭ | ১১ |
| ১৩ | ১০ | ৭ | ৬ | ৩৮ | ১০ | ১৫ | ১৯ | ১৮ | ১২ |
| ১৩ | ১৩ | ৫১ | ৭ | ৩১ | ১১ | ১৭ | ২০ | ১৮ | ১৩ |
| ১৩ | ১৭ | ৩৬ | ৮ | ২৪ | ১২ | ১৮ | ২১ | ১৯ | ১৪ |
| ১৩ | ২১ | ২১ | ৯ | ১৮ | ১৩ | ১৯ | ২২ | ২০ | ১৫ |
| ১৩ | ২৫ | ৬ | ১০ | ১২ | ১৪ | ২০ | ২৩ | ২১ | ১৬ |
| ১৩ | ২৮ | ৫২ | ১১ | ৬ | ১৫ | ২১ | ২৪ | ২২ | ১৬ |
| ১৩ | ৩২ | ৩৮ | ১২ | ০ | ১৬ | ২২ | ২৫ | ২৩ | ১৭ |
| ১৩ | ৩৬ | ২৫ | ১২ | ৫৫ | ১৭ | ২৩ | ২৬ | ২৪ | ১৮ |
| ১৩ | ৪০ | ১৩ | ১৩ | ৫০ | ১৮ | ২৪ | ২৭ | ২৫ | ১৯ |
| ১৩ | ৪৪ | ১ | ১৪ | ৪৬ | ১৯ | ২৫ | ২৮ | ২৬ | ২০ |
| ১৩ | ৪৭ | ৪৯ | ১৫ | ৪২ | ২০ | ২৬ | ২৯ | ২৬ | ২১ |
| ১৩ | ৫১ | ৩৮ | ১৬ | ৩৮ | ২১ | ২৭ | ৩০ | ২৭ | ২২ |

১৫নং তালিকা। সায়ন লগ্ন ও দশম ভাব-সারণী।

| মধ্যাহ্নিক রেখার সরল উত্থান ক | | | ২৪ হইতে ২৯ অক্ষাংশস্থিত দেশের | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | দশম | ২৪ লগ্ন | | ২৫ লগ্ন | | ২৬ লগ্ন | | ২৭ লগ্ন | | ২৮ লগ্ন | | ২৯ লগ্ন | |
| | | | বিছা | মকর | | মকর | | মকর | | মকর | | মকর | | মকর | |
| ঘঃ | মিঃ | সেঃ | অং | অং | কঃ | অং | কঃ | অং | কঃ | অ° | কঃ | অং | কঃ | অং | কঃ |
| ১৩ | ৫১ | ৩৮ | ০ | ১৫ | ৫৬ | ১৫ | ২৫ | ১৪ | ৫৪ | ১৪ | ২৩ | ১৩ | ৫১ | ১৩ | ১৭ |
| ৩ | ৫৫ | ২৭ | ১ | ১৬ | ৫২ | ১৬ | ২২ | ১৫ | ৫১ | ১৫ | ২০ | ১৪ | ৪৭ | ১৪ | ১৪ |
| ১৩ | ৫৯ | ১৮ | ২ | ১৭ | ৫০ | ১৭ | ২০ | ১৬ | ৪৯ | ১৬ | ১৭ | ১৫ | ৪৫ | ১৫ | ১২ |
| ১৪ | ৩ | ৮ | ৩ | ১৮ | ৪৮ | ১৮ | ১৭ | ১৭ | ৪৭ | ১৭ | ১৫ | ১৬ | ৪৩ | ১৬ | ৯ |
| ১৪ | ৭ | ০ | ৪ | ১৯ | ৪৬ | ১৯ | ১৬ | ১৮ | ৪৫ | ১৮ | ১৩ | ১৭ | ৪১ | ১৭ | ৮ |
| ১৪ | ১০ | ৫২ | ৫ | ২০ | ৪৫ | ২০ | ১৪ | ১৯ | ৪৩ | ১৯ | ১২ | ১৮ | ৪০ | ১৮ | ৭ |
| ১৪ | ১৪ | ৪৪ | ৬ | ২১ | ৪৪ | ২১ | ১৪ | ২০ | ৪৩ | ২০ | ১১ | ১৯ | ৩৯ | ১৯ | ৬ |
| ১৪ | ১৮ | ৩৭ | ৭ | ২২ | ৪৩ | ২২ | ১৩ | ২১ | ৪৩ | ২১ | ১১ | ২০ | ৩৯ | ২০ | ৬ |
| ১৪ | ২২ | ৩১ | ৮ | ২৩ | ৪৩ | ২৩ | ১৪ | ২২ | ৪৩ | ২২ | ১২ | ২১ | ৩৯ | ২১ | ৭ |
| ১৪ | ২৬ | ২৬ | ৯ | ২৪ | ২৪ | ২৪ | ১৪ | ২৩ | ৪৪ | ২৩ | ১৩ | ২২ | ৪১ | ২২ | ৮ |
| ১৪ | ৩০ | ২১ | ১০ | ২৫ | ৪৫ | ২৫ | ১৬ | ২৪ | ৪৬ | ২৪ | ১৫ | ২৩ | ৪৩ | ২৩ | ১০ |
| ১৪ | ৩৪ | ১৭ | ১১ | ২৬ | ৪৭ | ২[illegible] | ১৮ | ২৫ | ৪৮ | ২৫ | ১৭ | ২৪ | ৪৫ | ২৪ | ১২ |
| ১৪ | ৩৮ | ১৪ | ১২ | ২৭ | ৫০ | ২৭ | ২০ | ২৬ | ৫০ | ২৬ | ১৯ | ২৫ | ৪৮ | ২৫ | ১৫ |
| ১৪ | ৪২ | ১১ | ১৩ | ২৮ | ৫৩ | ২৮ | ২৪ | ২৭ | ৫৪ | ২৭ | ২৩ | ২৬ | ৫১ | ২৬ | ১৮ |
| ১৪ | ৪৬ | ৯ | ১৪ | ২৯ | ৫৬ | ২৯ | ২৭ | ২৮ | ৫৭ | ২৮ | ২৭ | ২৭ | ৫৫ | ২৭ | ২৩ |
| ১৪ | ৫০ | ৯ | ১৫ | কুম্ভ | ১০ | কুম্ভ | ৩২ | কুম্ভ | ২ | ২৯ | ৩০ | ২৮ | ০ | ২৮ | ২৮ |
| ১৪ | ৫৪ | ৭ | ১৬ | ২ | ৫ | ১ | ৩৭ | ১ | ৭ | কুম্ভ | ৩৭ | ২৯ | ৬ | ২৯ | ৩৪ |
| ১৪ | ৫৮ | ৮ | ১৭ | ৩ | ১১ | ২ | ৪২ | ২ | ১৩ | ১ | ৪৩ | কুম্ভ | ১২ | কুম্ভ | ৪০ |
| ১৫ | ২ | ৮ | ১৮ | ৪ | ১৭ | ৩ | ৪৯ | ৩ | ২০ | ২ | ৫০ | ১ | ১৯ | ১ | ৪৭ |
| ১৫ | ৬ | ১০ | ১৯ | ৫ | ২৪ | ৪ | ৫৬ | ৪ | ২৭ | ৩ | ৫৭ | ২ | ২৭ | ২ | ৫৫ |
| ১৫ | ১০ | ১২ | ২০ | ৬ | ৩১ | ৬ | ৩ | ৫ | ৩৫ | ৫ | ৫ | ৩ | ৩৫ | ৪ | ৪ |
| ১৫ | ১৪ | ১৬ | ২১ | ৭ | ৩৯ | ৭ | ১২ | ৬ | ৪৩ | ৬ | ১৪ | ৫ | ৪৪ | ৫ | ১৩ |
| ১৫ | ১৮ | ১৯ | ২২ | ৮ | ৪৮ | ৮ | ২১ | ৭ | ৫৩ | ৭ | ২৪ | ৬ | ৫৪ | ৬ | ২৩ |
| ১৫ | ২২ | ২৪ | ২৩ | ৯ | ৫৮ | ৯ | ৩১ | ৯ | ৩ | ৮ | ৩৪ | ৮ | ৫ | ৭ | ৩৪ |
| ১৫ | ২৬ | ২৯ | ২৪ | ১১ | ৮ | ১০ | ৪১ | ১০ | ১৩ | ৯ | ৪৫ | ৯ | ১৬ | ৮ | ৪৬ |
| ১৫ | ৩০ | ৩৫ | ২৫ | ১২ | ৮ | ১১ | ৫২ | ১১ | ২৫ | ১০ | ৫৭ | ১০ | ২৮ | ৯ | ৫৮ |
| ১৫ | ৩৪ | ৪১ | ২৬ | ১৩ | ৩০ | ১৩ | ৪ | ১২ | ৩৭ | ১২ | ১০ | ১১ | ৪১ | ১১ | ১২ |
| ১৫ | ৩৮ | ৪৯ | ২৭ | ১৪ | ৪২ | ১৪ | ১৬ | ১৩ | ৫০ | ১৩ | ২৩ | ১২ | ৫৫ | ১২ | ২৬ |
| ১৫ | ৪২ | ৫৭ | ২৮ | ১৫ | ৫৪ | ১৫ | ২৯ | ১৫ | ৪ | ১৪ | ৩৭ | ১৪ | ৯ | ১৩ | ৪১ |
| ১৫ | ৪৭ | ৬ | ২৯ | ১৭ | ৮ | ১৬ | ৪৩ | ১৬ | ১৮ | ১৫ | ৫২ | ১৫ | ২৫ | ১৪ | ৫৭ |
| ১৫ | ৫১ | ১৬ | ধনু ০ | ১৮ | ২২ | ১৭ | ৫৮ | ১৭ | ৩৩ | ১৭ | ৭ | ১৬ | ৪১ | ১৬ | ১৩ |

## ১৫নং তালিকা। সায়ন লগ্ন ও দশম ভাব-সারণী।

| মাধ্যাহ্নিক রেখার সরল উত্থান ক | | | দশম | ২৪ হইতে ২৯ অক্ষাংশ স্থিত দেশের | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | ২৪ | | ২৫ | | ২৬ | | ২৭ | | ২৮ | | ২৯ | |
| | | | | লগ্ন | | লগ্ন | | লগ্ন | | লগ্ন | | লগ্ন | | লগ্ন | |
| | | | ধনু | কুম্ভ | | কুম্ভ | | কুম্ভ | | কুম্ভ | | কুম্ভ | | কুম্ভ | |
| ঘঃ | মিঃ | সেঃ | অং | অং | ক | অং | ক | অং | ক | অং | ক | অং | ক | অং | কঃ |
| ১৫ | ৫১ | ১৬ | ০ | ১৮ | ২২ | ১৭ | ৫৮ | ১৭ | ৩৩ | ১৭ | ৭ | ১৬ | ৪১ | ১৬ | ১৩ |
| ১৫ | ৫৫ | ২৬ | ১ | ১৯ | ৩৭ | ১৯ | ১৩ | ১৮ | ৪৯ | ১৮ | ২৪ | ১৭ | ৫৮ | ১৭ | ৩২ |
| ১৫ | ৫৯ | ৩৭ | ২ | ২০ | ৫২ | ২০ | ২৯ | ২০ | ৫ | ১৯ | ৪১ | ১৯ | ১৫ | ১৮ | ৪৯ |
| ১৬ | ৩ | ৪৮ | ৩ | ২২ | ৮ | ২১ | ৪৬ | ২১ | ২৩ | ২০ | ৫৯ | ২০ | ৩৪ | ২০ | ৮ |
| ১৬ | ৮ | ১ | ৪ | ২৩ | ২৫ | ২২ | ২৩ | ২২ | ৪১ | ২২ | ১৭ | ২১ | ৫০ | ২১ | ১৮ |
| ১৬ | ১২ | ১৩ | ৫ | ২৪ | ৪৩ | ২৪ | ২২ | ২৪ | ০ | ২৩ | ৩৭ | ২২ | ১৩ | ২২ | ৪৮ |
| ১৬ | ১৬ | ২৭ | ৬ | ২৬ | ২ | ২৫ | ৪১ | ২৫ | ১৯ | ২৪ | ৫৭ | ২৪ | ৩৪ | ২৪ | ১০ |
| ১৬ | ২০ | ৪১ | ৭ | ২৭ | ২১ | ২৬ | ০ | ২৬ | ৪০ | ২৬ | ২৮ | ২৫ | ৫৬ | ২৫ | ৩২ |
| ১৬ | ২৪ | ৫৫ | ৮ | ২৮ | ৪০ | ২৮ | ২১ | ২৮ | ১ | ২৭ | ৪০ | ২৭ | ১৮ | ২৬ | ৫৬ |
| ১৬ | ২৯ | ১১ | ৯ | ০ মীন | ১০ | ২৯ | ৪২ | ২৯ | ২৩ | ২৯ | ২ | ২৮ | ৪১ | ২৮ | ২ |
| ১৬ | ৩৩ | ২৬ | ১০ | ১ | ২২ | ১ মী | [illegible] | মীন | ৪৫ | মীন | ২৬ | মীন | ৫ | ২৯ | ৫৪ |
| ১৬ | ৩৭ | ৪২ | ১১ | ২ | ৪৪ | ২ | ২৬ | ২ | ৮ | ১ | ৫০ | ১ | ৩০ | ১ মী | ১০ |
| ১৬ | ৪১ | ৫৯ | ১২ | ৪ | ৬ | ৩ | ৪৯ | ৩ | ৩২ | ৩ | ১৪ | ২ | ৫৬ | ২ | ৩৬ |
| ১৬ | ৪৬ | ১৭ | ১৩ | ৫ | ২৯ | ৫ | ১৩ | ৪ | ৫৬ | ৪ | ৩৯ | ৪ | ২২ | ৪ | ৩ |
| ১৬ | ৫০ | ৩৪ | ১৪ | ৬ | ৫২ | ৬ | ৩৭ | ৬ | ২১ | ৬ | ৫ | ৫ | ৪৮ | ৫ | ৩১ |
| ১৬ | ৫৪ | ৫২ | ১৫ | ৮ | ১৬ | ৮ | ২ | ৭ | ৪৭ | ৭ | ৩১ | ৭ | ১৫ | ৬ | ৫৯ |
| ১৬ | ৫৯ | ১১ | ১৬ | ৯ | ৪০ | ৯ | ২৭ | ৯ | ১৩ | ৮ | ৫৯ | ৮ | ৪৪ | ৮ | ২৮ |
| ১৭ | ৩ | ৩০ | ১৭ | ১১ | ৫ | ১০ | ৫৩ | ১০ | ৪০ | ১০ | ২৬ | ১০ | ১২ | ৯ | ৫৭ |
| ১৭ | ৭ | ৪৯ | ১৮ | ১২ | ৩১ | ১২ | ১৯ | ১২ | ৭ | ১১ | ৫৪ | ১১ | ৪১ | ১১ | ২৭ |
| ১৭ | ১২ | ৯ | ১৯ | ১৩ | ৫৭ | ১৩ | ৪৬ | ১৩ | ৩৫ | ১৩ | ২৩ | ১৩ | ১১ | ১২ | ৫৮ |
| ১৭ | ১৬ | ২৯ | ২০ | ১৫ | ২৩ | ১৫ | ১৩ | ১৫ | ৩ | ১৪ | ৫২ | ১৪ | ৪১ | ১৪ | ৩০ |
| ১৭ | ২০ | ৪৯ | ২১ | ১৬ | ৫০ | ১৬ | ৪১ | ১৬ | ৩১ | ১৬ | ২২ | ১৬ | ১২ | ১৬ | ১ |
| ১৭ | ২৫ | ১০ | ২২ | ১৮ | ১৭ | ১৮ | ৯ | ১৮ | ০ | ১৭ | ৫২ | ১৭ | ৪৩ | ১৭ | ৩৩ |
| ১৭ | ২৯ | ৩০ | ২৩ | ১৯ | ৪৪ | ১৯ | ৩৭ | ১৯ | ৩০ | ১৯ | ২২ | ১৯ | ১৪ | ১৯ | ৬ |
| ১৭ | ৩৩ | ৫১ | ২৪ | ২১ | ১১ | ২১ | ৫ | ২০ | ৫৯ | ২০ | ৫৩ | ২০ | ৪৬ | ২০ | ৩৯ |
| ১৭ | ৩৮ | ১৩ | ২৫ | ২২ | ৩৯ | ২২ | ৩৪ | ২২ | ২৯ | ২২ | ২৪ | ২১ | ১৮ | ২২ | ১২ |
| ১৭ | ৪২ | ৩৪ | ২৬ | ২৪ | ৭ | ২৪ | ৩ | ২৩ | ৫৯ | ২৩ | ৫৫ | ২৩ | ৫০ | ২৩ | ৪৪ |
| ১৭ | ৪৬ | ৫৫ | ২৭ | ২৫ | ৩৫ | ২৫ | ৩২ | ২৫ | ২৯ | ২৫ | ২৬ | ২৫ | ২২ | ২৫ | ১৯ |
| ১৭ | ৫১ | ১৭ | ২৮ | ২৭ | ৩ | ২৭ | ১ | ২৬ | ৫৯ | ২৬ | ৫৭ | ২৬ | ৫৫ | ২৬ | ৫২ |
| ১৭ | ৫৫ | ৩৮ | ২৯ | ২৮ | ৩২ | ২৮ | ৩১ | ২৮ | ২৯ | ২৮ | ২৮ | ২৮ | ২০ | ২৮ | ২৬ |
| ১৮ | ০ | ০ | মকর ০ | মেষ | ০ | মেষ | ০ | মেষ | ০ | মেষ | ০ | মেষ | ০ | মেষ | ০ |

## ১৫নং তালিকা। সায়ন লগ্ন ও দশম ভাব-সারণী।

| মাধ্যাহ্নিক রেখার সরল উত্থান ক | | | দশম | ২৪ হইতে ২৯ অক্ষাংশস্থিত দেশের ২৪ লগ্ন | | ২৫ লগ্ন | | ২৬ লগ্ন | | ২৭ লগ্ন | | ২৮ লগ্ন | | ২৯ লগ্ন | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | মকর | মেষ | | মেষ | | মেষ | | মেষ | | মেষ | | মেষ | |
| ঘঃ | মিঃ | সেঃ | অং | অং | কঃ | অং | কঃ | অং | কঃ | অং | কঃ | অং | কঃ | অং | কঃ |
| ১৮ | ০ | ০ | ০ | ০ | ০ | ০ | ০ | ০ | ০ | ০ | ০ | ০ | ০ | ০ | ০ |
| ১৮ | ৪ | ২২ | ১ | ১ | ২৮ | ১ | ২৯ | ১ | ৩১ | ১ | ৩২ | ১ | ৩৩ | ১ | ৩৪ |
| ১৮ | ৮ | ৪৩ | ২ | ২ | ৫৭ | ২ | ৫৯ | ৩ | ১ | ৩ | ৩ | ৩ | ৫ | ৩ | ৮ |
| ১৮ | ১৩ | ৫ | ৩ | ৪ | ২৫ | ৪ | ২৮ | ৪ | ৩০ | ৪ | ৩৪ | ৪ | ৩৮ | ৪ | ৪১ |
| ১৮ | ১৭ | ২৬ | ৪ | ৫ | ৫৩ | ৫ | ৫৭ | ৬ | ১ | ৬ | ৫ | ৬ | ১০ | ৬ | ১৫ |
| ১৮ | ২১ | ৪৭ | ৫ | ৭ | ২১ | ৭ | ২৬ | ৭ | ৩১ | ৭ | ৩৬ | ৭ | ৪২ | ৭ | ৪৮ |
| ১৮ | ২৬ | ৯ | ৬ | ৮ | ৪৯ | ৮ | ৫৫ | ৯ | ১ | ৯ | ৭ | ৯ | ১৪ | ৯ | ২১ |
| ১৮ | ৩০ | ৩০ | ৭ | ১০ | ১৬ | ১০ | ২৩ | ১০ | ৩০ | ১০ | ৩৮ | ১০ | ৪৬ | ১০ | ৫৪ |
| ১৮ | ৩৪ | ৫০ | ৮ | ১১ | ৪৩ | ১১ | ৫১ | ১২ | ০ | ১২ | ৮ | ১২ | ১৭ | ১২ | ২৭ |
| ১৮ | ৩৯ | ১১ | ৯ | ১৩ | ১০ | ১৩ | ১৯ | ১৩ | ২৯ | ১৩ | ৩৮ | ১৩ | ৪৮ | ১৩ | ৪৯ |
| ১৮ | ৪৩ | ৩১ | ১০ | ১৪ | ৩৭ | ১৪ | ৪৭ | ১৪ | ৫৭ | ১৫ | ৮ | ১৫ | ১৯ | ১৫ | ৩০ |
| ১৮ | ৪৭ | ৫১ | ১১ | ১৬ | ৩ | ১৬ | ৪১ | ১৬ | ২৫ | ১৬ | ৩৭ | ১৬ | ৪৯ | ১৭ | ২ |
| ১৮ | ৫২ | ১১ | ১২ | ১৭ | ২৯ | ১৭ | ৪১ | ১৭ | ৫৩ | ১৮ | ৬ | ১৮ | ১৯ | ১৮ | ৩২ |
| ১৮ | ৫৬ | ৩০ | ১৩ | ১৮ | ৫৫ | ১৯ | ৭ | ১৯ | ২০ | ১৯ | ৩৪ | ১৯ | ৪৮ | ২০ | ৩ |
| ১৯ | ০ | ৪৯ | ১৪ | ২০ | ২০ | ২০ | ৩৩ | ২০ | ৪৭ | ২১ | ১ | ২১ | ১৬ | ২১ | ৩২ |
| ১৯ | ৫ | ৮ | ১৫ | ২১ | ৪৪ | ২১ | ৫৮ | ২২ | ১৩ | ২২ | ২৯ | ২২ | ৪৫ | ২৩ | ১ |
| ১৯ | ৯ | ২৬ | ১৬ | ২৩ | ৮ | ২৩ | ২৩ | ২৩ | ৪৯ | ২৩ | ৫৫ | ২৪ | ১২ | ২৪ | ২৯ |
| ১৯ | ১৩ | ৪৩ | ১৭ | ২৪ | ৩১ | ২৪ | ২৭ | ২৫ | ৪ | ২৫ | ২১ | ২৫ | ৩৮ | ২৫ | ৫৭ |
| ১৯ | ১৮ | ১ | ১৮ | ২৫ | ৫৪ | ২৬ | ১১ | ২৬ | ২৮ | ২৬ | ৪৬ | ২৭ | ৪ | ২৭ | ২৪ |
| ১৯ | ২২ | ১৮ | ১৯ | ২৭ | ১৬ | ২৭ | ৩৪ | ২৮ | ৫২ | ২৮ | ১০ | ২৮ | ৩০ | ২৮ | ৫০ |
| ১৯ | ২৬ | ৩৪ | ২০ | ২৮ | ৩৮ | ২৮ | ৫৬ | ২৯ | ১৫ | ২৯ | ৩৪ | ২৯ | ৫৫ | বৃ০ | ১৬ |
| ১৯ | ৩০ | ৪৯ | ২১ | ২৯ | ৫৯ | বৃ০ | ১৮ | বৃষ | ৩৭ | বৃষ | ৫৮ | ১বৃ | ১৯ | ১ | ৪০ |
| ১৯ | ৩৫ | ৫ | ২২ | ১বৃষ | ২০ | ১ | ৩৯ | ১ | ৫৯ | ২ | ২০ | ২ | ৪২ | ৩ | ৪ |
| ১৯ | ৩৯ | ১৯ | ২৩ | ২ | ৩৯ | ৩ | ০ | ৩ | ২০ | ৩ | ৪২ | ৪ | ৪ | ৪ | ২৮ |
| ১৯ | ৪৩ | ৩৩ | ২৪ | ৩ | ৫৮ | ৪ | ১৯ | ৪ | ৪১ | ৫ | ৩ | ৫ | ২৬ | ৫ | ৫০ |
| ১৯ | ৪৭ | ৪৭ | ২৫ | ৫ | ১৭ | ৫ | ৩৮ | ৬ | ০ | ৬ | ২৩ | ৬ | ৪৭ | ৭ | ১২ |
| ১৯ | ৫১ | ৫৯ | ২৬ | ৬ | ৩৫ | ৬ | ৫৭ | ৭ | ১৯ | ৭ | ৪৩ | ৮ | ৭ | ৮ | ৩২ |
| ১৯ | ৫৬ | ১২ | ২৭ | ৭ | ৫২ | ৮ | ১৪ | ৮ | ৩৭ | ৯ | ১ | ৯ | ২৬ | ৯ | ৫২ |
| ২০ | ০ | ২৩ | ২৮ | ৯ | ৮ | ৯ | ৩১ | ৯ | ৫৫ | ১০ | ১৯ | ১০ | ৪৫ | ১১ | ১১ |
| ২০ | ৪ | ৩৪ | ২৯ | ১০ | ২৩ | ১০ | ৪৭ | ১১ | ১১ | ১১ | ৩৬ | ১২ | ২ | ১২ | ২৯ |
| ২০ | ৮ | ৪৪ | কুম্ভ ০ | ১১ | ৩৮ | ১২ | ২ | ১২ | ২৭ | ১২ | ৫৩ | ১৩ | ১৯ | ১৩ | ৪৭ |

## ১৫নং তালিকা। সায়ন লগ্ন ও দশম ভাব-সারণী।

| মাধ্যাহ্নিক রেখার সরল উত্থান ক | | | দশম | ২৪ হইতে ২৯ অক্ষাংশস্থিত দেশের | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | ২৪ | | ২৫ | | ২৬ | | ২৭ | | ২৮ | | ২৯ | |
| | | | দশম | লগ্ন | | লগ্ন | | লগ্ন | | লগ্ন | | লগ্ন | | লগ্ন | |
| | | | কুম্ভ | বৃষ | | বৃষ | | বৃষ | | বৃষ | | বৃষ | | বৃষ | |
| ঘঃ | মিঃ | সেঃ | অং | অং | কঃ | অং | কঃ | অং | কঃ | অং | কঃ | অং | কঃ | অং | কঃ |
| ২০ | ৮ | ৪৬ | ০ | ১১ | ৩৮ | ১২ | ২ | ১২ | ২৭ | ১২ | ৫৩ | ১৩ | ২৯ | ১৩ | ৪৭ |
| ২০ | ১২ | ৫৪ | ১ | ১২ | ৫২ | ১৩ | ১৭ | ১৩ | ৪২ | ১৪ | ৮ | ১৪ | ৩৫ | ১৫ | ৩ |
| ২০ | ১৭ | ৩ | ২ | ১৪ | ৬ | ১৪ | ৩১ | ১৪ | ৫৬ | ১৫ | ২৩ | ১৫ | ৫১ | ১৬ | ১৯ |
| ২০ | ২১ | ১১ | ৩ | ১৫ | ১৮ | ১৫ | ৪৪ | ১৬ | ১০ | ১৬ | ৩৭ | ১৭ | ৫ | ১৭ | ৩৪ |
| ২০ | ২৫ | ১৮ | ৪ | ১৬ | ৩০ | ১৬ | ৫৬ | ১৭ | ২৩ | ১৭ | ৫০ | ১৮ | ১৯ | ১৮ | ৪৮ |
| ২০ | ২৯ | ২৫ | ৫ | ১৭ | ৪২ | ১৮ | ৮ | ১৮ | ৩৫ | ১৯ | ৩ | ১৯ | ৩২ | ২০ | ২ |
| ২০ | ৩৩ | ৩১ | ৬ | ১৮ | ৫২ | ১৯ | ১৯ | ১৯ | ৪৭ | ২০ | ১৫ | ২০ | ৪৪ | ২১ | ১৪ |
| ২০ | ৩৭ | ৩৮ | ৭ | ২০ | ২ | ২০ | ২৯ | ২০ | ৫৭ | ২১ | ২৬ | ২১ | ৫৫ | ২২ | ২৬ |
| ২০ | ৪১ | ৪১ | ৮ | ২১ | ১২ | ২১ | ৩৯ | ২২ | ৭ | ২২ | ৩৬ | ২৩ | ৬ | ২৩ | ৩৭ |
| ২০ | ৪৫ | ৪৭ | ৯ | ২২ | ২১ | ২২ | ৪৮ | ২৩ | ১৭ | ২৩ | ৪৬ | ২৪ | ১৬ | ২৪ | ২৭ |
| ২০ | ৪৯ | ৪৮ | ১০ | ২৩ | ২৯ | ২৩ | [illegible] | ২৪ | ২৫ | ২৪ | ৫৫ | ২৫ | ২৭ | ২৫ | ৫৬ |
| ২০ | ৫৩ | ৫০ | ১১ | ২৪ | ৩৬ | ২৫ | [illegible] | ২৫ | ৩৩ | ২৬ | ৩ | ২৬ | ৩৩ | ২৭ | ৫ |
| ২০ | ৫৭ | ৫২ | ১২ | ২৫ | ৪৩ | ২৬ | ১১ | ২৬ | ৪০ | ২৭ | ১০ | ২৭ | ৪১ | ২৮ | ১৩ |
| ২১ | ১ | ৫৩ | ১৩ | ২৬ | ৪৯ | ২৭ | ১৮ | ২৭ | ৪৭ | ২৮ | ১৭ | ২৮ | ৪৮ | ২৯ | ২০ |
| ২১ | ৫ | ৫৩ | ১৪ | ২৭ | ৫৫ | ২৮ | ২৩ | ২৮ | ৫৩ | ২৯ | ২৩ | ২৯ | ৫৪ | মিথু | ২৬ |
| ২১ | ৯ | ৫২ | ১৫ | ২৮ | ৫৯ | ২৯ | ২৮ | ২৯ | ৫৮ | মিথু | ২৮ | মিথু | ০ | ১ | ৩২ |
| ২১ | ১৩ | ৫১ | ১৬ | মিথু | ৪ | মিথু | ৩৩ | ১ মিথু | ৩ | ১ | ৩৩ | ২ | ৫ | ২ | ৩৭ |
| ২১ | ১৭ | ৪৯ | ১৭ | ১ | ৭ | ১ | ৩৬ | ২ | ৬ | ২ | ৩৭ | ৩ | ৯ | ৩ | ৪২ |
| ২১ | ২১ | ৪৬ | ১৮ | ২ | ১০ | ২ | ৪০ | ৩ | ১০ | ৩ | ৪১ | ৪ | ১২ | ৪ | ৪৫ |
| ২১ | ২৫ | ৪৩ | ১৯ | ৩ | ১৩ | ৩ | ৪২ | ৪ | ১২ | ৪ | ৪৩ | ৫ | ১৫ | ৫ | ৪৮ |
| ২১ | ২৯ | ৩৯ | ২০ | ৪ | ১৫ | ৪ | ৪৪ | ৫ | ১৪ | ৫ | ৪৫ | ৬ | ১৭ | ৬ | ৫০ |
| ২১ | ৩৩ | ৩৪ | ২১ | ৫ | ১৬ | ৫ | ৪৫ | ৬ | ১৬ | ৬ | ৪৭ | ৭ | ১৯ | ৭ | ৫২ |
| ২১ | ৩৭ | ২৯ | ২২ | ৬ | ১৭ | ৬ | ৪৬ | ৭ | ১৭ | ৭ | ৪৮ | ৮ | ২১ | ৮ | ৫৩ |
| ২১ | ৪১ | ২৩ | ২৩ | ৭ | ১৭ | ৭ | ৪৭ | ৮ | ১৭ | ৮ | ৪৯ | ৯ | ২১ | ৯ | ৫৪ |
| ২১ | ৪৫ | ১৬ | ২৪ | ৮ | ১৬ | ৮ | ৪৬ | ৯ | ১৭ | ৯ | ৪৯ | ১০ | ২১ | ১০ | ৫৪ |
| ২১ | ৪৯ | ৮ | ২৫ | ৯ | ১৫ | ৯ | ৪৬ | ১০ | ১৭ | ১০ | ৪৮ | ১১ | ২০ | ১১ | ৫৩ |
| ২১ | ৫৩ | ০ | ২৬ | ১০ | ১৪ | ১০ | ৪৪ | ১১ | ১৫ | ১১ | ৪৭ | ১২ | ১৯ | ১২ | ৫২ |
| ২১ | ৫৬ | ৫২ | ২৭ | ১১ | ১২ | ১১ | ৪৩ | ১২ | ১৩ | ১২ | ৪৫ | ১৩ | ১৭ | ১৩ | ৫১ |
| ২২ | ০ | ৪২ | ২৮ | ১২ | ১০ | ১২ | ৪০ | ১৩ | ১১ | ১৩ | ৪৩ | ১৪ | ১৭ | ১৪ | ৪৮ |
| ২২ | ৪ | ৩৩ | ২৯ | ১৩ | ৮ | ১৩ | ৩৮ | ১৪ | ৯ | ১৪ | ৪০ | ১৫ | ১২ | ১৫ | ৪৬ |
| ২২ | ৮ | ২২ | মীন ০ | ১৪ | ৪ | ১৪ | ৩৫ | ১৫ | ৬ | ১৫ | ৩৭ | ১৬ | ৯ | [illegible] | ৪৩ |

## দশম পরিচ্ছেদ।

## আধান লগ্ন।

আধান, গর্ভাধান, নিষেক বা বিন্দুপতন লগ্ন (Prenatal Epoch) সম্বন্ধে পরাশর, গর্গ, বরাহমিহিরাদি পূর্ব্বতন জ্যোতির্ব্বিদ পণ্ডিতগণ অনেক বিষয় লিখিয়া গিয়াছেন। অনেকেই জানেন দশম সংস্কার বিধির অন্যতম গর্ভাধান সংস্কার নামে একটী সংস্কার আছে। কালসহকারে এই সংস্কার বিলুপ্ত প্রায়। একেবারে বিলুপ্ত হইয়াছে বলিলেও অত্যুক্তি হয় না। গর্ভাধান লগ্ন জ্যোতিষের মধ্যে একটী আবশ্যকীয় জ্ঞাতব্য বিষয়। এই বিষয়ের প্রতি আধুনিক বিজ্ঞান-জগতের দৃষ্টি আকৃষ্ট হইয়া, ইহার বিশেষ উন্নতি সাধিত হইয়াছে। কারণ ঐ বিন্দুপতন লগ্নে যে ব্যক্তি জন্মগ্রহণ করিল, সেই সময়ের গ্রহ সংস্থানানুসারে আয়ু, ভাগ্য, চরিত্র, ঐশ্বর্য্য প্রভৃতি সেই জাতকের প্রাপ্ত হইয়া থাকে। এই জন্যই আর্য্য হিন্দুগণের মধ্যে তিথি নক্ষত্র ও সময়াদি দেখিয়া সহবাস বিধি প্রচলিত ছিল। দৈবযোগে যে সকল গর্ভাধান ক্রিয়া শুভ সময়ে সম্পাদিত হয়, তাহারই ফলে মহামতি, যশস্বী বা লোকের আবির্ভাব হইয়া থাকে। নতুবা কামপ্রপীড়িত শাখামৃগের ন্যায় সহবাস সদা রত হইয়া শরীর ও মনের অপচয় এবং অন্ধ, খঞ্জ, মূক ও পশুবৎ জীবোৎপাদন মাত্র।

আমরা এই পরিচ্ছেদে সংক্ষেপে আধান লগ্ন সম্বন্ধে কিঞ্চিৎ নিয়ম ব্যাখ্যা করিব। ইহার বিশেষ বিবরণ নারীজাতক ও নারীলক্ষণ নামক গ্রন্থে দ্রষ্টব্য।

১। দিবসে আধান বা নিষেক হইলে রবিকে পিতা ও শুক্রকে মাতা, শনিকে পিতৃব্য, চন্দ্রকে মাতৃষসা এবং রাত্রিতে নিষেক হইলে শনিকে পিতা, চন্দ্রকে মাতা, রবিকে পিতৃব্য, শুক্রকে মাতৃষসা কল্পনা করিয়া উহাদের শুভাশুভ বিচার করিতে হয়। জন্মকাল সম্বন্ধেও এই নিয়ম। পিতা ও পিতৃব্য সূচক গ্রহ বিষম রাশিতে এবং মাতা ও মাতৃষসা সূচক গ্রহ সম রাশিতে থাকিলে যথাক্রমে তাঁহাদের শুভ হইয়া থাকে।

২। আধান লগ্নে মঙ্গল বা ক্ষীণ চন্দ্র দৃষ্ট শনি অথবা শুভ গ্রহের দৃষ্টি বর্জিত হইয়া বহু পাপগ্রহ ঐ লগ্নের ১২শ স্থানে অবস্থান করিলে, অথবা আধান লগ্ন বা তাৎকালিক চন্দ্র শুভগ্রহের দৃষ্টি বিহীন হইয়া পাপমধ্যগত

হইলে, অথবা নিষেক লগ্নের বা তাৎকালিক চন্দ্রের চতুর্থে পাপগ্রহ ও অষ্টমে মঙ্গল থাকিলে, অথবা চন্দ্র ক্ষীণ ও লগ্নের চতুর্থে মঙ্গল ও দ্বাদশে রবি থাকিলে গর্ভিণীর প্রসবের পূর্ব্বে মৃত্যু হয়। আধান লগ্নে মঙ্গল ও সপ্তমে রবি থাকিলে গর্ভিণীর অস্ত্রাঘাতে মৃত্যু হয়।

৩। আধান লগ্ন বা চন্দ্র শুভগ্রহযুক্ত কিম্বা তাহা হইতে ২য়, ৪র্থ, ৫ম, ৭ম, ৯ম বা ১০ম স্থানে শুভগ্রহ থাকে এবং ৩য় বা ১১শ স্থানে পাপগ্রহ থাকে এবং লগ্ন বা চন্দ্রের প্রতি রবির দৃষ্টি থাকে, তাহা হইলে গর্ভিণী সুখে সন্তান প্রসব করে।

আধান, জন্ম ও প্রশ্ন সময়ে উদিত লগ্ন, রবি, চন্দ্র ও জীব পুরুষ রাশিগত ও পুরুষ রাশির নবাংশগত হয়, তাহা পুত্রসন্তান জ্ঞাপক, আর স্ত্রীরাশিতে স্ত্রীরাশির নবাংশগত হইলে কন্যা ব্যঞ্জক। আপচ রবি ও গুরু পুরুষ রাশিতে থাকিলে পুত্র এবং চন্দ্র, মঙ্গল, শুক্র, স্ত্রীরাশিতে থাকিলে কন্যা সূচিত হয়।

৪। আধান সময়ে সূর্য্য ও জীব এই গ্রহদ্বয় বুধ দৃষ্ট হইয়া মিথুন বা ধনুর নবাংশগত হইলে সেই গর্ভে যমজ পুত্র এবং বুধ দৃষ্ট চন্দ্র, শুক্র ও মঙ্গল এই গ্রহত্রয় কন্যা বা মীনের নবাংশগত হইলে যমল কন্যা জন্মে। নিষেক লগ্ন ব্যতীত বিষম রাশিতে শনির অবস্থান পুত্র জ্ঞাপক। উভয় যোগস্থলে বলাধিক্যানুসারে ফল নির্ণয় করা বিধেয়। সমরাশিস্থ চন্দ্র ও শুক্র ও বিষম রাশিস্থ লগ্ন, মঙ্গল, বুধ ও গুরু, কিম্বা পুংগ্রহ দৃষ্ট চন্দ্র ও লগ্ন সমরাশিতে, কিম্বা লগ্ন, কুজ, বুধ ও জীব বলবান ও সমরাশিগত হয় তাহা এক কন্যা ও এক পুত্র জ্ঞাপক। সমস্ত গ্রহ ও লগ্ন দ্ব্যাত্মক রাশির নবাংশগত ও স্বনবাংশগত বুধ লগ্নও ঐ সকল গ্রহের প্রতি দৃষ্টি করে, তাহা তিনটী সন্তান জ্ঞাপক। উক্ত বুধ, মিথুন নবাংশগত হইলে দুই পুত্র এক কন্যা ও কন্যার নবাংশগত হইলে দুই কন্যা ও এক পুত্র, আর বুধ, মিথুন নবাংশগত ও সমস্ত গ্রহ ও লগ্ন, মিথুন ও ধনুর নবাংশগত হইলে তিন পুত্র, আর বুধ কন্যা-নবাংশগত ও অপরাপর কন্যা ও মীন নবাংশগত হইলে তিন কন্যা সূচিত হয়।

৫। নিষেককালে বৃষে চন্দ্র ও পাপগ্রহগণ কর্কট, বৃশ্চিক ও মীনের নবাংশগত হইলে জাতক বোবা হয়, ঐ চন্দ্র শুভ দৃষ্ট হইলে অধিক বয়সে

বাক্‌শক্তি স্ফুরিত হয়। নিষেককালে মিথুন বা কন্যা রাশিস্থ শনি ও মঙ্গল মিথুন বা কন্যার নবাংশগত হইলে সদন্ত বালক জন্মে। শনি ও মঙ্গল দৃষ্ট সচন্দ্র কর্কট লগ্নে জাতক কুব্জ হয়। শনি, মঙ্গল ও চন্দ্র দৃষ্ট মীনলগ্নে জাতক পঙ্গু হয়। শুভ গ্রহের যোগ বা দৃষ্টির দ্বারা কথিত অশুভ ফলের হ্রাস হয়। রবি, চন্দ্র, শনি দৃষ্ট মকরের শেষ নবাংশে জাতক বামন হয়। নিষেক লগ্নের ১ম দ্রেক্কাণ ঐ গ্রহত্রয় দৃষ্ট মঙ্গলে মস্তক বিহীন, ২য় দ্রেক্কাণ ঐরূপ হইলে বাহু বিহীন এবং ৩য়ে ঐ প্রকার হইলে পদ বিহীন হয়।

রবি চন্দ্রযুক্ত এবং মঙ্গল ও শনি দৃষ্ট সিংহ লগ্নে জাতক অন্ধ হয়। শুভদৃষ্ট হইলে ছানি পড়িবে, রবি একা থাকিলে দক্ষিণ চক্ষু ও চন্দ্র একা থাকিলে বাম চক্ষু হীন হয়।

৬। আধানকালে চন্দ্র যে রাশির যত সংখ্যক দ্বাদশাংশে অবস্থান করিবে সেই দ্বাদশাংশ-নির্দ্দিষ্ট রাশির পরবর্ত্তী রাশি হইতে গণনায় তত সংখ্যক রাশিতে চন্দ্র অবস্থান কালে গর্ভস্থ সন্তান ভূমিষ্ঠ হইবে। নব শিক্ষার্থীর পক্ষে ইহা বুঝিতে কঠিন হইবে। ইহা বুঝিতে হইলে ষড়বর্গের বিষয় চতুর্থাধ্যায় অগ্রে পাঠ করিবেন।

ইহা নির্ণয় করিতে হইলে চন্দ্রের স্ফুট আবশ্যক, চন্দ্রের স্ফুট জানিলেই চন্দ্র কোন রাশির কোন দ্বাদশাংশে অবস্থিত, তাহা সহজেই জানা যায়।

উদাহরণ। নিষেককালে কর্কট রাশির ৫ম ১২শাংশে চন্দ্র ছিল, কর্কটের ৫ম দ্বাদশাংশে বৃশ্চিক রাশি ও তাহার পরবর্ত্তী ধনু রাশি, ঐ ধনু হইতে পঞ্চম মেষ রাশিতে চন্দ্র অবস্থান কালে সন্তান ভূমিষ্ঠ হইবে। মেষের পঞ্চম দ্বাদশাংশে চন্দ্রের অবস্থান কালে জন্ম হইবে; ৫ম দ্বাদশাংশ = ৫ × ২॥ = ১২॥ অংশের মধ্যে, সুতরাং অশ্বিনী নক্ষত্রের শেষ পাদে জন্ম হইবে।

আধান লগ্নের উদিত নবাংশ দিবা সংজ্ঞক রাশি (সিংহ, কন্যা, তুলা, বিছা, কুম্ভ ও মীন) হইলে দিবসে এবং রাত্রি সংজ্ঞক রাশি (মেষ, বৃষ, মিথুন, কর্কট, ধনু ও মকর) হইলে রাত্রিতে জন্ম হইবে। আধান লগ্ন নবাংশ স্থিরীকৃত হইলে দিবসে জন্ম স্থলে সূর্য্যোদয় হইতে ঐ নবাংশ গণনায় যত দণ্ডাদি হইবে দিবা তত দণ্ডের সময় এবং রাত্রি জন্ম স্থলে সূর্য্যাস্ত হইতে তত দণ্ড রাত্রির সময় জন্ম হয়।

৭। শনির নবাংশে আধান লগ্ন হইলে ও সপ্তমে শনি থাকিলে ৩ বর্ষে এবং চন্দ্রের নবাংশে আধান লগ্ন ও তৎসপ্তমে চন্দ্র থাকিলে দ্বাদশ বর্ষে প্রসব বুঝায়।

৮। জন্ম সময়ে শুক্ল বা কৃষ্ণ পক্ষীয় চন্দ্র ক্ষিতিজ রেখার ঊর্দ্ধে বা অধোদেশেই অবস্থান করুক গর্ভকাল দশ চান্দ্র মাসের ন্যূন হয়। এবং কৃষ্ণপক্ষে দশ চান্দ্র মাসের অধিক হয়।

গর্ভবাস দশ চান্দ্র মাস হইতে কত দিন অধিক বা কত দিন কম হইয়াছে জানিতে হইলে চন্দ্রস্ফুট জানা আবশ্যক। চন্দ্র, ক্ষিতিজ রেখার নিম্নে থাকিলে চন্দ্র হইতে লগ্নস্ফুট যত অংশ অন্তরে এবং চন্দ্র ক্ষিতিজ রেখার ঊর্দ্ধে থাকিলে চন্দ্র হইতে ৭ম ভাবস্ফুট যত অংশ অন্তরে স্থির করতঃ সেই অংশকে ১২ দিয়া ভাগ দিলে, ভাগফল সংখ্যক দিন, যথাক্রমে দশ মাস অপেক্ষা অধিক বা কম হইয়া থাকে।

৯। জন্ম লগ্নস্ফুটে বা ৭ম ভাবস্ফুটে চন্দ্র থাকা কালে গর্ভাধান হইয়া থাকে। জন্ম সময়ে শুক্লপক্ষ হইলে লগ্নস্ফুটে এবং কৃষ্ণপক্ষ হইলে ৭ম ভাবস্ফুটে আধান চন্দ্রের অবস্থান বুঝায়।

১০। আধান সময়ের চন্দ্রস্ফুট, শুক্ল ও কৃষ্ণ পক্ষানুসারে জন্ম লগ্নের বা ৭ম ভাবের স্ফুট হইয়া থাকে।

Sepharial ও Allan Leo প্রভৃতি ইংরাজি জ্যোতিষ গ্রন্থে এ সকল বিষয় অতি সুন্দর ও বৈজ্ঞানিক যুক্তিসহ বিবৃত হইয়াছে।

এই অধ্যায়ে প্রথম শিক্ষার্থীর যে সকল বিষয় অত্যন্ত কঠিন বোধ হইবে তাহা প্রথমে ত্যাগ করিয়া, সমস্ত গ্রন্থ পাঠান্তর পুনরায় পাঠ করিলে সহজে আয়ত্ত হইবে।

দ্বিতীয় অধ্যায় সমাপ্ত।

# জ্যোতির্ব্বিজ্ঞান-কল্পলতিকা।

## তৃতীয় অধ্যায়—রিষ্টি-প্রকরণ।

### প্রথম পরিচ্ছেদ।

### গণ্ড-রিষ্টি।

১। রিষ্ট বা রিষ্টি।

রিষ্টি শব্দের সাধারণ অর্থ অশুভ বা অসৌভাগ্য ( চলিত ভাষায় ফাঁড়া বলে )। জ্যোতিষে জাতকের নক্ষত্র বিশেষের বিশেষ কোন নির্দ্দিষ্ট সময়ে জন্ম হইলে, অথবা পাপ কিম্বা শুভ গ্রহের দণ্ডে জন্ম হইয়া, লগ্নে সেই গ্রহের বেধ থাকিলে, অথবা জন্মকালে রাশিচক্রে গ্রহগণের অবস্থান ভেদে তাহারা অশুভদায়ক হইলে, জাতকের রিষ্টি হইয়া থাকে।

রিষ্টি বহুবিধ, যথা ;—গণ্ডযোগ রিষ্টি, পত্‌াকী রিষ্টি, দ্বাদশ লগ্ন-রিষ্টি, গ্রহগণের যোগজ রিষ্টি ইত্যাদি। উক্ত কয়েক প্রকার রিষ্টির কথা এই অধ্যায়ে ক্রমান্বয়ে বিশেষরূপে ব্যাখ্যাত হইবে। বালকের জন্মমাত্রেই অগ্রে দেখা উচিত তাহার কোনরূপ রিষ্টি হইয়াছে কি না ; যখন দেখা যাইবে যে কোনরূপ রিষ্টি হয় নাই, তখন তাহার অন্যান্য বিষয়ের গণনা করা কর্ত্তব্য, নচেৎ তাহা বৃথা হইবে। যেরূপ ভাবে যে যে রিষ্টি গণনা করিতে হয়, তাহা আমরা নিম্নে ক্রমান্বয়ে প্রকাশ করিতেছি।

২। গণ্ডযোগ রিষ্টি।

অশ্বিনীমঘমূলানাং তিস্রো গণ্ডাদ্যনাড়িকাঃ।
অন্ত্যাঃ পৌষ্ণোরগেন্দ্রাণাং পঞ্চৈব যবনা জগুঃ॥

অশ্বিনী, মঘা ও মূলা নক্ষত্রের প্রথম তিন দণ্ড ও জ্যেষ্ঠা ( ইন্দ্র ), রেবতী ( পূষা ) ও অশ্লেষা ( উরগ ) নক্ষত্রের শেষ পাঁচ দণ্ড, গণ্ড নামে অভিহিত হইয়া থাকে। যবনাচার্য্য প্রথমোক্ত নক্ষত্রত্রয়ের তিন দণ্ড স্থলে পাঁচ দণ্ড গণ্ড বলেন। এই সময়ের মধ্যে কোন শিশুর জন্ম হইলে তাহার গণ্ডযোগে জন্ম হয়।

৩। দিবা, সন্ধ্যা ও রাত্রি গণ্ড।

মূলেন্দ্রয়োর্দ্দিবাগণ্ডো নিশা চ পিতৃসর্পয়োঃ।
সন্ধ্যাদ্বয়ে তথাজ্ঞেয়া রেবতীতুরগক্ষয়োঃ॥

জ্যেষ্ঠার শেষ পাঁচ দণ্ড এবং মূলার আদি তিন দণ্ড ( দিবসে পড়িলে ) দিবা গণ্ড ও (পিতৃ অর্থে মঘা, সর্প অর্থে অশ্লেষা) অশ্লেষার শেষ পাঁচ দণ্ড এবং মঘার প্রথম তিন দণ্ড ( রাত্রিতে পড়িলে ) রাত্রিগণ্ড এবং রেবতীর শেষ পাঁচ দণ্ড এবং অশ্বিনীর প্রথম তিন দণ্ড ( সন্ধ্যাতে পড়িলে ) সন্ধ্যাগণ্ড নামে অভিহিত হইয়া থাকে।

৪। গণ্ডযোগে জন্মের ফল।

সন্ধ্যারাত্রিদিবাভাগে গণ্ডযোগোদ্ভবঃ শিশুঃ।
আত্মানং মাতরং তাতং বিনিহন্তি যথাক্রমম্॥

সন্ধ্যাগণ্ডে জন্ম হইলে জাতকের নিজের মৃত্যু, রাত্রি গণ্ডে মাতার মৃত্যু এবং দিবা গণ্ডে পিতার মৃত্যু হইয়া থাকে। ( কিন্তু দিবাগণ্ড নক্ষত্র রাত্রিতে এবং রাত্রিগণ্ড নক্ষত্র দিবাতে ও সন্ধ্যাগণ্ড নক্ষত্র দিবাতে বা রাত্রিতে হইলে উক্ত গণ্ডদোষ হয় না )।

৫। গণ্ডযোগের রিষ্টিকাল।

সার্দ্ধবর্ষদ্বয়ং জ্ঞেয়ং রেবতী গণ্ডসম্ভবঃ।
আশ্বিন্যাং দশমাসাশ্চ জ্যেষ্ঠায়াং সার্দ্ধমব্দকম্॥
মূলায়াং বর্ষষট্কঞ্চ মঘায়াঞ্চ চতুর্থকম্।
অশ্লেষায়াং ভবেদ্বর্ষঃ গণ্ডকালস্য সম্ভবঃ॥

রেবতী নক্ষত্রে জন্ম হইয়া গণ্ডদোষ হইলে, তাহার রিষ্টিকাল আড়াই বৎসর, অশ্বিনী নক্ষত্রে দশ মাস, জ্যেষ্ঠায় দেড় বৎসর, মূলায় ছয় বৎসর, মঘায় চারি বৎসর এবং অশ্লেষায় এক বৎসর, গণ্ড রিষ্টি কাল নির্ণীত আছে। পূর্ব্বোক্ত গণ্ডরিষ্টির ফল উক্ত নির্দ্দিষ্ট সময়ের মধ্যে ফলিবে।

৬। গণ্ডদোষ সম্বন্ধে জন্মমাস বিচার।

বৈশাখে শ্রাবণে মাঘে ফাল্গুন্যাং ব্যোমসম্ভবম্।
আষাঢ়পুষ্যসৌম্যেষু জ্যৈষ্ঠে মাসি চ মানুষম্॥
অশ্বযুক্ চৈত্রকার্ত্তিক্যাং ভাদ্রেষু বিনাসম্ভবম্।
মর্ত্তে মৃত্যু গণ্ডদোষঃ পাতালে নাস্তি পুষ্করে॥ গর্গাচার্য্যঃ।

বৈশাখ, শ্রাবণ, মাঘ ও ফাল্গুন মাসে জন্মে আকাশে বা স্বর্গে; আষাঢ়, পৌষ, অগ্রহায়ণ ও জ্যেষ্ঠ মাসে জন্মে মর্ত্ত্যে এবং আশ্বিন, চৈত্র, কার্ত্তিক ও ভাদ্র মাসে জন্মে পাতালে গণ্ডদোষ হয়।

এই শ্লোকের বৈজ্ঞানিক অর্থ কি? এবং মহর্ষি গর্গের এ সম্বন্ধে মুখ্য উদ্দেশ্য কি? তাহা আমরা সম্যকরূপে প্রকাশ করিতে অক্ষম।

রাবযুক্ত রাশি বা মাসের ও নক্ষত্রের সহিত স্থানের কিরূপ বৈজ্ঞানিক শক্তি সঞ্চালিত হয়, তাহাই এই শ্লোকের মধ্যে অন্তর্নিবিষ্ট। পৌরাণিক স্বর্গ শব্দে অনেকে উত্তরাখণ্ড বা হিমালয় প্রদেশকে নির্দ্দেশ করেন, মর্ত্ত্য শব্দে মধ্য ভারত এবং পাতাল শব্দে করমণ্ডল উপকূলবর্ত্তী মহাবলিপুর আদি দেশ সমূহকে নির্দ্দেশ করেন। এ সম্বন্ধে কোন স্থির মীমাংসায় উপনীত হওয়া কঠিন। কেহ কেহ আমেরিকাকেই পৌরাণিক পাতাল বলিয়া নির্দ্দেশ করেন। আষাঢ়, পৌষ, অগ্রহায়ণ ও জ্যৈষ্ঠ মাসে মর্ত্তেজাত শিশুর গণ্ড দোষ হয়। এক্ষণে মর্ত্ত্য বলিতে কি বুঝায় ইহাই অগ্রে বিচার্য্য। তবে বঙ্গ বিহার উড়িষ্যা যে মর্ত্তের সামিল সে সম্বন্ধে কোন সন্দেহ নাই।

৭। গণ্ডযোগে জাতশিশুর বিধান।

সর্ব্বেষাং গণ্ডজাতানাং পরিত্যাগো বিধীয়তে।
তাতেনাদর্শনং বাপি যাবৎষাণ্মাসিকো ভবেৎ।
যদি জীবতি গণ্ডান্তে বহুগজতুরগো নৃপতির্ভবেৎ॥

উক্ত গণ্ডযোগে জাত বালককে পরিত্যাগ করা বিধেয়। অথবা যাবৎ ছয় মাস উত্তীর্ণ না হয়, তাবৎ তাহার পিতা তাহাকে দেখিবেন না। গণ্ডজাত শিশু দৈবযোগে জীবিত থাকিলে রাজতুল্য হইয়া থাকে।

৮। গণ্ডযোগ ভঙ্গ।

দিবাজাতা তু যা কন্যা নিশি জাতশ্চ যঃ পুমান্।
নোভয়োর্গণ্ডদোষঃ স্যান্নাচলো হন্তি পর্ব্বতম্॥
দিবাগণ্ডে নিশাজাতো নিশাগণ্ডোঽথবা দিবা।
নোভয়োর্গণ্ড দোষঃ স্যান্নাচলো হন্তি পর্ব্বতম্॥

যদি দিবা গণ্ডে কোন কন্যা জন্মগ্রহণ করে এবং রাত্রি গণ্ডে পুত্র জন্ম গ্রহণ করে, তাহা হইলে তাহাদের উভয়ের মধ্যে কাহারও গণ্ডদোষ হয় না। অর্থাৎ জ্যেষ্ঠার শেষ পাঁচ দণ্ড এবং মূলার আদি তিন দণ্ড এই আট দণ্ড দিবা গণ্ড নামে অভিহিত হইয়া থাকে, ইহাতে কোন কন্যা জন্মগ্রহণ করিলে তাহার গণ্ড দোষ হয় না। এবং অশ্লেষার শেষ পাঁচ দণ্ড এবং মঘার আদি তিন দণ্ড রাত্রি গণ্ড নামে অভিহিত হয়; ইহাতে পুত্র জন্মিলে তাহার গণ্ড দোষ হয় না। (দিবা গণ্ড নক্ষত্র জ্যেষ্ঠা ও মূলা রাত্রিতে ও রাত্রি গণ্ড নক্ষত্র অশ্লেষা ও মঘা দিবাতে, পতিত হইলেও কোন গণ্ড দোষ হয় না।)

৯। গণ্ড তিথি।

প্রতিপদ্দর্শষষ্ঠী চ নবমী দ্বাদশী তথা।
এভির্জাতো ন জীবেত্তু যদি শক্রসমো ভবেৎ॥ রাজমার্ত্তণ্ড।

প্রতিপৎ, দর্শ অর্থাৎ অমাবস্যা, ষষ্ঠী, নবমী এবং দ্বাদশী তিথি গণ্ড তিথি নামে অভিহিত হইয়া থাকে। এই সকল তিথিদিগের মধ্যে কোন এক তিথিতে জন্ম হইলে জাতক ইন্দ্রতুল্য হইলেও জীবিত থাকে না।*

* কেবলমাত্র তিথিদোষ হইলে, যে রিষ্টি হইবে আমাদের এমত বোধ হয় না। কারণ আমরা কয়েক জনের কোষ্ঠী দেখিয়াছি যাঁহারা গণ্ড তিথিতে জন্মগ্রহণ করিয়াও দীর্ঘজীবী হইয়াছেন।

১০। গণ্ড দোষ শান্তি।

কুঙ্কুমং চন্দনং কুষ্ঠং গোরোচনমথাপিবা।
ঘৃতেনৈবান্বিতং কৃত্বা চতুর্ভিঃ কলসৈর্ব্বুধঃ ॥
সহস্রাক্ষেণ মন্ত্রেণ বালকং স্নাপয়েত্ততঃ।
পিতৃযুক্তং দিবাজাতং মাতৃযুক্তং রাত্রিজম্ ॥
স্নাপয়েৎ পিতৃমাতৃভ্যাং সন্ধ্যয়োরুভয়োরপি।
কাংস্যপাত্রং ঘৃতৈঃ পূর্ণং গণ্ডদোষোপশান্তয়ে ॥

গণ্ডযোগে বালক জন্মগ্রহণ করিলে শান্তি করা বিধেয়। শান্তি দ্বারা গণ্ডদোষ মোচন হয়। শান্তির প্রক্রিয়া যথা,—

কুঙ্কুম, চন্দন, কুড়, অথবা গোরোচনা ঘৃতের সহিত মিশ্রিত করিয়া চারিটী কলসে রাখিবে এবং সহস্রাক্ষ মন্ত্র † পাঠ করিয়া ঐ সকল দ্রব্যে জাতককে স্নান করাইবে। দিবসে জন্মে পিতার সহিত, রাত্রিতে জন্মে মাতার সহিত এবং সন্ধ্যায় জন্মে পিতা মাতার সহিত বালককে উক্ত প্রকারে স্নান করাইবে। তৎপরে ঘৃতপূর্ণ কাংস পাত্র, ধেনু ও হিরণ্য দান করিবে এবং নবগ্রহ পূজা করিবে।

এই সকল কার্য্য বিজ্ঞ গ্রহবিপ্র দ্বারা করা কর্ত্তব্য। শুচি সাত্ত্বিক ও জ্ঞানান্বিত গ্রহবিপ্র লোভশূন্য হইয়া সংযতচিত্তে শান্তি করিলে শুভ ফল হয়; লোভপরতন্ত্র হইয়া শান্তি কার্য্য করিলে সমস্ত বিফল হয়।

† ওঁ সহস্রাক্ষেণ শতশারদেন শতায়ুষা হবিষমেনং শতং যথেমং শরদোন যতীন্দ্রা বিশ্বস্য দুরিতস্য পারং শতঞ্জীব শরদোবর্দ্ধমানং শতং হেমন্তাং শতমুপশন্ত্যাং শতমিন্দ্রাগ্নী সবিতা বৃহস্পতিঃ শতায়ুষা হবিষেমং পুনর্দ্দা তাহাম্বিষত্বাবিদস্ত্বা পুনরাগাঃ ন পুনর্ন্নবঃ। সর্ব্বাঙ্গঃ সর্ব্বান্তচক্ষুঃ সর্ব্বমায়ুশ্চ তে বিদং শতমানাশ্চায়ুষ্কামাশ্চ শতায়ুর্ব্বৈপুরুষঃ শতবীর্য্যঃ শতেন্দ্রিয়ঃ আয়ুষ্য এবৈনং তদ্বার্য্য ইন্দ্রিয়ে দধাতু॥ ইতি স্নানমন্ত্রঃ।

## দ্বিতীয় পরিচ্ছেদ।

### যামার্দ্ধ ও দণ্ড।

পতাকীরিষ্টি বলিবার পূর্ব্বে আমরা অগ্রে যামার্দ্ধ ও দণ্ডের কথা এই পরিচ্ছেদে বলিতেছি; কারণ পতাকীরিষ্টি নির্ণয় করিতে হইলে কোন্ গ্রহের যামার্দ্ধে ও কোন্ গ্রহের দণ্ডে জন্ম হইয়াছে তাহা অগ্রে জানা আবশ্যক।

১। যামার্দ্ধ ও দণ্ড।

দিনমানাদষ্ট লব্ধং বেলামানং প্রকীর্ত্তিতম্।
তত্তূর্য্যাংশো ভবেদ্দণ্ডো রাত্রিমানাত্তথৈব চ॥

বেলা অর্থে সময়; এখানে বেলা অর্থে যামার্দ্ধ। দিনমানকে ৮ ভাগ করিলে তাহার প্রত্যেক ভাগকে যামার্দ্ধ কহে এবং প্রত্যেক যামার্দ্ধকে ৪ ভাগ করিলে তাহার প্রত্যেক ভাগকে দণ্ড কহে। রাত্রি সম্বন্ধেও ঐরূপ।

২। যামার্দ্ধাধিপতি।

বারেশাদর্দ্ধযামেষু রাত্র্যহ্নোঃ পঞ্চষট্ ক্রমাৎ।
অধিপাঃ স্যুর্গ্রহাস্তত্র যথার্কাহে ভবন্তি তে॥
যামার্দ্ধমাদ্যং দিবসেশ্বরস্য তথৈব চান্তং পুনরেব তস্য।
শেষাঃ গ্রহাঃ ষট্ পরিবর্ত্তকেন ভুঞ্জন্তি বারা নিশিপঞ্চকেন॥

দিবাতে, যে গ্রহ যে বারের অধিপতি, সেই গ্রহ সেই বারের প্রথম ও শেষ যামার্দ্ধের অধিপতি এবং ঐ দিন হইতে গণনায় ষষ্ঠদিনে যে বার হইবে সেই বারের অধিপতি গ্রহ দ্বিতীয় যামার্দ্ধের অধিপতি; রবিবারের অধিপতি রবিগ্রহ রবিবারের প্রথম ও শেষ যামার্দ্ধের অধিপতি; রবিবার হইতে গণনায় ষষ্ঠবার অর্থাৎ শুক্রবারের অধিপতি শুক্রগ্রহ দ্বিতীয় যামার্দ্ধের অধিপতি এবং শুক্রবার হইতে গণনায় ষষ্ঠবার অর্থাৎ বুধবারের অধিপতি বুধগ্রহ, তৃতীয় যামার্দ্ধের অধিপতি ইত্যাদি রূপে দিবসের অষ্ট যামার্দ্ধাধিপতি নির্ণীত হয়।

রাত্রিতে, যে বারের রাত্রি, সেই বারের অধিপতিগ্রহ প্রথম ও শেষ যামার্দ্ধের অধিপতি; ঐ বার হইতে গণনায় পঞ্চমবারের অধিপতিগ্রহ দ্বিতীয় যামার্দ্ধের অধিপতি ইত্যাদি রূপে রাত্রির সমস্ত যামার্দ্ধাধিপতি নির্ণীত হয়।

রবিবারের রাত্রির ১ম ও শেষ যামার্দ্ধের অধিপতি রবি এবং ঐ বার

হইতে গণনায় ৫ম অর্থাৎ শুক্রবারের অধিপতি শুক্র দ্বিতীয় যামার্দ্ধের অধিপতি, শুক্রবার হইতে গণনায় ৫ম বার অর্থাৎ সোমবারের অধিপতি চন্দ্র তৃতীয় যামার্দ্ধের অধিপতি ইত্যাদিরূপে গণনায় রাত্রির যামার্দ্ধাধিপতি নিরূ-

## যামার্দ্ধাধিপ চক্র। *

| | দিবা যামার্দ্ধাধিপ গ্রহ। | | | | | | | | রাত্রি যামার্দ্ধাধিপ গ্রহ। | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | যামার্দ্ধ। | | | | | | | | যামার্দ্ধ। | | | | | | | |
| | ১ম | ২য় | ৩য় | ৪র্থ | ৫ম | ৬ষ্ঠ | ৭ম | ৮ম | ১ম | ২য় | ৩য় | ৪র্থ | ৫ম | ৬ষ্ঠ | ৭ম | ৮ম |
| রবিবারে | র | শু | বু | চ | শ | বৃ | ম | র | র | বৃ | চ | শু | ম | শ | বু | র |
| সোমবারে | চ | শ | বৃ | ম | র | শু | বু | চ | চ | শু | ম | শ | বু | র | বৃ | চ |
| মঙ্গলবারে | ম | র | শু | বু | চ | শ | বৃ | ম | ম | শ | বু | র | বৃ | চ | শু | ম |
| বুধবারে | বু | চ | শ | বৃ | ম | র | শু | বু | বু | র | বৃ | চ | শু | ম | শ | বু |
| গুরুবারে | বৃ | ম | র | শু | বু | চ | শ | বৃ | বৃ | চ | শু | ম | শ | বু | ব | বৃ |
| শুক্রবারে | শু | বু | চ | শ | বৃ | ম | র | শু | শু | ম | শ | বু | র | বৃ | চ | শু |
| শনিবারে | শ | [illegible] | ম | র | শু | বু | চ | শ | শ | বু | র | বৃ | চ | শু | ম | শ |

এই দেখিয়া কোন্ গ্রহ কোন্ বারে, দিবা রাত্রির কোন্ অধিপতি তাহা সহজে উপ-
লব্ধি হইবে মার্দ্ধাধিপতি গণনায় রাহু কেতুকে ধরা হয় না।

৩। দিবাদণ্ডাধিপতি।

যামার্দ্ধাধিপসংখ্যাতো দ্বিতীয়স্তু তদর্দ্ধতঃ।
তদর্দ্ধাত্তু তৃতীয়ঃ স্যাত্তদর্দ্ধাচ্চ তুরীয়কঃ॥
অঙ্কাভাবেতু রাহুঃ স্যাত্তদঙ্কো বসুসংখ্যকঃ।
ভগ্নাঙ্কস্য পরিত্যাগাদ্দিবা দণ্ডাধিপাঃ মতাঃ॥

ইতি জ্যোতিস্তত্বঃ।

পূর্ব্বেই উক্ত হইয়াছে যে যামার্দ্ধকে চারি ভাগ করিলে তাহার এক এক ভাগকে দণ্ড বলে এবং এক একটী গ্রহ এক একটী দণ্ডের অধিপতি হয়, তাহার নাম দণ্ডাধিপ বা দণ্ডাধিপ গ্রহ। যে গ্রহ যে যামার্দ্ধের অধিপতি সেই গ্রহই সেই যামার্দ্ধের প্রথম দণ্ডের অধিপতি।

যদি দিবাভাগে জন্ম হয়, তবে প্রথম দণ্ডের অধিপতি গ্রহের যে অঙ্ক, তাহার অর্দ্ধেক অঙ্কে দ্বিতীয় দণ্ডাধিপতি গ্রহের অঙ্ক, তদর্দ্ধেকে তৃতীয় দণ্ডাধিপতি গ্রহের অঙ্ক এবং তদর্দ্ধেকে চতুর্থ দণ্ডাধিপতি গ্রহের অঙ্ক সূচিত হয়। ইহার মধ্যে বিশেষ এই যে, রবি কোন দণ্ডের অধিপতি হইলে, তাহার অঙ্ক ১ একের অর্দ্ধেকে কোন গ্রহের সংখ্যা প্রকাশিত হয় না এই জন্য তাহা পরিত্যাগ করিয়া, তাহার স্থানে আট অঙ্ক গ্রহণ করতঃ ঐ আট সংখ্যা দ্বারা সূচিত রাহুগ্রহকে তাহার পর দণ্ডের অধিপতি জানিতে হইবে।

গ্রহ সংখ্যাকে দুই ভাগ করিলে যে ভগ্নাঙ্ক হয়, তাহা পরিত্যাজ্য। বৃহস্পতির অঙ্ক ৫ পাঁচ, তাহার অর্দ্ধেক ২॥ আড়াই অতএব এস্থলে ২॥ এর অর্দ্ধ অঙ্ক বাদ দিলে ২ অবশিষ্ট থাকে; এই ২ অঙ্কে চন্দ্র সূচিত হয়, সুতরাং বৃহস্পতি যে দণ্ডের অধিপতি, চন্দ্র তাহার পর দণ্ডের অধিপতি।

রবিবারে রবি প্রথম যামার্দ্ধের প্রথম দণ্ডের অধিপতি এবং রবি হইতে গণনায় ৮ সংখ্যায় সূচিত রাহু, প্রথম যামার্দ্ধের দ্বিতীয় দণ্ডের অধিপতি; দ্বিতীয় দণ্ডের অধিপতি রাহুর অঙ্ক ৮, তাহার অর্দ্ধেক ৪, আর বুধগ্রহের অঙ্ক ৪, অতএব বুধ তৃতীয় দণ্ডের অধিপতি; তৃতীয় দণ্ডাধিপতি বুধের অঙ্ক ৪, উহার অর্দ্ধেক ২, আর চন্দ্রের অঙ্ক ২, অতএব চন্দ্র, চতুর্থ দণ্ডের অধিপতি। এইরূপ প্রণালীতে দিবসের সমস্ত যামার্দ্ধের দণ্ডাধিপতি নির্ণীত হয়।

৪। রাত্রি দণ্ডাধিপতি।

যস্যার্দ্ধযামস্তস্যৈব প্রাগ্ দণ্ডঃ সমুদাহৃতঃ।
ষট্ ষট্ পরীত্য রাত্রৌ তু ত্রয়োদণ্ডাধিপাঃ স্মৃতাঃ॥

রাত্রিতে জন্ম হইলে প্রথম দণ্ডাধিপ অবধি ছয় ছয় গণনায় দ্বিতীয়াদি দণ্ডের অধিপতি নির্ণয় করিতে হয়। নিম্নে দিবা ও রাত্রির যামার্দ্ধের দণ্ডাধিপতি গ্রহের একটি চক্র অঙ্কিত করা গেল ইহাতে সহজে দণ্ডাধিপতি নির্ণয় করা যাইবে। (রাত্রি দণ্ডাধিপতি গ্রহের বল অধিক)।

## দণ্ডাধিপ চক্র।

| | দিবা যামার্দ্ধের দণ্ডাধিপ | | | | রাত্রি যামার্দ্ধের দণ্ডাধিপ | | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| | ১ম | ২য় | ৩য় | ৪র্থ | ১ম | ২য় | ৩য় | ৪র্থ |
| রবির যামার্দ্ধের দণ্ডাধিপ | রবি | রাহু | বুধ | চন্দ্র | রবি | শুক্র | বুধ | চন্দ্র |
| সোমের ঐ ঐ | চন্দ্র | রবি | রাহু | বুধ | চন্দ্র | শনি | গুরু | মঙ্গল |
| মঙ্গলের ঐ ঐ | মঙ্গল | রবি | রাহু | বুধ | মঙ্গল | রবি | শুক্র | বুধ |
| বুধের ঐ ঐ | বুধ | চন্দ্র | রবি | রাহু | বুধ | চন্দ্র | শনি | গুরু |
| বৃহস্পতির ঐ ঐ | গুরু | চন্দ্র | রবি | রাহু | গুরু | মঙ্গল | রবি | শুক্র |
| শুক্রের ঐ ঐ | শুক্র | মঙ্গল | রবি | রাহু | শুক্র | বুধ | চন্দ্র | শনি |
| শনির ঐ ঐ | শনি | মঙ্গল | রবি | রাহু | শনি | গুরু | মঙ্গল | রবি |

## তৃতীয় পরিচ্ছেদ।

### দণ্ডফল।

এক্ষণে কোন্ কোন্ গ্রহের দণ্ডে জন্মিলে কিরূপ ফল হয় তাহা কথিত হইতেছে।

১। সূর্য্যের দণ্ডফল।

সূর্য্যস্য নিজ বেলায়াং যস্য জন্ম মহীতলে।
বংশক্ষয়ং করোত্যেব নিত্যং হন্তি পিতুর্দ্ধনম্ ॥

সূর্য্যের দণ্ডে যাহার জন্ম হয়, সে ব্যক্তি নিজ কুলের ধ্বংসকারী এবং পিতৃধন বিনাশকারী হয়। এখানে বেলা শব্দ দণ্ড অর্থে ব্যবহৃত হইয়াছে।

২। চন্দ্রের দণ্ডফল।

সোমস্য নিজবেলায়াং চিরায়ুঃ শ্লেষ্মণঃ সুধী।
সুমতিঃ কীর্ত্তিমান্ জাতঃ সত্যধর্ম্মধনাধিপঃ ॥

চন্দ্রের দণ্ডে জন্মগ্রহণ করিলে, দীর্ঘায়ু, শ্লেষ্মাধাতুবিশিষ্ট, বিজ্ঞ, মতিমান্, যশস্বী, সত্যধর্ম্মপরায়ণ ও ধনাঢ্য হয়।

৩। মঙ্গলের দণ্ডফল।

ক্ষিতিনন্দনস্য বেলায়াং যস্য জন্ম মহীতলে।
ব্রণাতিসার পীড়াভিঃ সততং পীড়িতো নরঃ ॥

মঙ্গলের দণ্ডে জন্মগ্রহণ করিলে, জাতক সর্ব্বদা ব্রণ ও অতিসার রোগে আক্রান্ত হইয়া থাকে।

৪। বুধের দণ্ডফল।

সোমাত্মজস্য বেলায়াং যো জাতো হি মহীতলে।
দীর্ঘায়ুঃ সুকবিঃ শান্তঃ স ভবেদ্ধনবান্ সুধীঃ ॥

বুধের দণ্ডে জন্মগ্রহণ করিলে, জাত ব্যক্তি আয়ুষ্মান, সুকবি, বুদ্ধিমান, ধনবান ও শান্ত প্রকৃতি হয়।

৫। বৃহস্পতির দণ্ডফল।

গুরোর্দ্দণ্ডে নরো জাতো মেধাবী দাম্ভিকঃ সদা।
বহুপুত্রঃ প্রিয়ালাপী নৃত্যগীতপ্রিয়ঃ সদা ॥

বৃহস্পতির দণ্ডে যাহার জন্ম হয়, সে ব্যক্তি অতিশয় মেধাবী, দাম্ভিক, বহুপুত্রযুক্ত, মিষ্টালাপী ও নৃত্যগীতপ্রিয় হয়।

৬। শুক্রের দণ্ডফল।

ভৃগোর্দ্দণ্ডে নরো জাতো মেধাবী পিতৃভক্তকঃ।
পুত্রবান্ রাজপাত্রশ্চ যাজ্ঞিকঃ কুলনন্দনঃ॥

শুক্রের দণ্ডে ভূমিষ্ঠ হইলে, জাতক মেধাবী, পিতৃভক্ত, পুত্রবান, রাজপাত্র (অর্থাৎ রাজার মন্ত্রী প্রভৃতি প্রধান কর্ম্মচারীর মধ্যে কোন এক জন) যজ্ঞ-পরায়ণ এবং নিজ বংশের গৌরববৃদ্ধিকারক ও আনন্দদায়ক হইয়া থাকে।

৭। শনির দণ্ডফল।

শনের্দ্দণ্ডে নরোজাতোঽল্পায়ুঃ পিতৃদ্বেষকঃ।
সর্ব্বদা দুঃখভাগী চ দাসত্বং লভতে ধ্রুবম্॥

শনির দণ্ডে যাহার জন্ম হয় সে ব্যক্তি অল্পায়ু, পিতৃদ্বেষী, চিরদুঃখভাগী এবং নিশ্চিত দাসত্ব লাভ করে।

৮। রাহুর দণ্ডফল।

বিধুন্তুদস্য বেলায়াং চৌরো ভবতি নিশ্চিতম্।
পিতৃবিত্তাপহারী চ গোত্রনাশং করোতি সঃ॥

যে ব্যক্তি রাহুর দণ্ডে জন্মগ্রহণ করে সে ব্যক্তি চোর, পিতার ধনাপহরণ-কারী ও নিজ বংশের বিনাশকারী হয়।

## চতুর্থ পরিচ্ছেদ।

## পতাকী রিষ্টি।

১। জন্মরিষ্টি কাল।

বালস্য জন্মমাত্রেণ জন্মরিষ্টং বিচিন্তয়েৎ।
চতুর্ব্বিংশতি বর্ষাণি যাবদ্গচ্ছন্তি জন্মতঃ।
তাবদ্রিষ্টং বিধাতস্যমায়ুর্দ্দায়ং ন চিন্তয়েৎ। ইতি পঞ্চস্বরা।

বালকের জন্ম মাত্রেই সর্ব্বাগ্রে জন্মরিষ্টি সকল বিচার করা কর্ত্তব্য; আয়ুর্দ্দায় অর্থাৎ আয়ু গণনা করা কর্ত্তব্য নহে, কারণ চব্বিশ * বৎসর পর্য্যন্ত রিষ্টিকাল নির্দ্দিষ্ট আছে, অতএব ঐ সময় উত্তীর্ণ না হইলে আয়ু গণনা করা বিধেয় নহে। †

২। পতাকী চক্র লিখন প্রণালী।

তীর্য্যগূর্দ্ধগতারেখাস্তিস্রো দেয়া পতাকয়া।
যুতাঃ কার্য্যা বেদবিদা সর্ব্বসঙ্গত রেখয়া॥
দক্ষস্থোদ্গাতরেখাতো বামং মেষাদ্যরাশয়ঃ।
পঞ্চাষ্টযুগ্মবিংশাশ্চষড়্ দশেন্দ্রাগ্নিসাগরাঃ।
কর্কট মীনপর্য্যন্তমঙ্কা দেয়া যথাক্রমম্॥
বালস্য জন্মকালীন গ্রহলগ্নমজাদিষু।
বিন্যস্য চিন্তয়েৎ প্রাজ্ঞঃ শুভাশুভং ফলং ততঃ॥

ইতি জ্যোতিস্তত্ত্বম।

পতাকী চক্রে তিনটী রেখা ঊর্দ্ধভাবে ও তিনটী রেখা তির্য্যগ্‌ভাবে টানিতে হইবে। অর্থাৎ একটী সমতল ক্ষেত্রের উপরে পূর্ব্ব পশ্চিমে বিস্তৃত তিনটী পরস্পর সমান্তর সরল রেখা উত্তর দক্ষিণে বিস্তৃত তিনটী সমান্তর সরল রেখাকে ছেদ করে এরূপ ভাবে অঙ্কিত করিতে এবং ঈশান ও নৈঋত কোণে বিস্তৃত ছয়টী ও বায়ু ও অগ্নিকোণে বিস্তৃত ছয়টী পরস্পর সমান্তর সরল রেখা দ্বারা ক হইতে ঠ পর্য্যন্ত দ্বাদশটী বিন্দুকে ছয়টী রেখার সহিত সংযোগ করিতে হইবে। এইরূপে যে একটী চক্র প্রস্তুত হইবে, তাহাই পতাকী চক্র নামে কথিত হইয়া থাকে এবং তদ্দ্বারা পতাকীবেধারিষ্টি নির্ণীত হয়। ক হইতে আরম্ভ করিয়া ঠ বিন্দু পর্য্যন্ত দ্বাদশ বিন্দুতে যথাক্রমে মেষাদি দ্বাদশ রাশি কল্পিত হয়। যথা,— ক মেষ, খ বৃষ, গ মিথুন ইত্যাদি।

* কোন কোন মতে উনচল্লিশ বৎসর পর্য্যন্ত রিষ্টিকাল নির্ণীত আছে।

† কিন্তু যখন জাতকের কোষ্ঠীতে দেখা যাইবে গণ্ড, পতাকী ও যোগজ প্রভৃতি কোনরূপ রিষ্টি ঘটে নাই, তখন আয়ু গণনা করিবার কোন বাধা নাই।

কর্কট হইতে মীন পর্য্যন্ত ৯টী রাশিতে যথাক্রমে ৫, ৮, ২, ২০, ৬, ১০, ১৪, ৩ ও ৪ অঙ্ক বিন্যাস করিতে হয় ; এবং তুলা; বিছা ও ধনু রাশির অঙ্কের দ্বারা যথাক্রমে বৃষ ও মিথুন রাশির অঙ্ক বুঝিতে হইবে। এই অঙ্ক বিন্যাস পূর্ব্বক শুভাশুভ ফলের বিচার করিতে হয়। নিম্নে একটী পতাকী চক্র প্রদর্শিত হইল।

## পতাকী-চক্র।




৩। বেধ নির্ণয়।

বেধ অর্থে সাধারণতঃ সংযোগ বুঝায়। পতাকী চক্রে কোন্ কোন্ রাশির সহিত কোন্ কোন্ রাশির বেধ আছে, তাহা নিম্নে প্রকাশ করা যাইতেছে।

কর্কে ধনূষি মীনে চ হরিকীটঘটেষু চ।
কন্যামকরসৃকেষু তুলা মীনাঙ্গনাসু চ॥
বৃশ্চিকে চ ঘটে সিংহে ধনুর্মকরকর্কিষু।
মকরে কার্ম্মুকে নার্য্যাং কুম্ভে সিংহে চ বৃশ্চিকে।
মীনে তুলায়াং কর্কে চ মেষে কন্যা ধনুর্ঝষে॥
বৃষে চ বৃশ্চিকে সিংহে তথা কুম্ভধরেঽপি চ।
দ্বন্দ্বে চ মকরে কর্কি তুলায়াং বেধ নির্ণয়ঃ॥ ইতি পঞ্চস্বরা।

কর্কটের সহিত ধনু ও মীনের, সিংহের সহিত বিছা ও কুম্ভের, কন্যার সহিত মকর ও তুলার, তুলার সহিত মীন ও কন্যার, বৃশ্চিকের সহিত কুম্ভ ও সিংহের, ধনুর সহিত মকর ও কর্কটের, মকরের সহিত ধনু ও কন্যার, কুম্ভের সহিত সিংহ ও বৃশ্চিকের, মীনের সহিত তুলা ও কর্কটের, মেষের সহিত কন্যা, ধনু ও মীনের, বৃষের সহিত বৃশ্চিক সিংহ ও কুম্ভের, মিথুনের সহিত কর্কট তুলা ও মকরের বেধ নির্ণীত আছে। পতাকী চক্র দেখুন।

৪। বেধ চারি প্রকার।

লগ্নে বা দক্ষিণে বামে সম্মুখে গ্রহসংস্থিতে।

দণ্ডাজ্‌জ্ঞেয়ং শিশোঃ রিষ্টং দিনং মাসঞ্চ হায়নম্‌॥

পতাকী চক্রে চারি প্রকার বেধ আছে, যথা লগ্নবেধ, দক্ষিণবেধ, সম্মুখবেধ ও বামবেধ। যে রাশিতে লগ্ন হয়, সেই রাশিতে পাপগ্রহ থাকিলে লগ্নবেধ, তাহার দক্ষিণভাগস্থ বেধরাশিতে পাপগ্রহ থাকিলে দক্ষিণবেধ, সেইরূপ সম্মুখ বেধরাশিতে পাপগ্রহ থাকিলে সম্মুখবেধ এবং বামদিকস্থ বেধরাশিতে পাপগ্রহ থাকিলে বামবেধ হয়। যদি কোন একটী শিশুর সিংহ লগ্নে জন্ম হয় তবে ঙ, ট ও জ বিন্দুত্রয়ে কল্পিত রাশিতে পাপগ্রহ থাকিলে যথাক্রমে লগ্ন সম্মুখ ও দক্ষিণবেধ হইয়া থাকে। উক্ত বেধস্থ কোন পাপগ্রহের দণ্ডে জন্মিলে জাতকের রিষ্টি হইয়া থাকে। বেধস্থ গ্রহের বলাবল বিচার করিয়া পূর্ব্বোক্ত পতাকী চক্রের অঙ্কের দ্বারা কত দিন, কত মাস বা কত বৎসরে রিষ্টি কাল হইবে তাহা জানিতে হয়।

পতাকী চক্রে কোন্‌ রাশির সহিত কোন্‌ কোন্‌ রাশির কিরূপ বেধ হয়, তাহা নিম্নে পতাকী-বেধ-নির্ণয়ী চক্রে প্রদর্শিত হইল।

## পতাকী-বেধ-নির্ণয়ী চক্র।

| | মেষ | বৃষ | মিথুন | কর্কট | সিংহ | কন্যা | তুলা | বিছা | ধনু | মকর | কুম্ভ | মীন |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| লগ্ন বেধ ... | ০ | ০ | ০ | কর্কট | সিংহ | কন্যা | তুলা | বিছা | ধনু | মকর | কুম্ভ | মীন |
| | | | | ৫ | ৮ | ২ | ২০ | ৬ | ১০ | ১৪ | ৩ | ৪ |
| দক্ষিণ বেধ.... | কন্যা | সিংহ | কর্কট | ধনু | বিছা | তুলা | মীন | কুম্ভ | মকর | ০ | ০ | ০ |
| | ২ | ৮ | ৫ | ১০ | ৬ | ২০ | ৪ | ৩ | ১৪ | | | |
| সম্মুখ বেধ ... | ধনু | বিছা | তুলা | মীন | কুম্ভ | মকর | ০ | ০ | ০ | কন্যা | সিংহ | কর্কট |
| | ১০ | ৬ | ২০ | ৪ | ৩ | ১৪ | | | | ২ | ৮ | ৫ |
| বাম বেধ ... | মীন | কুম্ভ | মকর | ০ | ০ | ০ | কন্যা | সিংহ | কর্কট | ধনু | বিছা | তুলা |
| — | ৪ | ৩ | ১৪ | | | | ২ | ৮ | ৫ | ১০ | ৬ | ২০ |
| বেধাঙ্ক সমষ্টি | ১৬ | ১৭ | ১৪ | ১৯ | ১৭ | ৩৬ | ২৬ | ১৭ | ২৯ | ২৬ | ১৭ | ২৯ |

এই পতাকী-বেধ-নির্ণয়ী চক্র দৃষ্টে, কোন্ রাশির সহিত কোন্ রাশির বেধ আছে তাহা অতি সহজেই বোধগম্য হইবে। যে রাশির যে বেধ নাই তাহাও ঐ চক্র দেখিলেই প্রতীয়মান হইাব। যে যে প্রকোষ্ঠে শূন্য আছে সেই সেই রাশির সেই সেই বেধ নাই। আর ঐ চক্রে যে সকল অঙ্ক আছে উহাদের দ্বারা পতাকী বেধের রিষ্টিকাল নির্ণীত হয়। যদি কাহারও মেষ লগ্নে কোন পাপগ্রহের দণ্ডে জন্ম হয় এবং সেই পাপগ্রহ মেষ, কন্যা, ধনু অথবা মীন রাশিতে অবস্থিতি করে, তবে তাহার পতাকীরিষ্টি হয়; এবং ঐ কন্যা, ধনু ও মীন রাশিতে যে সকল অঙ্ক আছে তাহাদের সমষ্টি করিয়া যত

অঙ্ক হইবে ( ১৬ ষোল ) তত দিন, তত মাস বা তত বৎসরে পতাকীরিষ্টিকাল নির্ণীত হইবে। উপরের চক্রে বেধাঙ্কের সমষ্টি দেওয়া হইয়াছে। কোন মতে ঐ সকল অঙ্ক পৃথক ভাবেও ধরা হয়। মনে করুন মেষ রাশির বেধাঙ্কের সমষ্টি ১৬ দ্বারা গণনা না করিয়া ২ দিন, ২ মাস বা ২ বৎসর ; ১০ দিন, ১০ মাস বা ১০ বৎসর, ৪ দিন ৪ মাস বা ৪ বৎসরে রিষ্টিকাল নির্ণীত হয়।

৫। পতাকী রিষ্টিকাল নির্ণয়।

পাপদণ্ডযোগবেধাদ্রাশ্যঙ্কাদ্রিষ্টি কালবিৎ।
বলাধিকে দিনং মধ্যে মাসে হীনে চ হায়নম্ ॥
ত্রিতয়াঙ্কাদিয়ং সংখ্যা দিন মাসাব্দ নির্ণয়ে।
একাঙ্কাৎ দ্বিগ্রহাঙ্কাদ্বা ক্বচিদ্রিষ্টৈশ্চ সম্ভবঃ ॥

পাপগ্রহের দণ্ডে জন্মগ্রহণ করিয়া পতাকী বেধ হইলে, পতাকী চক্রস্থ বিদ্ধ রাশির অঙ্ক সমষ্টি পরিমিত দিনে, মাসে অথবা বৎসরে জাতকের রিষ্টি হইয়া থাকে। গ্রহের বলাবল দ্বারা রিষ্টি বিচার করিতে হয়। গ্রহ পূর্ণবলী হইলে তত দিন পরিমিত কালে, ও মধ্যবলে হইলে তত মাস পরিমিত কালে এবং হীনবল হইলে তত বৎসর পরিমিত কালে রিষ্টি হইয়া থাকে। কেহ কেহ বিদ্ধ রাশির একের ও দুয়ের অঙ্ক দ্বারাও রিষ্টি কাল নির্ণয় করেন।

৬। অশুভে দণ্ডসংযোগে ক্ষীণে পাপযুতে যদি।
শুভগ্রহা ন পশ্যন্তি তত্র বর্ষং নিযোজয়েৎ ॥ ইতি পঞ্চস্বরা।

বলহীন পাপযুক্ত ও শুভগ্রহ দৃষ্টিবর্জ্জিত পাপগ্রহের দণ্ডে জন্ম হইলে বর্ষ পরিমিত কালে রিষ্টি নির্ণয় হইবে।

৭। পতাকী-রিষ্টি বিচার।

অশুভে দণ্ডসংযোগে সর্ব্বত্র সৌম্যবর্জ্জিতে।
বালস্য মরণং শীঘ্রং যদি পাপৈঃ সমন্বিতং ॥ ইতি পঞ্চস্বরা।

যদি পাপগ্রহের দণ্ডে জন্ম হইয়া বেধ হয় এবং কেন্দ্র ও বর্গোত্তম প্রভৃতি শুভস্থান সকল শুভগ্রহবিহীন হইয়া পাপগ্রহযুক্ত হয়, তাহা হইলে বালক অচিরে কালগ্রাসে পতিত হয়।

৮। বর্গোত্তমে সুতুঙ্গে বা কেন্দ্রে বা গুরুশুক্রয়োঃ।
তথাপি প্রবলে পাপে বর্ষভাগো ন লুপ্যতে ॥

পূর্ব্বে উক্ত হইয়াছে যে, গ্রহগণ পূর্ণবল হইলে দিন পরিমিত, মধ্যবল হইলে মাস পরিমিত এবং হীনবল হইলে বর্ষ পরিমিত কালে, শিশুর রিষ্টি হইয়া থাকে; এবং আরও উক্ত আছে যে গুরু, শুক্র কেন্দ্রে থাকিয়া বলবান্ হইলে বা বর্গোত্তমে কিংবা সুতুঙ্গে থাকিলে বিশেষ শুভ হইয়া রিষ্টি.ভঙ্গ হয়, কিন্তু যে পাপগ্রহের দণ্ডে জন্ম হইয়া বেধ হইয়াছে,যদি সেই পাপগ্রহ অতিশয় বলবান হয়, তাহা হইলে দিন বা মাস পরিমিত কাল অতিক্রম করিলেও বর্ষ পরিমিত কালে কখনই পতাকী রিষ্টির লোপ হইবে না।

৯। শুভে চ দণ্ডসংযোগে সর্ব্বত্র পাপবর্জ্জিতে।
বালস্য কুশলং সর্ব্বং শুভৈর্যদি সমন্বিতম্ ॥

যদি শুভগ্রহের দণ্ডে জন্ম হইয়া তাহার সহিত বেধ বা সংযোগ হয়, এবং কেন্দ্রাদি শুভস্থান সকল পাপগ্রহবর্জ্জিত, ও শুভগ্রহযুক্ত হয়, তাহা হইলে জাতকের সকল প্রকার শুভ হয়।

১০। পাপগ্রহযুতে লগ্নে দৃষ্টে বা শত্রুরাশিগৈঃ।
তদা দিনং ভবেত্তস্য মরণঞ্চ সুনিশ্চিতম্ ॥

যদি লগ্নে পাপগ্রহ থাকে, কিম্বা শত্রুক্ষেত্রগত পাপগ্রহ কর্তৃক লগ্ন দৃষ্ট হয়, তবে বিদ্ধ রাশির পরিমিত অঙ্কের দিন সংখ্যায় বালকের নিশ্চয় মৃত্যু হইবে।

১১। তুল্যদৃষ্টির্দ্বয়োর্ব্বাপি ভবেদেকত্রভে যদি।
তদা মাসং বিধাতব্যং গ্রহাণাঞ্চ বলাবলে ॥

যদি দুইটী পাপগ্রহের পরস্পর সমান দৃষ্টি থাকে, কিম্বা যদি তাহারা এক রাশিতে থাকে, তাহা হইলে পাপগ্রহগণের বলাবল বিচার না করিয়া বিদ্ধ রাশিস্থ অঙ্কের মাস সংখ্যানুসারে মৃত্যু স্থির করিতে হইবে।

১২। শুভদৃষ্টে শুভযুতে শুভস্থানস্থিতেঽপি বা।
তদা বর্ষং বিজানীয়াৎ স্বামিনা দৃশ্যতে যদি ॥

যদি লগ্ন শুভগ্রহ কর্তৃক দৃষ্ট বা যুক্ত কিম্বা শুভগ্রহের বর্গস্থ হয়, কিম্বা স্বামিগ্রহ কর্তৃক দৃষ্ট হয়, তবে বর্ষপরিমিত রিষ্টি কাল হইয়া থাকে।

১৩। অশুভো দণ্ডনাথোহি বেধশ্চেত্তেন লভ্যতে।
মরণং তেন বক্তব্যং বালস্য নান্যথা ভবেৎ ॥

পাপগ্রহ জন্মদণ্ডের অধিপতি হইলে এবং সেই পাপগ্রহের সহিত লগ্নে বেধ থাকিলে জাতকের মৃত্যু হয়। (অন্যরূপ হইলে মৃত্যু হয় না, পীড়াদায়ক হয়)।

১৪। পাপস্য দণ্ডমাত্রে তু তদ্‌যোগে বেধবর্জ্জিতে।
বালস্য কুশলং তত্র শুভৈর্যদি সমন্বিতম্ ॥

পাপগ্রহের দণ্ডে জন্ম হইয়াও যদি বেধ না হয় এবং দণ্ডাধিপতি যদি শুভ গ্রহের সহ অবস্থিতি করে বা লগ্নস্থ শুভগ্রহের বেধ হয়, তাহা হইলে জাত শিশুর কুশল হয়।

ব্রহ্মযামলে উক্ত হইয়াছে যে জন্মবারাধীশের দণ্ডে জন্মিলে পতাকী দোষ হয় না।

## আমাদিগের পরীক্ষার ফল।

যদি পতাকীবেধ হয় এবং পতাকী-চক্রস্থ দণ্ডাধিপ নির্দ্দিষ্ট অঙ্ক সূচিত মাস বা বর্ষকালে সেই পাপদণ্ডাধিপের দশান্তর্দ্দশা বা প্রত্যন্তর্দশা প্রাপ্ত হয় এবং গোচরে কিম্বা অষ্টবর্গে অধিকাংশ গ্রহ অশুভ হয়, তাহা হইলে শিশুর মৃত্যু অনিবার্য্য। আর উক্ত অঙ্ক-সূচিত মাস বা বর্ষে যদি শুভদায়ক শুভ গ্রহের দশান্তর্দ্দশা আইসে ও গোচরাদিতে গ্রহগণ শুভদায়ক থাকেন, তাহা হইলে সেই মাস বা বর্ষের পতাকী কাটিয়া যাইবার সম্পূর্ণ সম্ভাবনা।

জন্মলগ্নের সহিত পতাকী-চক্রে শুভগ্রহের বেধ থাকিলে জাতকের স্বাস্থ্য উত্তম হয় ও পাপগ্রহ সহ বেধ থাকিলে স্বাস্থ্য মন্দ হয়।

## উদাহরণ।

১২৯৯ সালে ২২শে জ্যৈষ্ঠ শুক্রবার রাত্রি ৯ ঘটিকার সময় যে শিশুটি জন্মগ্রহণ করিয়াছে, সেই শিশুটীর কাহার যামার্দ্ধে ও কাহার দণ্ডে জন্ম হইয়াছে দেখা যাউক।

উক্ত ২২শে জ্যৈষ্ঠের রাত্রিমান ২৬ দণ্ড ৪০ পলকে আট ভাগ করুন।

$\frac{\text{২৬ দণ্ড ৪০ পল}}{\text{৮}}$ = ৩ দণ্ড ২০ পল

৩ দ ২০ প উক্ত তারিখের রাত্রির প্রত্যেক যামার্দ্ধমান। ঐ যামার্দ্ধমানকে চারিভাগ করিলে প্রত্যেক ভাগ এক এক দণ্ডের মান হইবে। যথা;—

$\frac{\text{৩ দণ্ড ২০ পল}}{\text{৪}}$ = ৫০ পল

৫০ পল করিয়া উক্ত রাত্রির প্রত্যেক দণ্ডমান নিরূপিত হইল।

আরও একটী সহজ উপায় দ্বারা যামার্দ্ধ ও দণ্ডমান বাহির করা যায়, তাহা নিম্নে প্রদর্শিত হইতেছে।

২৬।৪০ নিশামান, ইহাকে ৮ দ্বারা ভাগ দিলা ভাগফল ৩।২০ নিশার্দ্ধমান।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ৩।২০ নিশার্দ্ধমান | " | " | " | " | ৬।৪০ নিশাযামমান। |
| ৬।৪০ নিশাযামমান | " | " | " | " | ৩।২০ নিশাযামার্দ্ধমান। |
| ৩।২০ নিশাযামার্দ্ধমান | " | " | " | " | ১।৪০ তদ্যার্দ্ধমান। |
| ১।৪০ তদ্যার্দ্ধমান | " | " | " | " | ০।৫০ নিশাদণ্ডমান। |

এইরূপে অগ্রে প্রত্যেক দিন বা রাত্রির যামার্দ্ধ ও দণ্ডমান স্থির করিয়া লইতে হইবে। উক্ত তারিখে রাত্রি ৯টা ৮ সময় জন্ম হইলে বালকের ৫ দ ৩৭ প। ৩০ বি রাত্রির সময় জন্ম হয়।

ঐ রাত্রির প্রথম যামার্দ্ধমান ৩ দ ২০ প। অতএব দেখা যাইতেছে যে ইহার মধ্যে জাতকের জন্ম হয় নাই, ইহাতে ২য় যামার্দ্ধ যোগ করিলে ৬ দ ৪০ প হয়, ইহাতে স্পষ্ট দেখা যাইতেছে যে, জাতকের দ্বিতীয় যামার্দ্ধে জন্ম হইয়াছে। কারণ বালক রাত্রি ৫ দ ৫৭ প ৩০ বি সময়ে জন্মিয়াছে।

শুক্রবার রাত্রির ২য় যামার্দ্ধের অধিপতি মঙ্গল (২০৭ পৃষ্ঠা যামার্দ্ধাধিপ চক্র দেখুন) অতএব মঙ্গলের যামার্দ্ধে জাতকের জন্ম হইয়াছে স্থিরীকৃত হইল।

**এক্ষণে দেখিতে হইবে** কাহার দণ্ডে জন্ম হইয়াছে। যে যামার্দ্ধে জন্ম হইয়াছে, সেই যামার্দ্ধের পূর্ব্ব যামার্দ্ধের সহিত উক্ত দ্বিতীয় যামার্দ্ধের চারিটী দণ্ডক্রমানুসারে যোগ করিয়া দেখিতে হইবে যে জাতদণ্ডাদি উক্ত কোন্ দণ্ডের অন্তর্নিহিত হইয়াছে।

এস্থলে ৩।২০ প্রথম যামার্দ্ধ
০।৫০ প্রথম দণ্ড

সমষ্টি ... ৪।১০
০।৫০ ২য় দণ্ড

সমষ্টি ... ৫। ০+৫০ ৩য় দণ্ড=৫।৫০

তৃতীয় দণ্ড পর্য্যন্ত যোগ করিয়া দেখা গেল যে জাতকের জন্ম ইহার পরে হইয়াছে, সুতরাং চতুর্থ দণ্ডে হইয়াছে জানিতে হইবে। কারণ পূর্ব্বে জানা গিয়াছে যে জাতকের ২য় যামার্দ্ধে জন্ম হইয়াছে এবং প্রত্যেক যামার্দ্ধে চারিটির অধিক দণ্ড নাই, সুতরাং চতুর্থ দণ্ডে জন্ম হইয়াছে; উহার অধিপতি বুধ (২১০ পৃষ্ঠা দণ্ডাধিপ চক্র দেখুন) অতএব উক্ত বালকটীর বুধের দণ্ডে জন্ম হইয়াছে নির্ণীত হইল। আর ৩ মিনিট পূর্ব্বে জন্মিলে শুক্রের দণ্ডে জন্ম হইত।

নিম্নস্থ পতাকী চক্রে, এই গ্রন্থের ১১১ পৃষ্ঠাস্থ ১নং কোষ্ঠীর গ্রহগণ সন্নিবেশিত এবং ধনু রাশিতে লং চিহ্ন প্রদত্ত হইল। এক্ষণে এই চক্র দৃষ্টে পতাকী রিষ্টি বিচার করিতে হইবে।




এস্থলে দেখা যাইতেছে ধনুর সহিত, মকর ও কর্কটের বেধ আছে, কিন্তু দণ্ডাধিপতি বুধ ইহাদের মধ্যে কোন রাশিতে নাই; সুতরাং পতাকী রিষ্টি হয় নাই। কিন্তু মঙ্গলের দণ্ডে জন্ম হইলে পতাকীরিষ্টি হইত; কারণ মঙ্গল লগ্নের দক্ষিণবিদ্ধ রাশিতে অবস্থিত। লগ্নের সহিত অন্য পাপগ্রহের সংযোগ থাকিলে কোন মতে বেধ ও তাহাতে জাতকের পীড়াদায়ক হয়।

১। প্রসূতির বস্ত্র দ্বারা দণ্ডাধিপ গ্রহ নিরূপণ।

যদি সম্পূর্ণ সূক্ষ্মরূপে জন্ম সময় জানা না থাকে অর্থাৎ "কেহ বলিলেন যে রাত্রি নয়টা হইতে দশটার মধ্যে জন্ম হইয়াছে" এরূপ অবস্থায় কিরূপে দণ্ডাধিপগ্রহ নির্ণয় করিতে হয়, তাহাই নিম্নে বলা যাইতেছে।

(ক) দগ্ধ বস্ত্রং রবের্দ্দণ্ডে শ্বেতঞ্চ শশিনস্তথা।
ভৌমে সরক্তহারিদ্রং বুধে ছিদ্রং নবাংশুকম্।
গুরোশ্চিত্রং ভৃগোশ্ছিন্নং ছিন্নভিন্নং শনৈশ্চরে।
রাহোর্জ্জীর্ণঞ্চ শীর্ণঞ্চ কৃষ্ণং বেতি সুনিশ্চিতম্।

যদি বালক রবির দণ্ডে জন্মগ্রহণ করে তবে প্রসূতি দগ্ধ বস্ত্র পরিধান করিয়া প্রসব করিয়াছিল জানিতে হইবে। সেইরূপ চন্দ্রের দণ্ডে শুক্ল বস্ত্র, মঙ্গলের দণ্ডে রক্ত ও হরিদ্রা বস্ত্র, বুধের দণ্ডে নূতন ছিন্ন বস্ত্র বৃহস্পতির দণ্ডে চিত্রবিচিত্র বস্ত্র, শুক্রের দণ্ডে ছিন্ন বস্ত্র, শনির দণ্ডে অতিশয় ছেঁড়া কাপড়, রাহুর দণ্ডে পচা গলা অথবা কাল কাপড় পরিধান ছিল জানিতে হইবে।

(খ) মতান্তরে পারিজাতে।
স্থূলাম্বরং নূতন-চারুচেলং কৃশানু-তোয়াহত মধ্যমানি।
দৃঢ়াংশুকং জীর্ণমিনাদিকানাং বস্ত্রাণি সর্ব্বে মুনয়ো বদন্তি।
যথা ফণীন্দ্রস্য তু চিত্ররূপা কেতোর্মহচ্ছিদ্রযুতা বিশেষাৎ॥

রবির স্থূল বস্ত্র, চন্দ্রের সুন্দর নূতন বস্ত্র, মঙ্গলের অগ্নিদগ্ধ বস্ত্র, বুধের আর্দ্র বৃহস্পতির স্বল্পদিন ব্যবহৃত বস্ত্র, শুক্রের দৃঢ় বস্ত্র, শনির জীর্ণ বস্ত্র, রাহুর বিচিত্র, কৃষ্ণ এবং কেতুর নানা রূপ বস্ত্র নির্ণীত হয়।

নক্ষত্র বিষ্টি।

অর্কেঽশ্বিনী বিধৌ চিত্রা ভৌমে চোত্তরফল্গুনী।
শ্রবণা বুধবারে চ গুরৌ শতভিষা যদি॥
স্বাতী ভৃগুসুতে চৈব রেবতী শনিবাসরে।
এতেষৃক্ষেষু যো জাতো জীবিতং তস্য দুর্লভম্॥

যদি চন্দ্র দুইটি পাপগ্রহের মধ্যবর্ত্তী হইয়া লগ্নের চতুর্থ, সপ্তম কিম্বা অষ্টম স্থানের কোন এক স্থানে থাকে, তাহা হইলে দেবতা কর্ত্তৃক রক্ষিত বালকেরও জীবননাশ হয়।

৫। লগ্নস্থক্ষীণ চন্দ্ররিষ্টি

ক্ষীণে শশিনি বিলগ্নে পাপৈঃ কেন্দ্রেষু মৃত্যুসংস্থৈর্ব্বা।
ভবতি বিপত্তির্ব্বালস্য যবনাধিপতেস্তু চৈতৎ ॥

যবনাচার্য্যের মত এই যে ক্ষীণচন্দ্র লগ্নে থাকিলে পাপগ্রহ যদি কোন কেন্দ্রে অথবা অষ্টম স্থানে পাপগ্রহের সহিত মিলিত হইয়া থাকে তবে অবশ্যই বালকের অকালে মৃত্যু হইয়া থাকে

৬। মঙ্গল রিষ্টি।

ভৌমে বিলগ্নে শুভবৈরদৃষ্টে মৃত্যুস্থিতে বার্কসুতেন যুক্তঃ।
সদ্যঃ শিশুং হন্তি চ লগ্নগাদ্যঃ স্মরেষুমারৌ ন শুভেক্ষিতৌ চ ॥

যদি লগ্নে মঙ্গল থাকিয়া শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট না হয়, কিম্বা ষষ্ঠ বা অষ্টম স্থানে শনির সহিত যুক্ত হয় কিম্বা সপ্তম স্থানে শনি মঙ্গল একত্রে থাকে এবং শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট না হয়, তবে জাতক তৎক্ষণাৎ মরিয়া যায়।

৭। বুধ রিষ্টি।

কর্কটধামনি সৌম্যঃ ষষ্ঠাষ্টমরাশিগো বিলগ্নাৎ ॥
চন্দ্রেণ দৃষ্টমূর্ত্তির্ব্বর্ষচতুষ্কেণ মারয়তি ॥

যদি কর্কট রাশিতে বুধ অবস্থিত করে এবং উহা যদি লগ্নের ষষ্ঠ কিম্বা অষ্টম স্থান হয় এবং চন্দ্র কর্ত্তৃক ঐ বুধ যদি অবলোকিত হয়, তবে চারি বৎসরের মধ্যে জাতকের মৃত্যু হয়।

৮। বৃ। বৃহস্পতির্ভৌমগৃহেঽষ্টমস্থঃ সূর্য্যেন্দুভৌমার্কজদৃষ্টমূর্ত্তিঃ।
বর্ষৈস্ত্রিভির্ভার্গবদৃষ্টিহীনো লোকান্তরং প্রাপয়তি প্রসূতম্ ॥

বৃহস্পতি যদি মেষ কিম্বা বৃশ্চিক রাশিতে থাকিয়া কোন লগ্নের অষ্টম স্থানস্থিত এবং ঐ বৃহস্পতি যদি রবি, চন্দ্র, মঙ্গল ও শনি কর্ত্তৃক দৃষ্ট হয় আর শুক্রের দৃষ্টি না থাকে, তবে বালকের তিন বর্ষ মধ্যে মৃত্যু হয়।

৯ শু। রবিশশিভবনে শুক্রো দ্বাদশরিপুরন্ধ্রগোঽশুভৈঃ সর্ব্বৈঃ।
দৃষ্টঃ করোতি মরণং ষড়্ভির্ব্বর্ষৈঃ কিমিহ বিচিত্রম্॥

শুক্র যদি সূর্য্যের কিম্বা চন্দ্রের গৃহে থাকে, এবং ঐ স্থান লগ্ন হইতে ষষ্ঠ অষ্টম কিম্বা দ্বাদশ হয় এবং ঐ শুক্র যদি সমস্ত পাপগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হয়, তবে ছয় বৎসরের মধ্যে বালকের মৃত্যু হইবে।

১০। শ। মারয়তি ষোড়শাহাচ্ছনৈশ্চরঃ পাপবীক্ষিতো লগ্নে।
সংযুক্তো মাসেন চ বর্ষাচ্ছুদ্ধস্তু মারয়তি নিশ্চিতম্॥

শনি লগ্নে থাকিয়া পাপগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হইলে ষোল দিনের মধ্যে, লগ্নেতে কেবল শনি থাকিলে এক বৎসরের মধ্যে এবং শনি পাপগ্রহযুক্ত হইয়া লগ্নে থাকিলে এক মাসের মধ্যে বালকের মৃত্যু হয়।

১১। রা। রাহুশ্চতুষ্টয়স্থো মরণায় ভবতি নিরীক্ষিতঃ পাপৈঃ।
বর্ষৈর্ব্বদন্তি দশভিঃ ষোড়শভিঃ বদন্তি কেচিদাচার্য্যাঃ॥

রাহু কেন্দ্র স্থানে থাকিয়া পাপগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হইলে, কোন মতে দশ বৎসরের মধ্যে এবং কোন মতে ষোল বৎসরের মধ্যে জাতকের মৃত্যু হয়।

১২। কে। কেতুর্যস্মিন্নৃক্ষেঽভ্যুদিতস্তস্মিন্ প্রসূয়তে যস্তু।
রৌদ্রে সর্পমুহূর্ত্তে বা প্রাণৈঃ সন্ত্যজ্যতে চাশু॥

যে নক্ষত্রে কেতুর উদয় হইবে সেই নক্ষত্রে কোন বালকের জন্ম হইলে, যদি জন্ম মুহূর্ত্ত রৌদ্র কিম্বা সর্প মুহূর্ত্ত হয়, তবে বালকের প্রাণ শীঘ্র বিনষ্ট হইয়া থাকে।

## ষষ্ঠ পরিচ্ছেদ।

### দ্বাদশ লগ্নরিষ্টি।

১। মেষ। মেষলগ্নে যদা জাতো ভৌমচন্দ্রসমন্বিতঃ।
ত্যজেদ্ভানুঃ মৃগে সৌরিং ম্রিয়তে বাসরত্রয়ে॥

মেষ লগ্নে জন্ম হইয়া লগ্নে চন্দ্র ও মঙ্গল এবং রবি মকর রাশিতে শনিকে অতিক্রম করিলে তিন দিনের মধ্যে জাতকের মৃত্যু হয়।

২। বৃষ। বৃষলগ্নে যদা জাতঃ ষষ্ঠে চ শনিজীবয়োঃ।
অষ্টমস্থো যদা ভৌমো ম্রিয়তেঽহ্নি চতুর্দ্দশে॥

যদি বৃষ লগ্নে জন্ম হয় এবং ঐ লগ্ন বৃহস্পতি এবং শনি হইতে ষষ্ঠস্থানে স্থিত হয় অর্থাৎ শনি ও বৃহস্পতি ধনু রাশিতে থাকে, আর অষ্টম স্থানে মঙ্গল থাকে, তবে চতুর্দ্দশ দিবসে বালকের মৃত্যু হয়।

৩। মিথুন। মিথুনে চ যদা জাতঃ সপ্তমে চ দিবাকরঃ।
কর্কটস্থো যদা সৌরি ম্রিয়তেঽহ্নি চতুর্দ্দশে॥

মিথুন লগ্নে জন্ম হইয়া কর্কটে শনি এবং সপ্তমে অর্থাৎ ধনুতে রবি থাকিলে চতুর্দ্দশ দিনের মধ্যে বালকের মৃত্যু হয়।

৪। কর্কট। কর্কটে চ যদা জাতস্তুলায়াং কুম্ভগে গুরৌ।
দৃশ্যতে রাহুভৌমাভ্যাং ম্রিয়তেঽহ্নি চতুর্দ্দশে॥

কর্কট জন্ম লগ্ন হইলে এবং তুলায় কিম্বা কুম্ভ রাশিতে বৃহস্পতি থাকিয়া মঙ্গল ও রাহু কর্ত্তৃক দৃষ্ট হইলে, চতুর্দ্দশ দিবসের মধ্যে জাতক কালগ্রাসে পতিত হয়।

৫। সিংহ। সিংহলগ্নে যদা জাতঃ সিংহে চন্দ্রো ভবেদযদি।
ত্যজেৎ সৌরিং মৃগে ভানুঃ ম্রিয়তে জনকেন চ॥

যদি সিংহ লগ্নে জন্ম হয় এবং চন্দ্র, লগ্নে অবস্থিতি করে এবং মকর রাশিতে শনিকে রবি অতিক্রম করেন তবে জনকের সহিত অচিরে শিশুর মৃত্যু হয়।

৬। কন্যা। কন্যালগ্নে যদা জাতঃ কন্যায়াং শশলাঞ্ছনঃ।
গুরোঃ কেন্দ্রে যদা সৌরিঃ সমাত্রা ম্রিয়তে শিশুঃ॥

যদি কন্যা লগ্নে জন্ম হয় এবং ঐ লগ্নে চন্দ্র আর, বৃহস্পতির কেন্দ্রে শনি থাকে, তবে শিশু মাতার সহিত অচিরে ইহলোক পরিত্যাগ করে।

৭। তুলা। তুলালগ্নে যদা জাতঃ শুক্রো ষষ্ঠে ভবেদযদি।
তনুগেহে স্থিতে চন্দ্রে ম্রিয়তে বিংশ বাসরে॥

তুলা লগ্নে জন্ম হইয়া ষষ্ঠে শুক্র এবং লগ্নে চন্দ্র থাকিলে কুড়ি দিনের মধ্যে বালকের মৃত্যু হয়।

৮। বৃশ্চিক। বৃশ্চিকে চ যদা জাতঃ কর্কটে চন্দ্রমা যদি।
নিশায়াঞ্চ দিবাজাতং পূর্বাহ্নে স বিনশ্যতি ॥

যদি দিবা কিম্বা রাত্রিতে বৃশ্চিক লগ্নে জন্ম হয় এবং কর্কটে চন্দ্র থাকে তবে পূর্বাহ্নে বালকের মৃত্যু হয়।

৯। ধনু। ধনুলগ্নে যদা জাতো বৃহস্পতি সমন্বিতঃ।
ভৌমগেহে যদা সৌরির্মৃত্যু বিংশতি বাসরে ॥

যদি ধনু লগ্নে জন্ম হয় এবং বৃহস্পতি লগ্নে থাকে ও মঙ্গলের গৃহে অর্থাৎ মেষ কিম্বা বৃশ্চিক রাশিতে শনি অবস্থিতি করে, তাহা হইলে বিংশতি দিবসের মধ্যে জাতকের মৃত্যু হয়।

১০। মকর। মৃগলগ্নে যদা জাতো মেষশ্চন্দ্রসমন্বিতঃ।
সিংহে ভানুর্ভবেচ্চৈব ম্রিয়তে ষোড়শে দিনে ॥

মকর জন্ম লগ্ন হইয়া মেষে চন্দ্র ও সিংহে রবি অবস্থিতি করিলে ষোল দিনের মধ্যে বালকের মৃত্যু হয়।

১১। কুম্ভ। কুম্ভলগ্নে যদা জাতঃ কন্যায়াং বা ধটে ভৃগৌ।
চতুর্থে চন্দ্রমা যস্য ম্রিয়তে দ্বাদশে দিনে ॥

কুম্ভ লগ্নে জন্ম হইয়া চতুর্থে চন্দ্র এবং কন্যা কিম্বা তুলায় শুক্র থাকিলে জাতকের দ্বাদশ দিনে মৃত্যু হয়।

১২। মীন। মীনলগ্নে যদা জাতো মীনশ্চন্দ্রসমন্বিতঃ।
কীটে শনৈশ্চরশ্চৈব ম্রিয়তে দ্বাদশে দিনে ॥

যদি মীন লগ্নে জন্ম হইয়া তাহাতে চন্দ্র, এবং বৃশ্চিকে শনি অবস্থান করে তবে দ্বাদশ দিনের মধ্যে বালকের মৃত্যু হয়।

## সপ্তম পরিচ্ছেদ।

## অন্যবিধ শিশুরিষ্টি।

১। চন্দ্রসূর্য্যগৃহে রাহুশ্চন্দ্রসূর্য্যযুতো যদি।
সৌরিভৌমেক্ষিতং লগ্নং পক্ষমেকং ন জীবতি ॥

যদি রাহু চন্দ্রের গৃহে থাকিয়া চন্দ্রের সহিত, কিম্বা সূর্য্যের গৃহে থাকিয়া সূর্য্যের সহিত একত্রে অবস্থিতি করে, আর শনি ও মঙ্গল লগ্নকে দেখে, তাহা হইলে পক্ষ মধ্যে জাতকের জীবননাশ হয়।

২। ধর্ম্মস্থানে সৌরিঃ শত্রুস্থানে কলানিধিঃ।
ক্ষিতিজঃ সপ্তমে চৈব সমাত্রা ম্রিয়তে শিশুঃ॥

ষষ্ঠে চন্দ্র, সপ্তমে মঙ্গল ও নবমে শনি থাকিলে বালকের মাতার সহিত মৃত্যু হইয়া থাকে।

৩। লগ্নে ভাস্করপুত্রশ্চ নিধনে চন্দ্রমাস্থিতঃ।
তৃতীয়স্থো যদা জীবঃ শিশুর্যাতি যমালয়ম্॥

লগ্নে শনি, তৃতীয় স্থানে বৃহস্পতি ও অষ্টমে চন্দ্র থাকিলে বালকের অচিরে বিনাশ হয়।

৪। হোরাতো নবমে সূর্য্যঃ সপ্তমে চ শনৈশ্চরঃ।
একাদশে গুরুশুক্রৌ মাসমেকং ন জীবতি॥

সপ্তমে শনি, নবমে সূর্য্য, একাদশে গুরু ও শুক্র থাকিলে এক মাসের মধ্যে বালকের মৃত্যু হইয়া থাকে।

৫। লগ্ন সংস্থৌ শনিকুজৌ সৌম্যশ্চ দ্বাদশস্থিতঃ।
সুতস্থানস্থিতশ্চন্দ্রো মাসমেকং ন জীবতি॥

লগ্নে শনি ও মঙ্গল, পঞ্চমে চন্দ্র এবং দ্বাদশ স্থানে বুধ অবস্থান করিলে এক মাসের মধ্যে বালকের মৃত্যু হয়।

৬। লগ্নসংস্থৌ শনিকুজাবষ্টমস্থো যদা শশী।
ষষ্ঠাষ্টমে স্থিতো জীবো জীবনং তস্য নিষ্ফলম্॥

লগ্নে শনি ও মঙ্গল, অষ্টমে চন্দ্র ও ষষ্ঠে বা অষ্টমে বৃহস্পতি থাকিলে জাতকের জীবন বৃথা হয়।

৭। অরিগেহস্থিতশ্চন্দ্রো ভাস্করোঽপি যদা ভবেৎ।
মার্কণ্ডেয় সমোঽপিস্যান্মাসমেকং ন জীবতি॥

রবি ও চন্দ্র ষষ্ঠে একত্রে অবস্থান করিলে মার্কণ্ডেয়ের ন্যায় দীর্ঘজীবী হইলেও বালকের এক মাসের মধ্যে মৃত্যু হয়।

৮। অষ্টমস্থো যদা পাপঃ সৌম্যশ্চ দ্বাদশে স্থিতঃ।
তদা মৃত্যুর্ভবেদেব দেবরাজসমো যদি॥

অষ্টম স্থানে পাপগ্রহ এবং দ্বাদশ স্থানে শুভগ্রহ থাকিলে দেবরাজ সদৃশ হইলেও বালকের মৃত্যু হইয়া থাকে।

৯। ষষ্ঠাষ্টমগতশ্চন্দ্রো রবিজঃ সপ্তমে স্থিতঃ।
পিতৃমাতৃবিনাশঃস্যান্মাসমেকং ন জীবতি॥

ষষ্ঠে বা অষ্টমে চন্দ্র এবং সপ্তমে শনি থাকিলে জাতকের পিতা মাতার মৃত্যু হয় এবং এক মাসের মধ্যে স্বয়ং বিনষ্ট হয়।

১০। শুভলগ্নে যদা জাতশ্চাষ্টমে চ নিশাকরঃ।
শনৈশ্চরস্তু বন্ধুস্থো দ্বিমাসে মৃত্যুমিচ্ছতি॥

যদি শুভ অর্থাৎ সৌম্য রাশি লগ্ন হয়, এবং ঐ লগ্ন হইতে অষ্টম স্থানে চন্দ্র এবং চতুর্থে শনি থাকে, তবে দুই মাসের মধ্যে জাতকের মৃত্যু হয়।

১১। জাতকস্য বিলগ্নস্থঃ সূর্য্যঃ শুক্রঃ শনৈশ্চরঃ।
দ্বাদশস্থো যদা জীবঃ পঞ্চমাসং ন জীবতি॥

যদি জাতকের লগ্নে রবি, শুক্র ও শনি থাকে এবং দ্বাদশে বৃহস্পতি থাকে, তবে জাতক পাঁচ মাসের অধিক জীবিত থাকে না।

১২। লগ্নসংস্থো যদা ভানুঃ সপ্তমস্থশ্চভূসুতঃ।
অথ কেন্দ্রগতঃ সৌরির্ম্মাসমেকং ন জীবতি॥

লগ্নে রবি, সপ্তমে মঙ্গল এবং কেন্দ্রে শনি অবস্থান করিলে, বালক এক মাসও বাঁচে না।

১৩। দ্বাদশস্থৌ রবিকুজৌ তনুস্থৌ শশিসূর্য্যজৌ।
সৌম্যৈর্নদৃশ্যতে লগ্নং শিশুর্যাতি যমালয়ম্॥

লগ্নে চন্দ্র ও শনি এবং দ্বাদশে রবি ও মঙ্গল থাকিলে, এবং কোন শুভগ্রহ লগ্নকে না দেখিলে, বালকের অকাল মৃত্যু হয়।

১৪। দ্বাদশস্থো যদা সৌরির্লগ্নসংস্থশ্চভূসুতঃ।
চতুর্থে সৈংহিকেয়শ্চ অষ্টমাসান্নজীবতি॥

লগ্নে মঙ্গল, চতুর্থে রাহু এবং দ্বাদশে শনি থাকিলে, জাতক আট মাসের মধ্যে মৃত্যুমুখে পতিত হয়।

১৫। লগ্নে ভাস্করপুত্রশ্চ নিধনে হিমদীধিতিঃ।
দ্বাদশস্থো সুরেজ্যশ্চ জীবঃ স যাতি যমমন্দিরম্॥

লগ্নে শনি, অষ্টমে চন্দ্র এবং দ্বাদশে গুরু থাকিলে জাতকের শৈশবে মৃত্যু হয়।

১৬। লগ্নসংস্থা যদা পাপাঃ সৌম্যা দ্বাদশমাশ্রিতাঃ।
তদা মৃত্যুং যোজয়েদেবং দেবরাজসমো যদি॥

যদি লগ্নে সমস্ত পাপগ্রহ এবং দ্বাদশে সমস্ত শুভগ্রহ অবস্থান করে, তবে ইন্দ্রতুল্য হইলেও বালকের মৃত্যু হইবে।

১৭। চন্দ্রসূর্য্যগৃহে রাহুঃ সপ্তমে চাষ্টমেঽপি বা।
সৌরিভৌমেক্ষিতে লগ্নে পক্ষমেকং ন জীবতি॥

যদি সপ্তমে কিম্বা অষ্টমে রাহু থাকে এবং ঐ দুই স্থান চন্দ্র বা সূর্য্যের গৃহ হয় এবং শনি ও মঙ্গল লগ্নকে অবলোকন করে, তবে জাতক এক পক্ষও জীবিত থাকে না।

১৮। দ্বাদশস্থ যদা চন্দ্রঃ পাপশ্চাষ্টমগেহগাঃ।
মাসেনৈকেন মৃত্যুঃ স্যাদ্ বালকস্য ভবেদ্ধ্রুবম্॥

দ্বাদশে চন্দ্র এবং অষ্টম স্থানে রহু পাপগ্রহ থাকিলে এক মাসের মধ্যে শিশুর মৃত্যু হয়।

১৯। ষষ্ঠাষ্টমে যদা চন্দ্রো বুধযুক্তশ্চ তিষ্ঠতি।
বিষদোষেণ বালস্য তদা মৃত্যুশ্চ জায়তে॥

ষষ্ঠ বা অষ্টমে বুধ যুক্ত চন্দ্র অবস্থান করিলে বিষদোষে বালকের মৃত্যু হয়।

২০। অষ্টমে চ নিশানাথঃ কেন্দ্রে ক্রূর যদা ভবেৎ।
চতুর্থে চ যদা রাহু বর্ষমেকং স জীবতি॥

অষ্টমে চন্দ্র, কেন্দ্রে পাপগ্রহ ও চতুর্থে রাহু অবস্থান করিলে শিশু একবর্ষ মাত্র জীবিত থাকে।

ইতি পঞ্চস্বরায়াম্ শিশুরিষ্টিঃ।

## শিশুরিষ্টি।

১। চতুর্বিংশতি বর্ষাণি যাবদ্গচ্ছন্তি জন্মনঃ।
জন্মারিষ্টন্তু তাবৎ স্যাদায়ুর্দ্দায়ং ন চিন্তয়েৎ॥

২। ষষ্ঠাষ্টরিপ্ফগশ্চন্দ্রঃ ক্রূরৈশ্চ সমবীক্ষিতঃ।
জাতস্য মৃত্যুদঃ সদ্যস্ত্বষ্টবর্ষৈঃ শুভেক্ষিতঃ॥

৩। শশিবন্মৃত্যুদা সৌম্যাশ্চেদ্বক্রা স্মরবীক্ষিতাঃ।
শিশোর্জাতস্য মাসেন লগ্নে সৌম্যবিবর্জ্জিতে॥

৪। যস্য জন্মনি ধিস্থাঃ স্যু সূর্য্যার্কীন্দুকুজাভিধাঃ।
তস্য স্বাশু জনিত্রী চ ভ্রাতা চ নিধনং লভেৎ॥

৫। পাপেক্ষিতো যুতো ভৌমো লগ্নগো ন শুভেক্ষিতঃ।
মৃত্যুদস্ত্বষ্টমস্থোঽপি সৌরেণার্কেণ বা পুনঃ॥

৬। চন্দ্রসূর্য্যগ্রহে রাহুশ্চন্দ্র সূর্য্যোযুতো যদি।
সৌরীভৌমেক্ষিতং লগ্নং পক্ষমেকং স জীবতি॥

৭। কর্ম্মস্থানে স্থিতঃ সৌরিঃ শত্রুস্থানে কলানিধিঃ।
ক্ষিতিজে সপ্তমস্থানে সমাত্রা ম্রিয়তে শিশুঃ॥

৮। লগ্নে ভাস্করপুত্রশ্চ নিধনে চন্দ্রমা যদি।
তৃতীয়স্থো যদা জীবঃ স যাতি যমমন্দিরম্॥

৯। হোরায়া নবমে সূর্য্য সপ্তমস্থঃ শনৈশ্চরঃ।
একাদশে গুরুঃ শুক্রোমাসমেকং স জীবতি॥

১০। ব্যয়ে সর্ব্বে গ্রহা নেষ্টাঃ সূর্য্যশুক্রেন্দুরাহবঃ।
বিশেষান্নাশকর্ত্তারো দৃষ্ট্যা বা ভঙ্গকারিণঃ॥

১১। পাপান্বিতঃ শশী ধর্ম্মে দ্যূনলগ্নগতো যদি।
শুভৈরবীক্ষিতযুতস্তদা মৃত্যুপ্রদঃ শিশোঃ॥

১২। সন্ধ্যায়াং চন্দ্রহোরায়াং গণ্ডান্তে নিধনায় বৈ।
প্রত্যেকং চন্দ্রপাপৈশ্চ কেন্দ্রগৈঃ স্যাদ্বিনাশনম্॥

১৩। রবেরস্তমর্দ্ধোস্তাৎ সায়ংসন্ধ্যা ত্রিনাড়িকা।
তথৈবার্দ্ধোদয়াৎ পূর্ব্বং প্রাতঃসন্ধ্যা ত্রিনাড়িকা॥

১৪। চক্রপূর্ব্বাপরার্দ্ধেষু ক্রূরসৌম্যেষু কীটভে।
লগ্নগে নিধনং যাতি নাত্র কার্য্যা বিচারণা॥

১৫ ব্যয়শক্রগতৈঃ ক্রূরৈর্মৃত্যুদ্রব্যগতৈর্বাপি।
পাপমধ্যগতে লগ্নে সত্যমেব মৃতিং বদেৎ॥

১৬। লগ্নসপ্তমগৌ পাপৌ চন্দ্রোঽপি ক্রূরসংযুতঃ।
যদা ত্ববীক্ষিতঃ সৌম্যৈঃ শীঘ্রান মৃত্যুর্ভবেত্তদা॥

১৭। ক্ষীণে শশিনি লগ্নস্থে পাপৈঃ কেন্দ্রাষ্টসংস্থিতৈঃ।
যো জাতো মৃত্যুমাপ্নোতি স বিপ্রেশো ন সংশয়ঃ॥

১৮। পাপয়োর্মধ্যগশ্চন্দ্রো লগ্নাষ্টান্তস্ত সপ্তমঃ।
অচিরান্মৃত্যুমাপ্নোতি যো জাতঃ স শিশুস্তদা॥

১৯। পাপদ্বয়ান্তরগতে চন্দ্রে লগ্নসমাশ্রিতে।
সপ্তাষ্টমে চ পাপেন মাত্রা সহ মৃতঃ শিশুঃ॥

২০। শনৈশ্চরার্কভৌমেষু রিপুরন্ধ্রব্যয়েষু চ।
শুভৈরবীক্ষ্যমাণেষু যো জাতো নিধনঙ্গতঃ॥

২১। য দ্রেক্কাণে চ যাম্যিত্রে যস্য সাদ্দাকুণোগ্রহঃ।
ক্ষীণচন্দ্রো বিলগ্নস্থঃ সদ্যো হরতি জীবিতম॥

২২। আপোক্লিমস্থিতাঃ সর্ব্বে গ্রহা বলবিবর্জ্জিতাঃ।
ষন্মাসং বা দ্বিমাসং বা তস্যায়ুঃ সমুদাহৃতম্॥

ইতি বৃহৎ পরাশরঃ।

## অষ্টম পরিচ্ছেদ।

## মাতৃ-রিষ্টি।

১। দিবাশুক্রো যথা মাতা নিশি মাতা চ চন্দ্রমাঃ।

দিবসে জন্ম হইলে শুক্র, এবং রাত্রিতে জন্ম হইলে চন্দ্র, বালকের মাতা হয়, অর্থাৎ এই দুই গ্রহের অবস্থান অনুসারে মাতার শুভাশুভ বিচার করিতে হয়।

২। প্রসবে চ দিবা ভাগে শুক্রে বা পাপসংযুতে।
অথবা পাপদৃষ্টে চ মাতা চ ম্রিয়তে ধ্রুবম্ ॥

যদি দিবসে জন্ম হয়, আর শুক্রগ্রহ পাপগ্রহের সহিত থাকে অথবা তৎকর্ত্তৃক দৃষ্ট হয়, তবে জাতকের মাতার মৃত্যু হয়।

৩। পাপগৃহস্থিতে শুক্রে পাপে বা পাপগেহগে।
শুভগ্রহা ন পশ্যন্তি মাতা চ ম্রিয়তে ধ্রুবম্ ॥

যদি শুক্র পাপগ্রহের আলয়ে অবস্থান করে. কিম্বা পাপগ্রহ পাপগ্রহের ভবনে অবস্থিতি করে, এবং শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট না হয়, তবে জাতকের মাতার নিশ্চয় অচিরে বিনাশ হইবে।

৪। প্রসবে রাত্রি সময়ে চন্দ্রঃ পাপগৃহে স্থিতঃ।
মাতা চ ম্রিয়তে তত্র যদি পাপৈঃ সমন্বিতঃ ॥

যদি রাত্রিকালে জন্ম হয়, এবং পাপগ্রহের গৃহে চন্দ্র থাকিয়া অনেকগুলি পাপগ্রহের সহিত মিলিত হয়, তাহা হইলে তাহার মাতার মৃত্যু হইয়া থাকে।

৫। অথবা ক্ষীণচন্দ্রঞ্চ পাপাঃ পশ্যন্তি সর্ব্বদা।
শুভগ্রহা ন পশ্যন্তি মাতা চ ম্রিয়তে ধ্রুবম্ ॥

কিম্বা যদি ক্ষীণচন্দ্রকে সমস্ত পাপগ্রহ অবলোকন করে এবং কোন শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট না হয়, তবে নিশ্চয় মাতার মৃত্যু হয়।

৬। নিধনারিগতশ্চন্দ্রো ভৌমশ্চ সপ্তমে যদি।
তদা মাতুর্ব্বিনাশঃ স্যাদ্যদি পাপৈঃ সমন্বিতঃ ॥

যদি অষ্টম কিম্বা ষষ্ঠ স্থানে চন্দ্র এবং সপ্তমে মঙ্গল থাকিয়া পাপগ্রহ কর্ত্তৃক যুক্ত হয়, তবে বালকের মাতার মৃত্যু হয়।

৭। চন্দ্রাষ্টমগতে ভৌমে শত্রুস্থে শত্রুবীক্ষিতে।
মাতুস্তস্য ভবেদ্ধানিঃ পিতা চাসীদ্বিদেশগঃ ॥

যদি মঙ্গল চন্দ্রের অষ্টম স্থানে থাকে, এবং ঐ স্থান যদি লগ্নের ষষ্ঠ হয়, আর শত্রুগ্রহ কর্ত্তৃক মঙ্গল দৃষ্ট হয়, তবে বালকের মাতার মৃত্যু এবং বালকের পিতা বিদেশস্থ বুঝায়।

৮। লগ্নাচ্চতুর্থগঃ পাপো যদিস্যাদ্বলবত্তরঃ।
নূনং মাতৃবধং কুর্য্যাচ্চন্দ্রাচ্চৈব বিশেষতঃ॥

লগ্ন বা চন্দ্র হইতে চতুর্থ স্থানে বলবান পাপগ্রহ থাকিলে জাতকের মাতার মৃত্যু হয়। লগ্ন ও চন্দ্র হইতে চতুর্থ স্থানস্থিত গ্রহদ্বারা এবং চতুর্থাধিপতি গ্রহের অবস্থান দ্বারা মাতার শুভাশুভ বিচার করিতে হয়।

৯। শনিমঙ্গলয়োর্মধ্যে যদি তিষ্ঠতি চন্দ্রমাঃ।
তদা মাতৃবধো জ্ঞেয়ো ভৌমার্কৌ সংযুতৌ যদি॥

যদি চন্দ্র, শনি ও মঙ্গলের মধ্যবর্ত্তী হয়, অথবা রবি ও মঙ্গলের সহিত মিলিত থাকে, তবে জাতকের মাতার মৃত্যু হয়।

১০। চন্দ্রঃ পাপসমাযুক্তো লগ্নাৎ কেন্দ্রগতো যদি।
তদা মাতৃবধো জ্ঞেয়ঃ সপ্তাহান্নাত্র সংশয়ঃ॥

যদি কেন্দ্র-স্থানে পাপগ্রহের সহিত চন্দ্র অবস্থিতি করে, তাহা হইলে সপ্তাহ মধ্যে নিশ্চয়ই জাতকের মাতার বিনাশ হয়।

১১। কেন্দ্রত্রিকোণগঃ পাপো মাতৃহা সপ্তবাসরাৎ।
সপাপাৎ ভার্গবাৎ পাপো হিবুকে মাতৃনাশকৃৎ॥

পাপগ্রহগণ কেন্দ্রে ও ত্রিকোণে থাকিলে সপ্ত দিনে মাতার মৃত্যু হয়, এবং পাপগ্রহযুক্ত শুক্রের চতুর্থ স্থানে পাপগ্রহ থাকিলেও জাতকের মাতার মৃত্যু হয়।

১২। চন্দ্রমা যদি পাপেন ত্রয়েণৈবেহ বীক্ষিতঃ।
মাতৃনাশো ভবেত্তস্য ষষ্ঠঃ পাপো ভবেদ্যদি॥

যদি চন্দ্র তিনটি পাপগ্রহ দ্বারা অবলোকিত হয় এবং ষষ্ঠ স্থানে পাপগ্রহ থাকে তবে শিশুর মাতার মৃত্যু হয়।

১৩। উচ্চে বা যদি বা নীচে সপ্তমস্থো দিবাকরঃ।
তদা জাতো নিহন্ত্যাশু মাতরং নাত্র সংশয়ঃ॥

যদি লগ্নের সপ্তম স্থানে সূর্য্য উচ্চ বা নীচ রাশিতে অবস্থান করে, তবে নিঃসন্দেহ জাতকের মাতার অচিরে মৃত্যু হয়।

১৪। পাপাৎ সপ্তমরন্ধ্রে চন্দ্রে পাপসমন্বিতে।
বলিভিঃ পাপকৈর্দৃষ্টে জাতো ভবতি মাতৃহা ॥

পাপগ্রহের সপ্তম কিম্বা অষ্টম স্থানস্থ চন্দ্র পাপগ্রহযুক্ত এবং বলবান পাপগ্রহ কর্তৃক দৃষ্ট হইলে জাত শিশুর মাতার মৃত্যু হয়।

## মাতৃরিষ্টি।—বৃহৎ পারাশরে।

১। চন্দ্রমা যদি পাপানাং ত্রিতয়েন প্রদৃশ্যতে।
মাতৃনাশো ভবেত্তস্য শুভদৃষ্টে শুভং বদেৎ ॥

২। ধনে রাহুর্বুধঃ শুক্রঃ সৌরিঃ সূর্য্যো যদা স্থিতঃ।
তস্য মাতুর্ভবেন্মৃত্যুর্মৃতে পিতরি জায়তে ॥

৩। উচ্চস্থো বাথ নীচস্থো সপ্তমস্থো যদা রবিঃ।
পানহীনো ভবেদ্বাল অজাক্ষীরেণ জীবতি ॥

৪। চন্দ্রাচ্চতুর্থগঃ পাপো রিপুক্ষেত্রে যদা ভবেৎ।
তদা মাতৃবধং কুর্য্যাৎ কেন্দ্রে যদি শুভা ন চেৎ ॥

৫। দ্বাদশে রিপুভাবে চ যদা পাপগ্রহো ভবেৎ।
তদা মাতৃভয়ং বিন্দ্যাচ্চতুর্থে দশমে পিতুঃ ॥

৬। লগ্নে ক্রূরো ব্যয়ে ক্রূরো ধনে সৌম্যস্তথৈব চ।
সপ্তমে ভবনে ক্রূরঃ পরিবারক্ষয়ঙ্করঃ ॥

৭। লগ্নস্থে চ গুরৌ সৌরে ধনে রাহৌ তৃতীয়গে।
ইতি চেজ্জন্মকালে স্যান্মাতা তস্য ন জীবতি ॥

৮। ক্ষীণচন্দ্রাত্রিকোণস্থৈঃ পাপৈঃ সৌম্যবিবর্জ্জিতৈঃ।
মাতা পরিত্যজেদ্বালং ষন্মাসাচ্চ ন সংশয়ঃ ॥

৯। একাংশকস্থৌ মন্দারৌ যত্র কুত্র স্থিতৌ যদা।
শনিকেন্দ্রগতৌ তৌ বা দ্বিমাতৃভ্যাং ন জীবতি ॥

---

## নবম পরিচ্ছেদ ॥

### পিতৃ-রিষ্টি।

১। দিবসে চ পিতা সূর্য্যো রাত্রৌ শনৈশ্চরঃ পিতা।
পিতুর্ভ্রাতা রবি রাত্রৌ দিবসে চ শনৈশ্চরঃ ॥

দিবসে সূর্য্য এবং রাত্রিতে শনি জাতকের পিতা হইয়া থাকে; এবং রাত্রিতে রবি পিতার ভ্রাতা এবং দিবসে শনি পিতার ভ্রাতা হইয়া থাকে।

২। নিধনারিগতঃ সূর্য্য সৌরি ভৌমেক্ষিতো যদি।
শুক্রগুর্ব্বোর্নচালোকী সপিত্রা ম্রিয়তে শিশুঃ ॥

লগ্ন হইতে ষষ্ঠ বা অষ্টম স্থানে রবি অবস্থান করিয়া, শনি ও মঙ্গল কর্ত্তৃক অবলোকিত হইলে, এবং গুরু ও শুক্র কর্ত্তৃক দৃষ্ট না হইলে জাতকের ও তাহার পিতার মৃত্যু হয়।

৩। অষ্টমস্থে যদা চন্দ্রো ভৃগুরাহু দ্বিতীয়গৌ।
সৌরিভৌমৌ স্থিতৌ মিত্রে পিতৃহা সপ্তবাসরাৎ ॥

দ্বিতীয় স্থানে রাহু ও শুক্র, অষ্টম স্থানে চন্দ্র, এবং শনি ও মঙ্গল লগ্ন হইতে চতুর্থ স্থানে অবস্থান করিলে সাত দিনে জাতকের পিতার মৃত্যু হয়।

৪। লগ্নাষ্টমগতে ভৌমে দ্বাদশে পাপদ্বিত্রয়ে।
পিতৃঘাতী ভবেন্নিত্যং শুভৈর্যদি ন দৃশ্যতে ॥

যদি লগ্ন হইতে অষ্টম স্থানে মঙ্গল, আর দ্বাদশ স্থানে দুই কিম্বা তিনটী পাপগ্রহ থাকে, এবং তাহাতে শুভগ্রহের দৃষ্টি না থাকে, তবে জাতক পিতৃঘাতী হইয়া থাকে। পিতৃঘাতী অর্থে শিশু স্বয়ং পিতাকে হনন করে না, তবে পিতার রিষ্টিকারক হয় (চলিত কথায় বলে মা বাপ খেগো ছেলে)।

৫। অষ্টমস্থো যদাভানুর্লগ্নে বা রাহুসংযুতঃ।
পিতা বা ম্রিয়তে তস্য স্বয়ম্বা ম্রিয়তে শিশুঃ ॥

যদি রবি অষ্টম স্থানে কিম্বা রাহুর সহিত মিলিত হইয়া জন্মলগ্নে থাকে, তবে জাতকের পিতার কিম্বা জাত শিশুর মৃত্যু হয়।

৬। কর্ম্মস্থানে স্থিতঃ সৌরি রিপুস্থানে চ চন্দ্রমাঃ।
কুজে চ সপ্তমস্থানে ম্রিয়তে পিতৃসংজ্ঞিতঃ॥

লগ্ন হইতে ষষ্ঠে চন্দ্র, সপ্তমে মঙ্গল এবং দশমে শনি থাকিলে জাতকের পিতার মৃত্যু হয়। লগ্ন হইতে দশম স্থানস্থিত গ্রহদ্বারা ও দশমাধিপতির ও পিতৃকারক রবির অবস্থান দ্বারা পিতার শুভাশুভ বিচার করিতে হয়।

## জন্মের পূর্ব্বে পিতৃনাশ।

৭। ভৌম্যাংশকস্থিতে ভানৌ স্বপুত্রেণ নিরীক্ষিতে।
প্রাক্ জন্মনো নিবৃত্তিঃ স্যান্মৃত্যুর্ব্বাপি শিশোঃপিতুঃ॥

শনিদৃষ্ট রবি (দ্বাদশ রাশির যে কোন রাশিতে) মঙ্গলের নবাংশ অবস্থিত হইলে শিশু ভূমিষ্ঠ হইবার পূর্ব্বে পিতার মৃত্যু হয়।

৮। সূর্য্যঃ পাপেন সংযুক্তঃ সূর্য্যো বা পাপমধ্যগঃ।
সূর্য্যাৎ সপ্তমগঃ পাপস্তদা পিতৃবধো ভবেৎ॥

সূর্য্য পাপগ্রহযুক্ত, পাপগ্রহের মধ্যবর্ত্তী অথবা সূর্য্যের সপ্তমে পাপগ্রহ অবস্থান করিলে পিতার মৃত্যু হয়।

৯। তমোগো যদি পাপেন ত্রয়েণৈবেহ বীক্ষিতঃ।
শুভৈরযুতদৃষ্টশ্চ পিতুরপ্যন্তমাদিশেৎ॥

যদি সূর্য্য শুভগ্রহ কর্ত্তৃক যুক্ত বা দৃষ্ট না হইয়া তিনটী পাপগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হয়, তবে জাতকের পিতার মৃত্যু হয়।

১০। লগ্নাচ্চতুর্থে রবিজোঽথভৌমঃ কর্ম্মস্থিতো মাতৃ-বিয়োগ দুঃখম্
দদাতি শীঘ্রং খলু সপ্তমেব তাতস্য মৃত্যুর্যদি লগ্নসংস্থঃ॥

লগ্ন হইতে চতুর্থ স্থানে শনি, সপ্তম কিম্বা দশম স্থানে মঙ্গল থাকিলে, জাতক মাতৃবিয়োগ দুঃখ প্রাপ্ত হয়। শনি চতুর্থে ও মঙ্গল লগ্নে থাকিলে জাতকের পিতার মৃত্যু হয়।

১১। ভৌমো বা নিধনে চন্দ্রঃ পাপযুক্তো ভবেদযদি।
পিতৃঘাতী পরোক্ষে চ মাতা চ ম্রিয়তে ধ্রুবম্॥

চন্দ্র বা মঙ্গল পাপযুক্ত হইয়া অষ্টম স্থানে থাকিলে জাতকের মাতার নিশ্চয় মৃত্যু হয় এবং জাতক পরোক্ষে পিতৃঘাতী হয়।

১২। রন্ধ্রেঽর্কে সপ্তমে ভৌমে নিধনস্থে চ সূর্য্যজে।
পিতৃমৃত্যুঃ স্বদেশে চ শুভৈর্যদি ন দৃশ্যতে॥

সপ্তমে মঙ্গল এবং অষ্টমে শনি ও রবি থাকিয়া যদি শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট না হয়, তবে জাতকের পিতার স্বদেশে মৃত্যু হয়।

১৩। সূর্য্যাচ্চ সপ্তমে রাশৌ সৌরিভৌমৌ যদিস্থিতৌ।
তদা পিতৃবধো জ্ঞেয়স্তয়োর্মধ্যে থবা রবিঃ॥

সূর্য্য যে রাশিতে অবস্থিতি করিবে সেই রাশি হইতে সপ্তম রাশিতে শনি ও মঙ্গল থাকিলে, অথবা অন্য কোন রাশিতে শনি ও মঙ্গলের মধ্যে রবি থাকিলে জাতকের পিতার মৃত্যু হয়।

## পিতৃ-রিষ্টি।—বৃহৎ পারাশরে।

১। লগ্নে সৌরী মদে ভৌমঃ ষষ্ঠস্থানে চ চন্দ্রমাঃ।
ইতি চেজ্জন্মকালে স্যাৎ পিতা তস্য ন জীবতি॥

২। লগ্নে জীবো ধনে মন্দরবিভৌমবুধাস্তদা।
বিবাহ সময়ে তস্য বালস্য ম্রিয়তে পিতা॥

৩। সপ্তমে ভবনে সূর্য্যঃ কর্ম্মস্থো ভূমিনন্দনঃ।
রাহুর্ব্যয়েন যস্যৈব পিতা কষ্টেন জীবতি॥

৪। দশমস্থো যদা ভৌমঃ শত্রুক্ষেত্রসমাশ্রিতঃ।
ম্রিয়তে তস্য জাতস্য পিতা শীঘ্রং ন সংশয়ঃ॥

৫। রিপুস্থানে যদা চন্দ্রো লগ্নস্থানে শনৈশ্চরঃ।
কুজশ্চ সপ্তমে স্থানে পিতা তস্য ন জীবতি॥

৬। ভৌমাংশকস্থিতে ভানৌ স্বপুত্রেণ নিরীক্ষিতে।
প্রাক্ জন্মনো নিবৃত্তিঃ স্যান্মৃত্যুর্ব্বাপি শিশোঃ পিতুঃ॥

৭। পাতালে চাম্বরে পাপো দ্বাদশে চ যদা স্থিতঃ।
পিতরং মাতরং হত্বা দেশাদ্দেশান্তরং ব্রজেৎ॥

৮। রাহুজীবৌ রিপুক্ষেত্রে লগ্নে বাথ চতুর্থকে।
ত্রয়োবিংশতি তু বর্ষে পুত্রস্তাতং ন পশ্যতি॥
৯। ভানুঃ পিতা চ জন্তূনাং চন্দ্রো মাতা তথৈব চ।
পাদদৃষ্টিযুতো ভানুঃ পাপমধ্যগতোঽপি বা॥
১০। পিত্ররিষ্টং বিজানীযাচ্ছিশোর্জ্জাতশ্চ নিশ্চিতম্।
ভানোঃ ষষ্ঠাষ্টমর্ক্ষস্থৈঃ পাপৈঃ সৌম্যবিবর্জ্জিতৈঃ॥
চতুরস্রগতৈর্ব্বাপি পিত্ররিষ্টং বিনির্দ্দিশেৎ॥

## ভ্রাতৃরিষ্টি।

১। ধনস্থানে যদা ভৌমঃ শনৈশ্চরসমন্বিতঃ।
সহজে চ ভবেদ্রাহুর্ভ্রাতা তস্য ন জীবতি॥

ধন স্থানে শনি ও মঙ্গল এবং সহজ অর্থাৎ তৃতীয় স্থানে রাহু থাকিলে জাতকের ভ্রাতার মৃত্যু হয়। (ভ্রাতৃকারক গ্রহ মঙ্গলের এবং তৃতীয়াধিপতির অবস্থান দ্বারা জাতকের ভ্রাতার শুভাশুভ বিচার করিতে হয়।)

১। লগ্ন ও রাশ্যাধিপ রিষ্টি।

লগ্নাধিপজন্মপতী ষষ্ঠাষ্টম রিপ ফগৌ প্রসবকালে।
অস্তমিতৌ মরণকরৌ রাশিপ্রমিতৈর্বদেদ্বর্ষৈঃ॥

লগ্নাধিপতি ও রাশ্যাধিপতি গ্রহ অস্তমিত হইয়া লগ্নের ষষ্ঠ অষ্টম ও দ্বাদশ রাশিতে অবস্থান করিলে যথাক্রমে ষষ্ঠ, অষ্ট ও দ্বাদশ বর্ষ মধ্যে জাতকের মৃত্যু হয়।

২। শুভগ্রহ রিষ্টি।

সৌম্যাঃ ষষ্ঠাষ্টমগাঃ পাপৈর্বক্রোপ সংগতৈর্দৃষ্টাঃ।
মাসেন মৃত্যুদাস্তে যদি ন শুভৈস্তত্র সংদৃষ্টাঃ॥

শুভ গ্রহগণ, অশুভ ও বক্র গ্রহ দ্বারা দৃষ্ট হইয়া লগ্নের ষষ্ঠ বা অষ্টম অথবা উভয় স্থানে থাকিয়া শুভগ্রহ কর্তৃক দৃষ্ট না হইলে, এক মাসের মধ্যে জাতকের বিনাশ হয়।

পাপগ্রহ রিষ্টি।

একঃ পাপোঽষ্টমগঃ শত্রুগৃহী শত্রুবীক্ষিতো বর্ষাৎ।
মারয়তি নরং প্রসূতং সুধারসো যেন পীতোঽপি॥

কোন একটী বলবান পাপগ্রহ শত্রুদৃষ্ট ও শত্রুগৃহস্থ হইয়া লগ্নের অষ্টম স্থানে থাকিলে অমৃতপায়ী শিশুকেও একবর্ষ মধ্যে নষ্ট করে।

## দশম পরিচ্ছেদ।

### রিষ্টিভঙ্গ যোগ।

১। একোপি কেন্দ্র ভবনে নবপঞ্চমে বা
ভাস্বন্ময়ুখবিমলীকৃতদিগ্বিভাগঃ।
নিঃশেষদোষমপহৃত্য শুভঃ প্রসূতং
দীর্ঘায়ুষং বিগতরোগভয়ং করোতি॥

যদি কেন্দ্র স্থানে এবং ত্রিকোণে অর্থাৎ পঞ্চম কিম্বা নবম স্থানে একটীও শুভগ্রহ থাকে আর সেই গ্রহ অস্তমিত না হইয়া উদিতাবস্থায় থাকে তবে, জাতকের সকল দোষ নষ্ট করিয়া তাহাকে দীর্ঘায়ু এবং পীড়া রহিত করে।

২। সৌম্যগ্রহৈরতিবলৈর্ব্বিবলৈশ্চ পাপৈ
র্লগ্নঞ্চ সৌম্যভবনং শুভদৃষ্টিযুক্তং।
সর্ব্বাপদাবিরহিতো ভবতি প্রসূতঃ
পূজাকরঃ খলু যথা দুরিতং গ্রহাণাং॥

শুভগ্রহগণ সম্পূর্ণ বলবান, পাপগ্রহগণ অত্যন্ত দুর্ব্বল এবং শুভগ্রহের ক্ষেত্রস্থ লগ্ন শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হইলে জাতক সমস্ত আপদ হইতে রক্ষা পায়।

৩। চন্দ্রঃ সম্পূর্ণতনুঃ সৌম্যর্ক্ষগতঃ স্থিতঃ শুভস্যাংশে।
প্রকরোতি রিষ্টভঙ্গং বিশেষতঃ শুক্রসংদৃষ্টঃ॥

পরিপূর্ণকায়চন্দ্র শুভগ্রহের ক্ষেত্রে থাকিয়া শুভগ্রহের নবাংশে থাকিলে রিষ্ট ভঙ্গ হয়; বিশেষতঃ উক্তরূপ চন্দ্র যদি শুক্র কর্ত্তৃক দৃষ্ট হয়, তবে সকল প্রকার দোষ একেবারে নষ্ট করে।

৪। সৌম্যদ্বয়ান্তরগতঃ সম্পূর্ণঃ স্নিগ্ধমণ্ডলঃ শশভৃৎ।
নিঃশেষ রিষ্ট হন্তা ভুজঙ্গ লোকস্য গরুড়ইব ॥

যেরূপ খগরাজ সমস্ত সর্পকুল বিনাশ করে তদ্রূপ শুভগ্রহের মধ্যবর্ত্তী পূর্ণচন্দ্র বালকের সমস্ত রিষ্টি দোষ নষ্ট করে।

৫। স্বোচ্চস্থে স্বগৃহেঽথবা স্বসুহৃদাং বর্গেপি সৌম্যেপিবা
সম্পূর্ণঃ শুভবীক্ষিতঃ শশধরো বর্গে স্বকীয়েপিবা।
শত্রূণামবলোকনেন রহিতঃ পাপৈরযুক্তেক্ষিতো
রিষ্টং হন্তি সুদুস্তরং দিনপতিঃ প্রালেয়রাশিং যথা ॥

যদি পূর্ণচন্দ্র আপনার উচ্চ বা স্বগৃহে অথবা মিত্র বা শুভগ্রহের ষড়্‌বর্গে অথবা নিজের ষড়্‌বর্গে অবস্থিতি করিয়া শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হয় এবং পাপ-গ্রহযুক্ত কিম্বা পাপগ্রহ অথবা তাৎকালিক শত্রুগ্রহ কর্ত্তৃক দৃষ্ট না হয়, তাহা হইলে দিনপতি যেরূপ হিম রাশি নষ্ট করে, উক্তরূপ পূর্ণচন্দ্রও সেইরূপ অতি কঠিন রিষ্টি সমুদয় নষ্ট করিয়া দেয়।

৬। শুক্রঃ পঞ্চসহস্রাণি বুধঃ পঞ্চশতানি চ।
লক্ষমেকন্তু দোষাণাং হন্ত্যঙ্কেবোদিতে গুরুঃ ॥

লগ্নে বুধ থাকিলে পাঁচ শত, শুক্র থাকিলে পাঁচ হাজার, এবং বৃহস্পতি থাকিলে লক্ষ দোষ নষ্ট করে।

৭। সপ্তাষ্টষষ্ঠাঃ শশিনঃ সৌম্যা হরন্তি কষ্টফলম্।
পাপৈরমিশ্র চারাঃ কল্যাণ-ঘৃতং যথোন্মাদম্ ॥

চন্দ্র হইতে (অর্থাৎ চন্দ্র যে রাশিতে থাকিবে সেই রাশি হইতে) ষষ্ঠ সপ্তম ও অষ্টম রাশিতে পাপগ্রহ না থাকিয়া শুভগ্রহ থাকিলে, কল্যাণ ঘৃত যেরূপ উন্মাদ বায়ু নষ্ট করে সেইরূপ চন্দ্র সমুদয় দোষ নষ্ট করেন।

৮। পক্ষে সিতে ভবতি জন্ম যদি ক্ষপায়াং
কৃষ্ণে তথাহনি শুভাশুভ দৃষ্টমূর্ত্তিঃ।
তং চন্দ্রমা রিপুবিনাশগতোপি যত্না
দাপৎ সুরক্ষতি পিতেব শিশুং ন হন্তি ॥

যদি শুক্লপক্ষে রাত্রিতে এবং কৃষ্ণপক্ষে দিবসে জন্ম হয়, এবং শুভাশুভ গ্রহ দ্বারা অবলোকিত চন্দ্র ষষ্ঠ বা অষ্টম স্থানে থাকে, তবে উক্ত চন্দ্র শিশুকে বিনাশ না করিয়া পিতার ন্যায় সমস্ত আপদ হইতে রক্ষা করে।

৯। তুলাকোদণ্ড মীনস্থো লগ্নস্থশ্চ শনির্যদা।
সর্ব্বং রিষ্টং নিহন্ত্যাশু শেষে জাতো ভবেদ্ব্যসুঃ॥

তুলা, ধনু ও মীন রাশির মধ্যে কোন একটী রাশি জন্ম লগ্ন হইয়া,তাহাতে শনি থাকিলে সমস্ত রিষ্টি দোষ নষ্ট হয়, কিন্তু অন্য রাশি লগ্ন হইয়া তাহাতে শনি থাকিলে মৃত্যু হয়।

১০। রাহুস্ত্রীষষ্ঠলাভে লগ্নাৎ সৌম্যৈর্নিরীক্ষিতঃ সদ্যঃ।
নাশয়তি সর্ব্বরিষ্টং মারুতইব তুলসংঘাতঃ॥

যদি লগ্ন হইতে তৃতীয়, ষষ্ঠ কিম্বা একাদশ রাশিতে শুভগ্রহ-দৃষ্ট রাহু অবস্থান করে, তাহা হইলে প্রবল বায়ুদ্বারা তুলারাশি যেরূপ দূরে নিক্ষিপ্ত হয়, সেইরূপ সদ্য সমস্ত রিষ্টি দোষ নষ্ট হইয়া যায়।

১১। অজবৃষভকর্কিবিলগ্নে রক্ষতি রাহুঃ সমস্ত রিষ্টেভ্যঃ।
পৃথ্বীপতি প্রসন্নঃ কৃতাপরাধং যথা পুরুষম্॥

মেষ, বৃষ কিম্বা কর্কট রাশিতে রাহু অবস্থান করিলে অপরাধী ব্যক্তিকে নরপতি প্রসন্ন হইয়া যেরূপ রক্ষা করেন তদ্রূপ রাহু সমস্ত রিষ্টি হইতে বালককে রক্ষা করে।

১২। মন্দেন সহিতো রাহুঃ সিংহলগ্নে যদা ভবেৎ।
তদা জাতো ভবেদ্ভূপঃ শিশুরিষ্টস্য কা কথা॥

শনি ও রাহু মিলিত হইয়া যদি সিংহ রাশিতে অবস্থান করে, তাহা হইলে সমস্ত রিষ্টি নষ্ট করে এবং বালক ভূপতি হয়।

১৩। কর্কটস্থো যদা জীবঃ সপ্তমে যদি ভার্গবঃ।
বুধে চ লগ্নসংপ্রাপ্তে শতং জীবতি বালকঃ॥

যদি লগ্নে বুধ সপ্তমে শুক্র এবং কর্কট রাশিতে বৃহস্পতি অবস্থান করে তাহা হইলে বালকের এক শত বৎসর পরমায়ু হয়।

১৪। আত্মগেহে স্থিতে শুক্রে পাপে বা পাপক্ষেত্রগে।
শুভগ্রহাঃ প্রপশ্যন্তি রিষ্টিভঙ্গস্তদা ভবেৎ॥

শুক্র স্বগৃহে এবং পাপগ্রহগণ পাপক্ষেত্রে থাকিয়া শুভগ্রহ কর্তৃক দৃষ্ট হইলে রিষ্ট ভঙ্গ হয়।

১৫। দিবাসূর্য্যে নিশি শশী লগ্নস্যৈকাদশে স্থিতঃ।
কোটি দোষং নিহন্ত্যাশু গর্গস্য বচনং যথা॥

গর্গ মুনির বচনানুসারে দিবসে জন্মগ্রহণ করিলে একাদশস্থানস্থিত রবি এবং রাত্রিতে জন্মগ্রহণ করিলে একাদশস্থানস্থিত চন্দ্র অচিরে কোটি কোটি দোষ নষ্ট করিয়া থাকে।

১৬। কিং কুর্ব্বন্তি গ্রহাঃ সর্ব্বে কেন্দ্রী যস্য বৃহস্পতিঃ।
মত্তকুঞ্জরসংঘাতং নাশয়েৎ কেশরী যথা॥

সিংহ যেরূপ মত্ত মাতঙ্গদলকে বিনাশ করে, তদ্রূপ বৃহস্পতি কেন্দ্রী হইলে অন্যান্য গ্রহেরা কোন অনিষ্ট করিতে সক্ষম হয় না।

১৭। ত্রিষড়েকাদশে ভৌমঃ ষড়েকাদশে শনিঃ।
ত্রিষড়েকাদশে সূর্য্যঃ সর্ব্বাং রিষ্টিং বিনশ্যতি॥

তৃতীয়, ষষ্ঠ ও একাদশ স্থানস্থিত রবি, মঙ্গল ও শনি সমস্ত রিষ্টি নাশ করিয়া থাকেন।

১৮। গুরুভৌমৌ যদা যুক্তৌ গুরুদৃষ্টোঽথবা কুজঃ।
হত্বারিষ্টমশেষঞ্চ জনন্যাঃ শুভকৃদ্ভবেৎ॥

মঙ্গল, বৃহস্পতি গ্রহ যুক্ত অথবা বৃহস্পতি কর্তৃক দৃষ্ট হইলে বহু রিষ্টি নাশ করতঃ জননীর শুভদাতা হইয়া থাকে।

১৯। শীর্ষোদয়েষু রাশিষু সর্ব্বে গগনাধিবাসিনঃ সূতৌ।
প্রকৃতিস্থঞ্চারিষ্টং প্রলীয়তে ঘৃতমিবাগ্নিস্থম্॥

জাতকের জন্মকালে গ্রহগণ শীর্ষোদয় রাশিতে (৪৪ পৃষ্ঠা ১৮ শ্লোক দেখুন) থাকিলে অনলে ঘৃতের ন্যায় সমস্ত রিষ্টি নষ্ট হয়।

২০। সর্ব্বৈর্গগনভ্রমণৈর্দৃষ্টশ্চন্দ্রো বিনাশয়তি রিষ্টম্।

চন্দ্র সমস্ত গ্রহ কর্তৃক দৃষ্ট হইলে রিষ্টি ভঙ্গযোগ হয়।

চন্দ্র, বুধ, শুক্র বা বৃহস্পতির দ্রেক্কাণে বা দ্বাদশাংশে থাকিলে কিম্বা, লগ্নাধিপতির তৃতীয, চতুর্থ, ষষ্ঠ, দশম ও একাদশস্থ হইযা শুভ দৃষ্ট হইলে অনেক রিষ্ট নাশ করে। ক্ষীণচন্দ্র শুভগ্রহের বর্গস্থ হইলেও রিষ্ট দোষ নষ্ট হয়।

২১। রিষ্টি ভঙ্গযোগ।—বৃহৎ পারাশরে।

একোঽপি জ্ঞার্য্যশুক্রাণাং লগ্নাৎ কেন্দ্রগতো যদি।
অরিষ্টং নিখিলং হন্তি তিমিরং ভাস্করো যথা॥
একএব বলী জীবো লগ্নস্থো রিষ্টসঞ্চযম্।
হন্তি পাপক্ষয়ং ভক্ত্যা প্রণামমিব শূলিনঃ॥
একএব বিলগ্নেশ কেন্দ্রসংস্থো বলান্বিতঃ।
অরিষ্টং নিখিলং হন্তি পিনাকী ত্রিপুরং যথা॥
শুক্লপক্ষে ক্ষপাং জন্মে লগ্নে সৌম্যনিরীক্ষ্যতে।
বিপরীতং কৃষ্ণপক্ষে তথা রিষ্টবিনাশনম্॥
ব্যযস্থানে যদা সূর্য্যাস্তগালগ্নে তু জাযতে।
জীবেৎ স শতবর্ষাণি দীর্ঘায়ুর্ব্বালকো ভবেৎ॥
গুরুভৌমৌ যদা যুক্তৌ গুরুদৃষ্টোঽথবা কুজঃ
হত্বারিষ্টমশেষঞ্চ জনন্যাঃ শুভকৃদ্ভবেৎ॥
চতুর্থ দশমে পাপঃ সৌম্য মধ্যে যদা ভবেৎ।
পিতুঃ সৌখ্যকরো যোগঃ শুভৈঃ কেন্দ্রত্রিকোণগৈঃ॥
লগ্নাচ্চতুর্থে যদি পাপখেটঃ কেন্দ্রত্রিকোণে ... প্রমন্ত্রী।
কুলদ্বয়ানন্দকরে প্রসূতৌ দীর্ঘায়ুরারোগ্যসমন্বিতশ্চ॥
সৌম্যান্তর্গতৈঃ পাপৈঃ শুভৈঃ কেন্দ্রত্রিকোণগৈঃ।
সদ্যো নাশযতে রিষ্টং তদ্ভাবোত্থফলং ন তৎ॥

আয়ু ও রিষ্টি বিচার সম্বন্ধে বক্তব্য।

২২। চতুর্ব্বিংশতি বর্ষাণি যাবদগচ্ছন্তি জন্মনঃ।
জন্মারিষ্টন্তু তাবৎ স্যাদায়ুর্দ্দায়ং ন চিন্তযেৎ॥

চতুর্ব্বিংশতি বর্ষাণামায়ুর্জ্ঞাতুং ন শক্যতে।
জপহোমচিকিৎসাদ্যৈর্ব্বালরক্ষাস্তু কারয়েৎ॥
পিত্রোর্দোষৈর্মৃতা কেচিৎ কেচিন্মাতৃগ্রহৈরপি।
অপরেঽরিষ্টযোগাচ্চ ত্রিবিধা বালমৃত্যবঃ॥

যে পর্য্যন্ত জাত শিশু ২৪ বৎসর বয়স অতিক্রম না করে, সে পর্য্যন্ত তাহার আয়ুর্দ্দায় গণনা করা উচিত নহে, ততদিন কেবল রিষ্টি বিচার ও অনুসন্ধান করিতে হইবে। কারণ নানাবিধ গুপ্ত রিষ্টি থাকে যাহা সচরাচর অনেকের জানা থাকে না। সুতরাং ঐ সময়ের পূর্ব্বে আয়ুঃ বিচার করা যুক্তিসিদ্ধ নহে। আর এক কথা পিতার বা মাতার কোষ্ঠীতে সন্তান স্থানে দোষ আছে কি না আছে, তাহা বিচার করা আবশ্যক; এই জন্য উক্ত হইয়াছে যে কেহ পিতার দোষে অর্থাৎ পূর্ব্ব জন্মকৃত পাপ বশতঃ কেহ মাতার দোষে অকালে কালকবলে কবলিত হয়। আর কেহ শিশুরিষ্টি যোগ বশতঃ অর্থাৎ স্বীয় পূর্ব্ব জন্মকৃত পাপ কর্ম্মের ফল স্বরূপ, নরক যন্ত্রণা রূপ গর্ভ যন্ত্রণা ভোগ করিয়াও ভূমিষ্ঠ হইয়া নানা রোগ যন্ত্রণা ভোগ করতঃ অচিরে কালগ্রাসে পতিত হয়। শাস্ত্রে এই তিন প্রকার শিশুর মৃত্যু উক্ত হইয়াছে। অতএব জপ হোম ও চিকিৎসাদি দ্বারা বালককে সর্ব্বদা রক্ষা করা কর্ত্তব্য।

---



# চতুর্থ অধ্যায়—গ্রহবর্গ প্রকরণ

## প্রথম পরিচ্ছেদ।

### ষড়্‌বর্গ বিবরণ।

ক্ষেত্রং হোরাথ দ্রেক্কাণো নবাংশো দ্বাদশাংশকঃ।
ত্রিংশাংশকশ্চ ষড়বর্গস্ত্র্যাদি প্রাপ্ত্যা ফলপ্রদা॥

ক্ষেত্র, হোরা, দ্রেক্কাণ, নবাংশ, দ্বাদশাংশ ও ত্রিংশাংশ প্রত্যেক রাশির এইরূপ ছয় প্রকার বিভাগের নাম ষড়্‌বর্গ। ষড়্‌বর্গের ভিন্ন ভিন্ন বিভাগে ভিন্ন ভিন্ন গ্রহ অবস্থিতি করিয়া ভিন্ন ভিন্ন ফল প্রদান করে।

১। ক্ষেত্র। কুজশুক্র বুধেন্দ্বর্ক সৌম্যশুক্রাবনীভুবাম্।
জীবার্কি ভানুজেজ্যানাং ক্ষেত্রাণি স্যুরজাদয়ঃ॥

ক্ষেত্র অর্থে রাশি বা গ্রহগণের স্ব স্ব স্থান বা গৃহ বুঝায়। মেষ ও বৃশ্চিক মঙ্গলের, বৃষ ও তুলা শুক্রের, মিথুন ও কন্যা বুধের, কর্কট চন্দ্রের, সিংহ রবির ধনু ও মীন বৃহস্পতির, এবং মকর ও কুম্ভ শনির ক্ষেত্র।

ক্ষেত্রাধিপ চক্র।

| ক্ষেত্রাধিপ | মেষ | বৃষ | মিথুন | কর্কট | সিংহ | কন্যা | তুলা | বৃশ্চিক | ধনু | মকর | কুম্ভ | মীন | অংশ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | ম | শু | বু | চ | র | বু | শু | ম | র | শ | শ | বৃ | ৩০ |

এই চক্রে গ্রহগণ স্ব স্ব ক্ষেত্রে অবস্থিতি করিতেছে।

২। হোরা। বিষমর্ক্ষেষু প্রথম হোরাঃ স্যুশ্চণ্ডরোচিষঃ।
দ্বিতীয়ঃ শশিনো যুক্ষুব্যত্যয়াদ্গণযেৎ সদা॥

হোরা শব্দে রাশির অর্দ্ধেক অংশকে বুঝায়। হোরা বিভাগ কালে রাশি সকল দুই শ্রেণীতে বিভক্ত হয়, সম ও বিষম। বিষম রাশির প্রথম হোরা অর্থাৎ প্রথম অর্দ্ধাংশ সূর্য্যের এবং দ্বিতীয় হোরা বা দ্বিতীয় অর্দ্ধাংশ চন্দ্রের। এবং সম রাশির ঠিক উহা বিপরীত অর্থাৎ প্রথম হোরা চন্দ্রের দ্বিতীয় হোরা

সূর্য্যের। এইরূপে সমস্ত রাশির হোরাধিপতি নির্ণয় হইয়া থাকে। প্রত্যেক রাশি ত্রিশ অংশে বিভক্ত ; ১ হইতে ১৫ অংশ পর্য্যন্ত ১ম হোরা এবং ১৬ হইতে ৩০ অংশ পর্য্যন্ত ২য় হোরা।

## হোরাধিপ চক্র।

| হোরাধিপ | মেষ | বৃষ | মিথুন | কর্কট | সিংহ | কন্যা | তুলা | বৃশ্চিক | ধনু | মকর | কুম্ভ | মীন | অংশ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১ম ... | র | চ | র | চ | র | চ | র | চ | র | চ | ব | চ | ১৫ |
| ২য় ... | চ | র | চ | ব | চ | র | চ | র | চ | র | চ | র | ৩০ |

৩। দ্রেক্কাণ। স্বপঞ্চ নবমানং যে রাশিনামধিপা গ্রহাঃ।
তে দ্রেক্কাণাধিপা রাশৌ দ্রেক্কাণাস্ত্রয় এব হি ॥

একটী রাশিকে তিন ভাগে বিভক্ত করিলে তাহার এক এক ভাগকে দ্রেক্কাণ বলে। যে রাশি যে গ্রহের ক্ষেত্র সেই গ্রহ সেই রাশির প্রথম দ্রেক্কাণের অধিপতি এবং সেই রাশি হইতে যথাক্রমে পঞ্চম ও নবম রাশির অধিপতি গ্রহ যথাক্রমে, দ্বিতীয় ও তৃতীয় দ্রেক্কাণের অধিপতি। যথা—তুলা রাশির অধিপতি শুক্র, তিনি তুলার প্রথম দ্রেক্কাণের অধিপতি এবং তুলা হইতে পঞ্চম কুম্ভ রাশির অধিপতি শনি, দ্বিতীয় দ্রেক্কাণের অধিপতি এবং তুলা হইতে নবম, মিথুন রাশির অধিপতি বুধ, তৃতীয় দ্রেক্কাণের অধিপতি। এইরূপ অন্যান্য রাশিতেও হইয়া থাকে।

## দ্রেক্কাণাধিপ চক্র।

| দ্রেক্কাণা-ধিপ | মেষ | বৃষ | মিথুন | কর্কট | সিংহ | কন্যা | তুলা | বৃশ্চিক | ধনু | মকর | কুম্ভ | মীন | অংশ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১ম ... | ম | শু | বু | চ | র | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ | ১০ |
| ২য় ... | র | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ | ম | শু | বু | চ | ২০ |
| ৩য় ... | বৃ | শ | শ | র | ম | শু | বু | চ | র | বু | শু | ম | ৩০ |

৪। নবাংশ। চরাণাং স্বত্রিকোণানাং তচ্চরাদ্যা নবাংশকাঃ।
রাশীনাং স্বনবাংশো যঃ স বর্গোত্তম সংজ্ঞকঃ॥

### নবাংশাধিপ চক্র।

| নবাংশ | মেষ, সিংহ, ধনু। | বৃষ কন্যা মকর। | তুলা কুম্ভ, মিথুন। | কর্কট বিছা, মীন | অংশ। |
|---|---|---|---|---|---|
| ১ম নবাংশাধিপ | ম | শ | শু | চ | ৩।২০ |
| ২য় ঐ | শু | শ | ম | র | ৬।৪০ |
| ৩য় ঐ | বু | বৃ | বৃ | বু | ১০।০ |
| ৪র্থ ঐ | চ | ম | শ | শু | ১৩।২০ |
| ৫ম ঐ | র | শু | শ | ম | ১৬।৪০ |
| ৬ষ্ঠ ঐ | বু | বু | বৃ | বৃ | ২০।০ |
| ৭ম ঐ | শু | চ | ম | শ | ২৩।২০ |
| ৮ম ঐ | ম | র | শু | শ | ২৬।৪০ |
| ৯ম ঐ | বৃ | বু | বু | বৃ | ৩০।০ |

রাশিকে নয়ভাগ করিলে তাহার এক এক ভাগকে নবাংশ বলা যায়। নবাংশ গণনা সম্বন্ধে বিশেষ নিয়ম এই যে যে কোন রাশি লগ্ন হউক না কেন, চর রাশি হইতে নবাংশ গণনা আরম্ভ করিতে হইবে। চর রাশির অধিপতি গ্রহ চর রাশির প্রথম নবাংশাধিপতি, কিন্তু স্থির এবং দ্ব্যাত্মক রাশির সেরূপ নহে। উহাদের নবাংশ গণনা করিতে হইলে, যে স্থির বা দ্ব্যাত্মক রাশির নবাংশাধিপতি জানিতে হইবে, সেই রাশি হইতে পঞ্চম কিম্বা নবম রাশির মধ্যে যেটী চর রাশি হইবে, সেই রাশির অধীশ্বর প্রথম নবাংশের অধিপতি হইবে, এবং সেই চর রাশি হইতেই আবশ্যকীয় স্থির বা দ্ব্যাত্মক রাশির নবাংশ গণনা করিতে হইবে। মেষ, সিংহ, ধনু এই তিন রাশির

নবাংশ মেষ হইতে গণনা করিতে হয় অর্থাৎ মেষ, সিংহ কিম্বা ধনু লগ্ন হইলে তাহার নবাংশ মেষ রাশি হইতে গণনা করিতে হইবে। সেইরূপ বৃষ, কন্যা ও মকরের, মকর হইতে এবং মিথুন, তুলাও কুম্ভের, তুলা হইতে এবং কর্কট বৃশ্চিক ও মীনের, কর্কট হইতে নবাংশাধিপতি ও নবাংশ গণনা করিতে হইবে। মেষাধিপতি মঙ্গল মেষের প্রথম নবাংশের অধিপতি বৃষাধিপতি শুক্র দ্বিতীয় নবাংশের অধিপতি, তদনুসারে পর পর নবাংশের অধিপতি হয়।

৫। দ্বাদশাংশ। সর্ব্বেষাং মেষপূর্ব্বাণাং স্বর্ক্ষাদ্যা দ্বাদশাংশকাঃ

দ্বাদশাংশাধিপ চক্র।

| দ্বাদশাংশাধিপ। | মেষ | বৃষ | মিথুন | কর্কট | সিংহ | কন্যা | তুলা | বৃশ্চিক | ধনু | মকর | কুম্ভ | মীন | অংশ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১ম ... | ম | শু | বু | চ | র | ব | শু | ম | বৃ | শ | শ | বৃ | ২।৩০ |
| ২য় ... | শু | বু | চ | র | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ | ম | ৫।০ |
| ৩য় ... | বু | চ | র | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ | ম | শু | ৭।৩০ |
| ৪র্থ ... | চ | র | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ | ম | শু | বু | ১০।০ |
| ৫ম ... | র | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ | ম | শু | বু | চ | ১২।৩০ |
| ৬ষ্ঠ ... | বু | শু | ম | র | শ | শ | বৃ | ম | শু | বু | চ | র | ১৫।০ |
| ৭ম ... | শু | ম | বৃ | শ | শ | বৃ | ম | শু | বু | চ | র | বু | ১৭।৩০ |
| ৮ম ... | ম | বৃ | শ | শ | বৃ | ম | শু | বু | চ | র | বু | শু | ২০।০ |
| ৯ম ... | বৃ | শ | শ | বৃ | ম | শু | বু | চ | র | বু | শু | ম | ২২।৩০ |
| ১০ম ... | শ | শ | র | ম | শু | বু | চ | র | বু | শু | ম | বৃ | ২৫।০ |
| ১১শ ... | শ | বৃ | ম | শু | বু | চ | র | বু | শু | ম | বৃ | শ | ২৭।৩০ |
| ১২শ | বৃ | ম | শু | বু | চ | র | বু | শু | ম | বৃ | শ | শ | ৩০।০ |

কোন রাশিকে দ্বাদশ ভাগে বিভক্ত করিলে তাহার এক এক ভাগকে দ্বাদশাংশ কহে। যে রাশির দ্বাদশাংশ নির্ণয় করিতে হইবে সেই রাশির অধিপতি গ্রহ প্রথম দ্বাদশাংশের অধিপতি এবং তাহার পর পর রাশির অধিপতি গ্রহ পর পর দ্বাদশাংশের অর্থাৎ প্রথম, দ্বিতীয়, তৃতীয় ইত্যাদি দ্বাদশাংশের অধিপতি হয়। কোন্ রাশির কোন্ ১২শাংশের অধিপতি কোন্ গ্রহ তাহা উপরের চক্রে দ্রষ্টব্য।

৬। ত্রিংশাংশ।

কুজার্কিগুরুসৌম্যানাং ভাগাঃ শুক্রস্য চ ক্রমাৎ।
পঞ্চ পঞ্চাষ্টসপ্তেষু জ্ঞেয়মোজংসু রাশিষু।
ত্রিংশাংশা ব্যত্যয়াদেতে যুগ্ম রাশিষু কীর্ত্তিতাঃ॥

রাশিদিগের ত্রিংশাংশ বিভাগে বিশেষ এই যে ওজ বা বিষম রাশির বিভাগ এক প্রকার, যুগ্ম বা সম রাশির অন্য প্রকার। রাশিকে ত্রিশ ভাগ করিলে তাহার এক এক ভাগ বা অংশকে ত্রিংশাংশ কহে। বিষম রাশির প্রথম পঞ্চভাগ মঙ্গলের, তাহার পর পঞ্চ ভাগ শনির, তাহার পর অষ্ট ভাগ বৃহস্পতির, তাহার পর সপ্ত ভাগ বুধের, তাহার পর পঞ্চ ভাগ শুক্রের ত্রিংশাংশ হয়, এবং সমরাশির প্রথম পঞ্চ ভাগ শুক্রের, দ্বিতীয় পঞ্চ ভাগ বুধের, তৎপরে অষ্ট ভাগ বৃহস্পতির; তৎপরে সপ্ত ভাগ শনির, তৎপরে পঞ্চ ভাগ মঙ্গলের ত্রিংশাংশ হয়।

ত্রিংশাংশাধিপ চক্র।

| | ১ম,৫ অংশ | ২য়, ১০ অং | ৩য়, ১৮ অং | ৪র্থ, ২৫ অং | ৫ম, ৩০ অং |
|---|---|---|---|---|---|
| বিষম রাশি | মঙ্গল | শনি | গুরু | বুধ | শুক্র |
| সমরাশি | শুক্র | বুধ | গুরু | শনি | মঙ্গল |

বিষম রাশির ৫ অংশের মধ্যে জন্ম বা প্রশ্ন হইলে মঙ্গলের ত্রিংশাংশ, ৫ অংশ গতে ১০ অংশ মধ্যে জন্ম বা প্রশ্ন হইলে শনির ত্রিংশাংশে, ১০ অংশ গতে ১৮ অংশ মধ্যে জন্ম হইলে গুরুর ত্রিংশাংশে জন্ম হইবে এইরূপ অন্যান্য বুঝিয়া লইবেন।

## ষড়্‌বর্গ গণনা করিবার নিয়ম।

যে রাশিটী লগ্ন হয় অর্থাৎ জাতকের যে লগ্নে জন্ম হয়, সেই রাশি যে গ্রহের ক্ষেত্র জাতকের সেই গ্রহের ক্ষেত্রে জন্ম হইয়াছে বলিয়া উক্ত হয়। যাহার মেষ লগ্নে জন্ম হইয়াছে, তাহার মঙ্গলের ক্ষেত্রে জন্ম হইয়াছে বলিয়া উক্ত হয়, কারণ মঙ্গল মেষ রাশির অধিপতি। এইরূপে ক্ষেত্রাধিপতি সহজেই নির্ণীত হইতে পারে। কিন্তু হোরা দ্রেক্কাণ প্রভৃতি অঙ্কপাত দ্বারা কষিয়া লইতে হয়। মেষ লগ্নের মান ৪দণ্ড ৯পল ৫১বিপলকে দুই ভাগ করিলে ২ দ ৪ প ৫৫ বি ৩০ অঃ হইবে। যদি জাতক মেষলগ্নের উদয় কাল হইতে ২ দণ্ড ৪ পল ৫৫ বিঃ ৩০ অঃ সময়ের মধ্যে জন্মিয়া থাকে, তাহা হইলে তাহার মেষ রাশির প্রথম হোরাতে জন্ম হইয়াছে স্থির করিতে হইবে, আর ঐ সময় হইতে ২ দ ৪ প ৫৫ বিঃ ১০ অঃ সময়ের মধ্যে জন্ম হইলে তাহার মেষের দ্বিতীয় হোরাতে জন্ম স্থির করিতে হইবে। ঐরূপে মেষ রাশিকে তিন ভাগ করিয়া যে দ্রেক্কাণে জাতকের জন্ম হইয়াছে, তাহা জানা যাইবে। হোরা দ্রেক্কাণাদি নির্ণয় কালে জাতকের লগ্নের আরম্ভ সময় হইতে ক্রমান্বয়ে হোরা-মান বা দ্রেক্কাণাদিমান যোগ করিয়া যখন দেখিবেন যে যুক্ত হোরা-মান বা দ্রেক্কাণাদিমান জাত দণ্ডের সহিত মিলিত হইবে বা তাহার অন্তর্নিহিত হইবে, তখন সেই হোরাতে বা দ্রেক্কাণাদিতে জন্ম স্থির করিবেন।

দ্বিতীয় অধ্যায়ে লগ্নপ্রকরণে প্রদর্শিত মতে জন্মলগ্নের কত অংশে জাতক জন্মিয়াছে স্থির করিয়া হোরাধিপ, দ্রেক্কাণাধিপ প্রভৃতি চক্র দৃষ্টে সহজেই ষড়্‌বর্গ ও দশবর্গ নির্ণয় হইতে পারে।

## দ্বিতীয় পরিচ্ছেদ।

---

### ষড়্‌বর্গ ফল।

#### ক্ষেত্র ফল।

১। র। দক্ষস্ত্যাগী শুচিঃ শূরো মেধাবী গুণমন্মথঃ।
নানাশাস্ত্রৈঃ সমাযুক্তো রবিক্ষেত্রে প্রজায়তে॥

যদি রবির ক্ষেত্রে কাহারও জন্ম হয়, অর্থাৎ সিংহ রাশি কাহারও জন্ম লগ্ন হয়, তবে সেই ব্যক্তি কার্য্যদক্ষ, ত্যাগশীল, শূর, পবিত্র, মেধাবী, মন্মথ সদৃশ গুণসম্পন্ন এবং বহুবিধ শাস্ত্রজ্ঞানে বিভূষিত হয়।

২। চ। নানাবিভবসৌখ্যানি যানছত্রমনুত্তমম্।
বান্ধবৈর্ব্বেষ্টিতো নিত্যং চন্দ্রক্ষেত্রে প্রজায়তে ॥

চন্দ্রের ক্ষেত্রে জন্ম হইলে সে ব্যক্তি অতুল ঐশ্বর্য্যসম্পন্ন, উৎকৃষ্ট বাহন ও ছত্রাদিযুক্ত, অশেষ সুখভোগী এবং সর্ব্বদা বন্ধুবান্ধবদ্বারা বেষ্টিত হয়।

৩। ম। ভৌমক্ষেত্রে নরো জাতঃ ক্রোধনো মন্দচেষ্টকঃ।
মিথ্যাবাদী প্রবাদী চ স ভবেদ্ভূমিমণ্ডলঃ ॥

মঙ্গলের ক্ষেত্রে যদি কাহারও জন্ম হয়, তবে সেই ব্যক্তি অতিশয় রাগান্বিত, কুকর্ম্মে চেষ্টান্বিত, মিথ্যাবাদী, কলহপ্রিয় ও ভূম্যধিকারী হয়।

৪। বু। নিত্যোৎসাহী হৃষ্টপুষ্টো গুণবান্ বলদর্পকঃ।
দাতা ভোক্তা ভবেদ্ধীরো বুধক্ষেত্রে ভবেন্নরঃ ॥

বুধের ক্ষেত্রে জন্ম হইলে, জাতক নিয়ত উৎসাহান্বিত, হৃষ্টপুষ্টদেহবিশিষ্ট, গুণবান, দাতা, ভোক্তা, বলদর্পকারী এবং নম্রপ্রকৃতি হয়।

৫। বৃ। বাগ্মী খ্যাতো জনানন্দী ধনবাংশ্চ মহাগুণী।
লক্ষ্মীপ্রমুদিতো নিত্যং গুরুক্ষেত্রে প্রজায়তে ॥

বৃহস্পতির ক্ষেত্রে জন্মিলে জাতক বাগ্মী, খ্যাতিযুক্ত, সর্ব্বজনানন্দকর, বিত্তবান, গুণবান এবং সর্ব্বদা লক্ষ্মীযুক্ত ও প্রমোদিত হইয়া থাকে।

৬। শু। বরস্ত্রীবিভবঃ শূরঃ সেব্যতে চ সদা বুধৈঃ।
নৃপপাত্রং ভবেদ্ধীরো যো জাতো ভৃগুক্ষেত্রকে ॥

শুক্রের ক্ষেত্রে কাহার জন্ম হইলে সে ব্যক্তি শ্রেষ্ঠাঙ্গনাযুক্ত, ঐশ্বর্য্যসম্পন্ন শূর, পণ্ডিত দ্বারা সেব্যমান, রাজপাত্র এবং ধীর হইয়া থাকে।

৭। শ। খড়্গীপ্রতাপরুচিরঃ ক্রূরকর্ম্মা মদোদ্ধতঃ।
কুটিলঃ কুনখী চ স্যাচ্ছনিক্ষেত্রে প্রজায়তে ॥

যদি শনির ক্ষেত্রে কাহারও জন্ম হয়, তাহা হইলে সে ব্যক্তি গণ্ডার সদৃশ বলবান ও স্বভাবযুক্ত, নিষ্ঠুরকার্য্যরত, দাম্ভিক, কুটিল ও কুমনণী হইয়া থাকে।

## হোরা ফল।

১। র। হোরায়াং সবিতুঃ কুকর্ম্মনিরতো ধূর্ত্তো বিরূপঃ খলঃ
পাপাত্মা মলিনঃ সুতার্থরহিতঃ ক্রূরো গুণৈর্বর্জ্জিতঃ।
প্রেষ্যঃ শীঘ্রগতির্গভীরহৃদয়ঃ কামী পরস্ত্রীরতঃ
দেবব্রাহ্মণনিন্দকোঽতিমুখরঃ স স্যাদসূয়ী নরঃ॥

যদি কাহারও রবির হোরায় জন্ম হয়, তবে সে ব্যক্তি কুকার্য্যরত, শঠ, কুরূপ, খল, পাপাত্মা, মলিন, ধনপুত্রবর্জ্জিত, ক্রূর, নিগুর্ণ, ভৃত্য, ক্ষিপ্রগামী গভীরহৃদয়, কামী, পরস্ত্রীরত, দেবতা ও ব্রাহ্মণের নিন্দক, অতিশয় মুখর ও অসূয়ান্বিত হয়।

২। চ। শান্তঃ সর্ব্বগুণান্বিতঃ স্থিরমতির্নিত্যং সুহৃৎপূজিতঃ
নানারত্নবরাঙ্গনাত্মজধনৈর্যুক্তঃ সুবেশঃ শুচিঃ।
ত্যাগী দেবগুরুদ্বিজার্চ্চনরতঃ পাত্রং ধরিত্রীপতে-
র্হোরায়াং রজনীকরস্য সুতনুর্ভৃত্যপ্রিয়ো মানবঃ॥

চন্দ্রের হোরায় জন্ম হইলে জাতক শান্তস্বভাব, সর্ব্বগুণান্বিত, স্থিরমতি সর্ব্বদা বন্ধুবান্ধব কর্ত্তৃক আদৃত, বহুরত্ন-আত্মজ-ধন ও বরাঙ্গনা যুক্ত, সুন্দর বেশভূষান্বিত, পবিত্র, ত্যাগশীল, দেবতা, গুরু, ব্রাহ্মণে ভক্তিসম্পন্ন, রাজার পাত্র, সুগঠনযুক্ত এবং ভৃত্যপ্রিয় হইবে। কোষ্ঠীপ্রদীপে হোরাফলম্।

## দ্রেক্কাণ ফল।

১। র। দ্রেক্কাণে দিবসেশ্বরস্য মলিনঃ শূরোঽঙ্গনাবল্লভঃ
ক্রূরঃ সাহসিকঃ কুকর্ম্মকুশলো মূর্খো বিরূপঃ ক্ষতঃ

বহ্বাশী গুরুতল্পগোঽল্পতনয়ো দ্যূতক্রিয়ায়াং রতঃ
পাপাত্মা মুখরঃ খলোঽতিকৃপণঃ স স্যাদসূয়ী নরঃ ॥

যদি রবির দ্রেক্কাণে কাহার জন্ম হয় তবে সে ব্যক্তি মলিন, শূর, স্ত্রীবল্লভ, ক্রূর, সাহসিক, কুকর্ম্মকুশল, মূর্খ, বিরূপ, ক্ষতশরীর, বহু ভোজনশীল, গুরু-পত্নী গামী, অল্পসন্তানযুক্ত, দ্যূতক্রিয়ারত, পাপাত্মা, মুখর, খল, অতিশয় কৃপণ ও অসূয়ান্বিত হইবে।

২। চ। দ্রেক্কাণে রজনীকরস্য সুতনুঃ সম্পূর্ণলক্ষ্মীঃ সদা
শীলাঢ্যো বহুভাষণো বিধিরতস্তীর্থাগমঃ স্নেহবান্।
শাস্ত্রজ্ঞঃ কুলভূষণঃ সুরগণে ভক্তো গুরৌ বন্ধুষু
নিত্যং ধর্ম্মরতো বিদেশকুশলো দাতা ভবেন্মানবঃ ॥

চন্দ্রের দ্রেক্কাণে যদি কাহারও জন্ম হয়, তবে তাহার গঠন সুন্দর ও চরিত্র নির্ম্মল হইবে। এবং সে ব্যক্তি ধনবান, বাচাল, বৈধকার্য্যরত, তীর্থপর্য্যটক, স্নেহবান্, শাস্ত্রজ্ঞ, কুলপ্রদীপ, দেবতা, গুরু ও বন্ধু জনে ভক্ত, সর্ব্বদা ধর্ম্মকার্য্যে রত, বিদেশ গমনে দক্ষ ও দাতা হইবে।

৩। ম। দ্রেক্কাণে ক্ষিতিনন্দনস্য মলিনঃ ক্রূরো বিহীনোধনৈঃ
পাপাত্মা পিশুনঃ সুতার্থরহিতঃ স্যান্নিষ্ঠুরো নির্দ্দয়ঃ।
দুঃশীলো বহুভাষণঃ ক্ষততনুশ্চাত্মম্ভরিঃ ক্রোধনো
রোগার্ত্তঃ পরসেবকো গুণগণৈঃ সংত্যজিতো মানবঃ ॥

মঙ্গলের দ্রেক্কাণে জন্ম হইলে মানব মলিন, ক্রূর, নির্ধন, পাপাত্মা, খল, পুত্র ও অর্থ বর্জ্জিত, কঠিনহৃদয, নির্দ্দয়, দুশ্চরিত্র, বহুভাষী, ক্ষত-বিকৃত শরীর, আত্মম্ভরি, ক্রোধী, রোগার্ত্ত, পরসেবক ও সমস্ত গুণবর্জ্জিত হইবে।

৪। বু। দ্রেক্কাণে শশিজস্য বুদ্ধিকুশলঃ ক্ষ্মাপালপূজ্যঃ সদা
দীর্ঘায়ুর্ব্বলবানপত্যবহুলঃ শান্তো যশস্বী শুচিঃ।
ধর্ম্মজ্ঞানপরঃ প্রমাদরহিতো নিত্যং সতাং বল্লভঃ
শাস্ত্রজ্ঞঃ কুলভূষণো বহুধনো মানী সুরূপো নরঃ ॥

বুধের দ্রেক্কাণে জন্ম হইলে মানব ধীমান, রাজপূজ্য, দীর্ঘায়ু, বলবান, বহু অপত্যযুক্ত, শান্ত, যশস্বী, পবিত্র, ধার্ম্মিক, প্রমাদশূন্য, নিত্য সাধুজনের প্রিয়, শাস্ত্রজ্ঞ, কুলতিলক, বহুধনযুক্ত, মানী ও সুরূপ হয়।

৫। বৃ। দ্রেক্কাণে বচসাম্পতেরতিগুণো দীর্ঘায়ু বত্নান্বিতঃ

সদ্বুদ্ধিঃ প্রিয়ভাষণো গুণনিধির্যুক্তাশ্রয়ো ধার্ম্মিকঃ।

মোক্ষজ্ঞানপরঃ কৃপাময়তনুঃ শান্তঃ সুশীলোঃ শুচিঃ

পত্ন্যাং ভাবরতোঽন্যদারবিরতঃ খ্যাতো যশস্বী নরঃ॥

বৃহস্পতির দ্রেক্কাণে কাহারও জন্ম হইলে, সে ব্যক্তি অতিশয় গুণবান্ আয়ুষ্মান, রত্নান্বিত, বুদ্ধিমান, প্রিয়ভাষী, আশ্রয়যুক্ত, ধার্ম্মিক, মোক্ষজ্ঞান-পরায়ণ, দয়াবান, শান্ত, সুশীল, শুচি, স্বপত্নীরত, পরদারবিরত, বিখ্যাত ও যশস্বী হইয়া থাকে।

৬। শু। দ্রেক্কাণে ভৃগুনন্দনস্য সুতনুর্মন্ত্রী ধরিত্রীপতেঃ

সর্ব্বজ্ঞঃ স্বজনানুরাগকুশলো দাতা সতাং পালকঃ।

মুক্তারত্নবরাঙ্গনাত্মজধনৈর্যুক্ত কৃপালুঃ শুচিঃ।

শান্তঃ সত্যরতোঽতিমুগ্ধহৃদয়ো ধর্ম্মানুরক্তোনরঃ॥

শুক্রের দ্রেক্কাণে জন্ম হইলে, সুঠামদেহবিশিষ্ট, রাজমন্ত্রী, সর্ব্বজ্ঞ, আত্মীয় জনে অনুরক্ত, দাতা ও সাধুগণের প্রতিপালক, মুক্তা, রত্ন, পুত্র ও উত্তম কলত্রযুক্ত, ধনবান, দয়ালু, পবিত্রাত্মা, ধীরস্বভাব, সত্যব্রত, সরলহৃদয় ও ধর্ম্মানুরক্ত হইয়া থাকে।

৭। শ। দ্রেক্কাণে রবিনন্দনস্য মলিনঃ ক্রুরো মৃদুস্তস্করঃ

দুঃশীলঃ কৃপণঃ সুতার্থরহিতঃ প্রেষ্যো গুণৈর্ব্বর্জ্জিতঃ।

পাপাত্মা গুরুতল্পগোঽতিপিশুনঃ স্যাৎ ক্রোধনো নির্দ্দয়ো

রোগার্ত্তো মুখরশ্চ রূপরহিতঃ কামাতুরো মানবঃ॥

শনির দ্রেক্কাণে জন্ম হইলে মানব মলিন, ক্রূর, মৃদুস্বভাব, চোর, দুঃশীল, কৃপণ, পুত্র ও অর্থ বর্জ্জিত, ভৃত্য, নির্গুণ, কলুষাত্মা, গুর্ব্বঙ্গনাগামী, খল-স্বভাব, ক্রোধী, নির্দ্দয়, রোগার্ত্ত, মুখর, বিরূপ ও কামাতুর হয়। কোঃ প্রঃ।

## দ্রেক্কাণানুসারে স্ত্রী-পুরুষ নির্ণয় জ্ঞান

দ্রেক্কাণ বিচার দ্বারা জাতক স্ত্রী কি পুরুষ তাহা জানা যায়। কিন্তু বিশেষ সাবধানতার সহিত দেখিতে হইবে যে যদি লগ্নে কোন স্ত্রী গ্রহের পূর্ণ দৃষ্টি থাকে তাহা হইলে পুরুষ স্থানে স্ত্রীও হইয়া থাকে। কোন্ রাশির কোন্ দ্রেক্কাণে পুরুষ ও কোন্ দ্রেক্কাণে স্ত্রী জন্মে তাহা নিম্নস্থ চক্রে দ্রষ্টব্য।

### স্ত্রী-পুরুষ-জ্ঞাপক-দ্রেক্কাণ-চক্র।

| | মেষ | বৃষ | মিথুন | কর্কট | সিংহ | কন্যা | তুলা | বৃশ্চিক | ধনু | মকর | কুম্ভ | মীন |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১ম দ্রেক্কাণ | পু | স্ত্রী | স্ত্রী | পু | পু | স্ত্রী | পু | স্ত্রী | পু | পু | পু | পু |
| ২য় ঐ | স্ত্রী | পু | পু | স্ত্রী | পু | পু | পু | স্ত্রী | স্ত্রী | স্ত্রী | স্ত্রী | স্ত্রী |
| ৩য় ঐ | পু | পু | পু | পু | পু | স্ত্রী | পু | পু | পু | পু | পু | পু |

### রাশিচক্র দর্শনে স্ত্রী পুরুষ নির্ণয়।

কোন ব্যক্তির রাশিচক্র বা জন্মকুণ্ডলী দর্শনে তাহা পুরুষের কিম্বা স্ত্রীলোকের বলা যাইতে পারে। কিরূপে তাহা জানা যায় তাহার প্রণালী নিম্নে ব্যাখ্যাত হইল। লগ্ন, রবি এবং রাহু এই তিনটীর অবস্থান রাশিচক্রে দর্শন করিয়া তাহারা যে যে রাশিতে আছে সেই সেই রাশিসংখ্যা যোগ করিয়া তাহাকে ৭ দিয়া ভাগ করিলে যদি ভাগশেষ ১,৩,৫ বা ৭ অর্থাৎ ০ থাকিলে, পুরুষের কোষ্ঠী, আর ২,৪,৬ থাকিলে স্ত্রীলোকের কোষ্ঠী।

এই নিয়ম শতকরা ৮০টী মিলিয়া থাকে; লগ্নের ভুল কিম্বা স্ত্রী ও পুরুষ গ্রহের দৃষ্টির আধিক্যহেতু অন্যথা হয়। এবং যে স্থলে প্রভেদ পরিলক্ষিত হয়, সেস্থলে সেই স্ত্রী পুরুষস্বভাব বিশিষ্টা এবং পুরুষ স্ত্রী-স্বভাব সম্পন্ন হয়।

উদাহরণ :—লগ্ন ধনু, রাহু মেষে, রবি বৃষে। $৯+১+২=\frac{১২}{৭}=৫$

অতএব ইহা পুরুষের কোষ্ঠী।

## দ্রেক্কাণানুসারে অঙ্গবিভাগ ও চিহ্ন বিভাগ।

কং দৃক্‌শ্রোত্রনাসাকপোলহনবোবক্ত্রঞ্চ হোরাদয়ঃ
তে কণ্ঠাংসকবাহুপার্শ্বহৃদয়ং ক্রোড়ানি নাভিস্ততঃ।
বস্তি শিশ্নগুদে ততশ্চ বৃষণাবূরূ ততো জানুনী
জঙ্ঘাঙ্ঘ্রী ত্বুভয়ত্র বামমুদিতৈর্দ্রেক্কাণভাগৈস্ত্রিধা॥ বৃঃ জাঃ।

লগ্নের তিনটী দ্রেক্কাণানুসারে নিম্নোক্ত প্রকারে জাতকের দেহটীকে তিন ভাগে বিভক্ত করা হইয়াছে। ১ম দ্রেক্কাণে মস্তক হইতে কণ্ঠ পর্য্যন্ত দেহের ১ম ভাগ, ২য় দ্রেক্কাণে কণ্ঠদেশ হইতে নাভি পর্য্যন্ত দেহের ২য় ভাগ এবং ৩য় দ্রেক্কাণে বস্তি হইতে চরণ পর্য্যন্ত দেহের ৩য় ভাগ মনে করিতে হইবে। উদিত দ্রেক্কাণানুসারে তন্বাদি দ্বাদশ ভাবের কোন্ ভাব কোন্ অঙ্গে পতিত হইবে, তাহা নির্ণয়ার্থে ২৫৭ পৃষ্ঠাস্থ চক্রে প্রদর্শিত হইল।

## শুভাশুভ গ্রহানুসারে চিহ্ন নির্ণয়।

তস্মিন্ পাপযুক্তে ব্রণং শুভযুতে দৃষ্টে চ লক্ষাদিশেৎ
স্বর্ক্ষাংশে স্থিরসংযুতেষু সহজঃ স্যাদন্যথাগন্তুকঃ।
মন্দেশ্মানিল জোঽগ্নিশস্ত্রবিষজো ভৌমে বুধেভূভবঃ
সূর্য্যে কাষ্ঠ চতুষ্পদেষু হিমগো শৃঙ্গজজোঽন্যৈঃ শুভম্॥

জাতকের রাশিচক্র দৃষ্টে কোন্ রাশিতেকোন্ গ্রহ আছে এবং দ্রেক্কাণ বিভাগ চক্রানুসারে জাতকের কোন্ অঙ্গে পতিত হইয়াছে স্থির করতঃ জাতকের অঙ্গে চিহ্নাদি নির্ণয় করিতে হইবে। যদি পাপগ্রহ থাকে বা তাহার দৃষ্টি থাকে তাহা হইলে ব্রণ, স্ফোটক, আঘাত জনিত বেদনা থাকিবে বা তত্তৎ গ্রহের দশাকালে হইবে আর শুভ গ্রহ অবস্থান করিলে বা তাহার দৃষ্টি থাকিলেতিল ও জড়ুল আদি শুভ চিহ্ন থাকিবে। যদি গ্রহ স্বীয় ক্ষেত্রাদি বর্গে স্থির রাশিতে বা স্থির রাশির নবাংশে থাকে তবে জন্মাবধি চিহ্ন থাকিবে নতুবা তত্তৎ গ্রহের দশান্তর্দ্দশা কালে চিহ্ন ক্ষত, দদ্রু, শীত্র বা আঘাত প্রাপ্ত হইবে।

শুভ বা অশুভ তিনটী গ্রহসহ বুধ এক রাশিতে অবস্থান করিলে সেই রাশি নির্দ্দিষ্ট অঙ্গে নিশ্চয় ব্রণ বা আঘাত চিহ্ন হইবে।

# দ্রেক্কাণানুসারে দ্বাদশভাবে অঙ্গবিভাগ চক্র।

## প্রথম দ্রেক্কাণ।

লগ্নে—মস্তক।

| বামাঙ্গ। | দক্ষিণাঙ্গ। |
|---|---|
| ১২শে চক্ষু। | ২য়ে চক্ষু। |
| ১১শে কর্ণ। | ৩য়ে কর্ণ। |
| ১০মে নাসা। | ৪র্থে নাসা। |
| ৯ মে কপোল। | ৫মে কপোল। |
| ৮মে হনু। | ৬ষ্ঠে হনু। |

সপ্তমে মুখ।

## দ্বিতীয় দ্রেক্কাণ।

লগ্নে—কণ্ঠ।

| বামাঙ্গ। | দক্ষিণাঙ্গ। |
|---|---|
| ১২শে স্কন্ধ। | ২য়ে স্কন্ধ। |
| ১১শে হস্ত। | ৩য়ে হস্ত। |
| ১০মে পার্শ্ব। | ৪র্থে পার্শ্ব। |
| ৯মে হৃদয়। | ৫মে হৃদয়। |
| ৮মে ক্রোড়। | ৬ষ্ঠে ক্রোড়। |

সপ্তমে নাভি।

## তৃতীয় দ্রেক্কাণ।

লগ্নে—বস্তি।

| বামাঙ্গ। | দক্ষিণাঙ্গ। |
|---|---|
| ১২শে গুহ্যদ্বার। | ২য়ে শিশ্ন। |
| ১১শে কোষ। | ৩য়ে কোষ। |
| ১০মে উরু। | ৪র্থে উরু। |
| ৯মে জানু। | ৫মে জানু। |
| ৮মে জঙ্ঘা। | ৬ষ্ঠে জঙ্ঘা। |

সপ্তমে চরণ।

জাতকের কোন্ লগ্নের কোন্ দ্রেক্কাণে (১ম, ২য় বা ৩য়) জন্ম, তাহা স্থির করিয়া উপরোক্ত চক্রে দৃষ্টি করিলে, লগ্নের কোন্ ভাবে অর্থাৎ লগ্ন হইতে কোন্ রাশিতে জাতকের কোন্ অঙ্গ পতিত হইয়াছে, তাহা সহজেই নির্ণয় হইবে। এবং কোন্ রাশিতে কোন্ গ্রহ অবস্থিত তদ্দর্শনে জাতকের গ্রহস্থিত, রাশি, নির্দ্দিষ্ট অঙ্গে চিহ্নাদি আঘাত বা পীড়া স্থির করিতে হইবে।

## কোন্ গ্রহ থাকিলে কিরূপ চিহ্ন হয় তাহা বিবৃত হইতেছে।

শনি থাকিলে প্রস্তর দ্বারা কিম্বা বায়ু জনিত আঘাত বা চিহ্ন হইবে; মঙ্গল চিহ্নকারক হইলে অগ্নি বা অস্ত্রদ্বারা বা বিষ প্রয়োগ হেতু চিহ্ন উৎপন্ন হইবে ( তৈলপায়িক উর্ণনাভ ও চিতি সর্পের লেহন এই শ্রেণীর অন্তর্গত ), পাপযুক্ত বুধ থাকিলে মৃত্তিকা দ্বারা চিহ্ন বুঝায়; রবি থাকিলে কাষ্ঠ বা চতুষ্পাদ জন্তু দ্বারা এবং পাপচন্দ্র অবস্থান হেতু শৃঙ্গী পশু বা জলজ প্রাণী দ্বারা আঘাত হেতু চিহ্ন উৎপন্ন হইয়া থাকে; বৃহস্পতি, শুক্র, বুধ ও শুভ চন্দ্র অবস্থান করিলে কোন শুভ বা কষ্টদায়ক চিহ্ন আদৌ হয় না।

### নবাংশ ফল।

নবাংশ কুণ্ডলীতে লগ্ন-নবাংশ-রাশি-পতি ও তৎ ৫ম স্থান হইতে পুত্র চিন্তা বিধেয় অর্থাৎ উক্ত গ্রহ ও স্থান শুভ দৃষ্ট ও যুক্ত হইলে শুভ, অশুভ দৃষ্ট ও যুক্ত হইলে অশুভ।

১। র'। অল্পাকুঞ্চিতমূর্দ্ধজঃ সমতনুর্গৌরো গভীরাশয়-
তেজস্বী সুরতোপচারকুশলঃ পাপানুরক্তঃ সদা।
উগ্রঃ সাহসিকোঽতিচঞ্চলধনো বক্তাল্পধর্ম্মঃ সুখী
ক্রূরঃ স্যাদর মূর্দ্ধনোঽল্পতনয়ো ভানোর্নবাংশে নরঃ॥

রবির নবাংশে জন্ম হইলে জাতক আকুঞ্চিত ও অল্প কেশযুক্ত, শরীব সমভাবাপন্ন, গৌরবর্ণ, মহদাশয়, তেজস্বী, সুরতকার্য্যে দক্ষ, পাপানুরক্ত, উগ্রপ্রকৃতি, সাহসিক, অতিশয় চঞ্চল, ধনবান, বক্তা, অল্পধর্ম্মসম্পন্ন, সুখী, ক্রুর এবং ক্ষুদ্রমস্তক ও অল্পসন্ততিযুক্ত হয়।

২। চ। ভবতি বিমলমূর্ত্তির্নাতিদীর্ঘো ন খর্ব্বঃ
পরিণততনুলোমা চারুদৃষ্টিঃ সুবেশঃ।
বহুধনপরিপূর্ণো ধর্ম্মশীলো গুণজ্ঞঃ
বিষয়সুখমুপেতঃ শীতরশ্মের্নবাংশে॥

চন্দ্রের নবাংশে জন্ম হইলে, মনোহর বপু, নাতি হ্রস্ব নাতি দীর্ঘ আকার, পরিমিত সূক্ষ্মলোমযুক্ত, চারুদৃষ্টি ও সুন্দর বেশযুক্ত, বিপুল ধনাধিপ, ধার্ম্মিক, গুণবান এবং বিষয়সুখভোগী হইয়া থাকে।

৩। ম। কেশাগ্রকপিলঃ সুবৃত্তনয়নঃ পৃষ্ঠেন কিঞ্চিন্নতো
গৌরাঙ্গঃ কুনখী ব্রণাঙ্কিতশিরাঃ কামী খলো নিষ্ঠুরঃ।
ধূর্ত্তঃ স্ত্রীধনসংগ্রহেষু কুশলঃ প্রায়োঽল্পবিত্তঃ সুখী
ক্রূরঃ শত্রুবিমর্দ্দনোঽতিকৃপণঃ স্যাদ্ভূমিজাংশে নরঃ॥

যদি মঙ্গলের নবাংশে কাহারও জন্ম হয়, তবে তাহার কেশের অগ্রভাগ কপিল বর্ণ, নয়ন সুন্দর ও গোলাকার, পৃষ্ঠ কিঞ্চিৎ উন্নত অঙ্গ গৌরবর্ণ, নখ অতি মন্দ ও মস্তক ব্রণযুক্ত হইয়া থাকে; এবং সে ব্যক্তি কামাতুর, খল, নিষ্ঠুর, ধূর্ত্ত, স্ত্রী ও ধন সংগ্রহে যত্নবান, প্রায় সামান্য ধনবান, শত্রু দমনকারী ক্রুর ও সাতিশয় কৃপণ হয়।

৪। বু। শ্যামশ্চঞ্চললোচনঃ সমতনুর্বিস্তীর্ণবক্ষঃস্থলঃ
দীর্ঘাকুঞ্চিতমূর্দ্ধজোঽতিদশনশ্রেণীভিরাশোভিতঃ।
শিল্পজ্ঞঃ ক্রয়বিক্রয়েষু কুশলো ধীরো ধনাঢ্যঃ সুখী
দিব্যস্ত্রীবরমাল্যভূষণরতঃ স্যাচ্চন্দ্রজাংশে নরঃ॥

যদি কাহারও বুধের নবাংশে জন্ম হয়, তবে সেই ব্যক্তির আঁখি খঞ্জনের ন্যায় চঞ্চল, দেহ সুন্দর ও সমভাবাপন্ন, বক্ষঃস্থল বিস্তীর্ণ, কেশ দীর্ঘ ও আকুঞ্চিত, দন্তপংক্তি অতিশয় সুশোভিত, শিল্পকার্য্যে দক্ষ, ক্রয় বিক্রয় কার্য্যে নিপুণ, ধীর, ধনাঢ্য, সুখী, বরমাল্য, ভূষণ ও দিব্যাঙ্গনানুরক্ত হইয়া থাকে।

৫। বৃ। শ্যামাঙ্গঃ কমলোদরঃ সুবদনো নীলোৎপলাভেক্ষণঃ
প্রাংশুঃ শোভনমূর্দ্ধজোঽতিবিমলঃ পাণৌ সুরেখান্বিতঃ।
বন্দীশোঽপ্যতিথিপ্রিয়ো বহুগুণঃ শূরোঽঙ্গনাবল্লভো
বিত্তাঢ্যো মধুরস্বরঃ সুরগুরোরংশে ভবেন্মানবঃ॥

বৃহস্পতির নবাংশে জন্ম হইলে মানবের অঙ্গ শ্যামবর্ণ, উদর কমল সদৃশ কোমল, বদন সুন্দর, নয়ন নীলোৎপল আভাযুক্ত, দেহ উন্নত ও কেশ শোভাযুক্ত, হস্ত সুবিমল ও রেখাযুক্ত হয় এবং সে ব্যক্তি স্তুতিপাঠকের অধিনায়ক অতিথিপ্রিয়, বহুগুণান্বিত, শূর, অঙ্গনাবল্লভ, ধনাঢ্য ও সুমধুর স্বরযুক্ত হয়।

৬। শু। রক্তাপাঙ্গো ললিতনয়নশ্চারুকেশঃ সুমূর্ত্তিঃ
কম্বুগ্রীবো ভবতি কনকশ্যামবর্ণঃ সুনাভিঃ।
শূরঃ শ্রীলঃ কবিরতিধনো দানশীলো গুণজ্ঞো
বস্ত্রালঙ্কাররতুষ্টঃ কুসুমনিরতো ভার্গবাংশে ॥

যদি কেহ শুক্রের নবাংশে জন্মগ্রহণ করে, তবে তাহার নেত্রদ্বয় সুচারু, অপাঙ্গ রক্তিমাভাযুক্ত, কেশ মনোহর, গঠন সুন্দর, গ্রীবা কম্বু সদৃশ, বর্ণ তপ্ত কাঞ্চন সদৃশ ও নাভিদেশ সুন্দর হয় এবং সে ব্যক্তি শূর, শ্রীমান, কবি, ধনাঢ্য, দাতা, গুণবান, বস্ত্রালঙ্কারে তুষ্ট ও কুসুমপ্রিয় হয়।

৭। শ। প্রবিরলতনুরোমোঽভ্রকেশঃ কৃশাঙ্গো
ভবতিললিতনেত্রঃ কৃষ্ণবর্ণ সুতস্থঃ
বহুগুণপরিপূর্ণঃ পাপশীলোঽল্পধর্ম্মঃ
পরিমিতধনভাগী মানবো ভানুজাংশে ॥

শনির নবাংশে জন্ম হইলে জাতক বিরললোম, অভ্রবর্ণ অর্থাৎ মেঘসদৃশ কেশ, কৃশশরীর, সুশ্রীনয়ন, কৃষ্ণবর্ণ, বহুগুণান্বিত, সন্তানযুক্ত, পাপান্বিত, স্বল্পধর্ম্মবিশিষ্ট ও পরিমিত ধনাধিকারী হয়। কোষ্ঠী-প্রদীপে নবাংশ ফল।

## দ্বাদশাংশ ফল।

দ্বাদশাংশ কুণ্ডলীতে ৭ম পতির দ্বারা পত্নীর শুভাশুভত্ব বিচার্য্য।

১। র। মলিনশ্চপলঃ ক্রূরঃ স্বল্পায়ুর্নির্ধনোঽলসঃ।
কামী নরোঽল্পধর্ম্মঃ স্যাদ্দ্বাদশাংশে বিবস্বতঃ ॥

সূর্য্যের দ্বাদশাংশে জন্মগ্রহণ করিলে মলিন, দুর্ব্বিনীত, ক্রূর, অল্পায়ু, ধনহীন, অলস, কামাতুর ও অল্পধর্ম্মাবলম্বী হয়।

২। চ। বন্ধুনামাশ্রয়ঃ প্রাজ্ঞো ধনাঢ্যঃ প্রিয়দর্শনঃ।
শিল্পজ্ঞো বহুধর্ম্মঃ স্যাদ্দ্বাদশাংশে বিধোর্নরঃ ॥

চন্দ্রের দ্বাদশাংশে জন্মগ্রহণ করিলে বন্ধুগণের আশ্রয়স্বরূপ, ধীমান, ধনবান, প্রিয়দর্শন, শিল্পবেত্তা ও অতিশয় ধার্ম্মিক হইয়া থাকে।

৩। ম। পিশুনো মলিনো মূর্খঃ পাপাত্মা সুরতপ্রিয়ঃ।
অল্পবিত্তো মহীজস্য দ্বাদশাংশে ভবেন্নরঃ॥

মঙ্গলের দ্বাদশাংশে জন্ম হইলে কপট, মলিন, মূর্খ, পাপাত্মা, অতিশয় কামুক ও অল্প ধন সম্পন্ন হয়।

৪। বু। বহুবিত্তো মহাভোগী নরঃ সিমন্তিনীরতঃ।
ধর্ম্মজ্ঞঃ সুভগো জ্ঞস্য দ্বাদশাংশে ভবেন্নরঃ॥

বুধের দ্বাদশাংশে জন্মগ্রহণ করিলে মানব বহুধনসম্পন্ন, অতিশয় ভোগশীল, কান্তারত, ধর্ম্মজ্ঞ ও সৌভাগ্যশালী হয়।

৫। বৃ। শুচিঃ শাস্ত্রার্থসংবক্তা সুখী দীর্ঘায়ুরীশ্বরঃ।
সুহৃদামাশ্রয়ঃ প্রাজ্ঞো দ্বাদশাংশে বৃহস্পতেঃ॥

বৃহস্পতির দ্বাদশাংশে জন্ম হইলে পবিত্রচেতা, শাস্ত্রের অর্থ প্রকাশে সক্ষম, সুখী, দীর্ঘায়ু, প্রভু, সুহৃদ্গণের আশ্রয় ও ধীশক্তিসম্পন্ন হইয়া থাকে।

৬। শু। শূরো বহুগুণো ভোগী নৃত্যগীতপ্রিয়ঃ সদা।
শুচির্দ্দাতা ক্ষমী বক্তা দ্বাদশাংশে ভৃগোর্নরঃ॥

শুক্রের দ্বাদশাংশে জন্ম হইলে শূর, বহুগুণভূষিত, ভোগী, সদা নৃত্যগীতামোদী, পবিত্র, দানশীল, ক্ষমাগুণসম্পন্ন ও বক্তা হয়।

৭। শ। পিশুনশ্চপলো ধূর্ত্তঃ কামী পরবধূরতঃ।
নির্ধনো ধর্ম্মহীনশ্চ দ্বাদশাংশে শনের্নরঃ॥

শনির দ্বাদশাংশে জন্ম হইলে খলস্বভাব, চঞ্চল, শঠ, কামাতুর, পরকামিনীরত এবং ধন ও ধর্ম্ম বিহীন হয়। কোষ্ঠীপ্রদীপে দ্বাদশাংশ ফল।

ত্রিংশাংশ ফল।

ত্রিংশাংশাদিগের গুণানুসারে জাতকের সত্ব, রজ ও তমো গুণ হয়।

১। ম। ধাতুবাদী ক্রিয়াযুক্তো ধনদারবিবর্জ্জিতঃ।
তস্করো মলিনো ধূর্ত্তো ভৌমত্রিংশাংশসম্ভবঃ॥

মঙ্গলের ত্রিংশাংশে জন্ম হইলে ধাতুর গুণবর্ণনে সক্ষম, ক্রিয়ান্বিত, স্ত্রী ও ধনবিহীন, চোর, মলিনাকৃতি ও প্রবঞ্চক হয়।

২। শ। মলিনঃ কাতরো ধূর্ত্তঃ সত্যশৌচবিবর্জ্জিতঃ।
সেবকঃ কৃপণো নীচঃ শনেস্ত্রিংশাংশসম্ভবঃ॥

শনির ত্রিংশাংশে জন্ম হইলে জাতক মলিন, ধূর্ত্ত, কাতর, সত্য ও পবিত্রতাবিহীন, দাস্য কার্য্যে রত, নীচ ও কৃপণ হয়।

৩। বৃ। তীক্ষ্ণসৌম্যতনুর্ধীমান্ ভোক্তা দাতা ধনী সুখী।
গুণাঢ্যো বিষমাক্ষঃ স্যাদ্ গুরুত্রিংশাংশসম্ভবঃ॥

বৃহস্পতির ত্রিংশাংশে জন্ম হইলে বরবপু, সুতীক্ষ্ণ বুদ্ধিযুক্ত, দান ও ভোজনশীল, ধনবান, সুখযুক্ত, গুণাঢ্য ও অযুগ্মনেত্র হইয়া থাকে।

৪। বু। শূরো ধীরমতিঃ শুদ্ধো বিনীতো নৃপপূজিতঃ।
দয়ালুঃ সর্ব্বধর্ম্মজ্ঞো বুধত্রিংশাংশসম্ভবঃ॥

বুধের ত্রিংশাংশে জন্ম হইলে, শূর, স্থিরচিত্ত, পবিত্রচেতা, নম্র, নৃপপূজিত, দয়ালু ও সকল ধর্ম্মের সারজ্ঞ হয়।

৫। শু। সর্ব্বশাস্ত্রার্থতত্ত্বজ্ঞো বন্ধুমান্যো দয়ান্বিতঃ।
কামী বিরহবুদ্ধিঃ স্যাচ্ছুক্রত্রিংশাংশসম্ভবঃ॥

শুক্রের ত্রিংশাংশে জন্ম হইলে সকল প্রকার শাস্ত্রের অর্থ ও মর্ম্মাবধারণক্ষম, বন্ধুগণের মাননীয়, দযালু, কামী ও সুবুদ্ধিহীন হয়। কোষ্ঠী প্রদীপে।

## ষড়্‌বর্গ নিরূপণ করিবার উপায়।

এক্ষণে কিরূপে ষড়্‌বর্গ নির্ণয় করিতে হয়, তাহা নিম্নে প্রদর্শিত হইতেছে।

এই গ্রন্থের ১১১ পৃষ্ঠায় ১নং কোষ্ঠীতে যে শিশুটীর জন্ম বিবরণ লেখা আছে, তদবলম্বনে সেই কোষ্ঠীর ষড়্‌বর্গ নির্ণীত হইতেছে।

বালকটীর ধনুলগ্নে জন্ম হইয়াছে; ধনু রাশি বৃহস্পতির ক্ষেত্র, অতএব জাতকের বৃহস্পতির ক্ষেত্রে জন্ম হইয়াছে।

তদনন্তর দেখিতে হইবে, কাহার হোরায় জন্ম হইয়াছে।

$$\frac{\text{ধনু লগ্নমান } ৫।১৭।২০}{২} = ২।৩৮।৪০ \text{ ধনু লগ্নের হোরামান।}$$

এই হোরা মানকে বৃশ্চিক লগ্নের ভোগ্যমানের সহিত যোগ করুন।

বৃশ্চিক ভোগ্য লগ্ন মান ১।৪৫।২১।১৫*

ধনু লগ্নের ১ম হোরা ২।৩৮।৪০।০

... ৪।২৪।১।১৫

যোগ করিয়া দেখা গেল, যে উক্ত সমষ্টি বালকের জাতদণ্ড ৫।৫৭।৩০ অপেক্ষা ন্যূন হইল। সুতরাং জানা যাইতেছে যে প্রথম হোরাতে জন্ম হয় নাই; দ্বিতীয় হোরায় হইয়াছে। ধনু রাশি বিষম রাশি; ধনু রাশির দ্বিতীয় হোরাধিপতি চন্দ্র, (১২২ পৃষ্ঠায় হোরাধিপ চক্র দেখুন) অতএব বালকের চন্দ্রের হোরায় জন্ম হইয়াছে স্থিরীকৃত হইল। এইবারে দ্রেকাণ নির্ণয় করিতে হইবে।

$$\frac{\text{ধনু লগ্নমান } ৫।১৭।৭০}{৩} = ১।৪৫।৪৬।৪০ \text{ ধনুর দ্রেকাণ মান।}$$

ইহা পূর্ব্বের মত বৃশ্চিক রাশির ভোগ্য লগ্নমানের সহিত যোগ করিয়া দেখিলে বুঝিতে পারিবেন কোন্ দ্রেকাণে জন্ম হইয়াছে।

| | |
|---|---|
| বৃশ্চিক ভোগ্য লগ্নমান | ১।৪৫।২১।১৫ |
| ধনু রাশির প্রথম দ্রেকাণ | ...১।৪৫।৪৬।৪০ |
| | ৩।৩১।৭।৫৫ |
| ধনু রাশির ২য় দ্রেকাণ | ১।৪৫।৪৬।৪০ |
| | ৫।১৬।৫৪।৩৫ |

* সূর্য্যাস্ত সময় হইতে ১ দ ৪৫ প ২১ বি ১৫ অঃ গতে ধনু লগ্নের উদয় হইয়াছে, এই জন্য ঐ সময় হইতে ধনুলগ্নের আরম্ভ কাল ধরিতে হইবে। যদি উক্ত জাতকের ধনু লগ্নে জন্ম না হইয়া মকর লগ্নে জন্ম হইত, তাহা হইলে ১।৪৫।২১।১৫ + ধনুলগ্নমান ৫।১৭।২০ = ৭।২।৪১।১৫ সময় হইতে মকর লগ্নের আরম্ভ সময় ধরিতে হইত। এইরূপ সূর্য্যোদয় ও সূর্য্যাস্ত কাল হইতে অভীষ্ট লগ্নের পূর্ব্ববর্ত্তী সময়কে সেই লগ্নের প্রারম্ভ কাল ধরা হয়।

দ্বিতীয় দ্রেক্কাণ পর্য্যন্ত যোগ করিয়া দেখা গেল, যে ইহার মধ্যে বালকের জন্ম হয় নাই, সুতরাং তৃতীয় দ্রেক্কাণে জন্ম হইয়াছে। ধনু রাশির তৃতীয় দ্রেক্কাণের অধিপতি রবি; (১২৩ পৃষ্ঠায় দ্রেক্কাণাধিপ চক্র দ্রষ্টব্য) সুতরাং রবির দ্রেক্কাণে জন্ম হইয়াছে।

তাহার পর ঐ প্রকারে নবাংশাদি নির্ণয় করিতে হইবে। যাঁহারা লগ্নস্ফুট করিতে অনভিজ্ঞ তাঁহাদের পক্ষে এই প্রকার গণনা বিধেয়, নচেৎ নিম্নোক্ত প্রকারে সহজে ইহা সম্পন্ন হইতে পারে।

আরও একটী সহজ উপায় দ্বারা ষড়্‌বর্গ নির্ণয় করা যায়। যথা;— জাতকের যে লগ্নের যত অংশে জন্ম হইয়াছে, তাহা নির্ণয় পূর্ব্বক তাহাকে হোরা দ্রেক্কাণাদি অংশমান দ্বারা ভাগ করুন। ভাগশেষ থাকিলে ভাগফল, অতীত হোরা দ্রেক্কাণাদির এবং ভাগশেষ না থাকিলে, অভীষ্ট হোরা দ্রেক্কাণাদির সূচক হইবে।

১নং কোষ্ঠীর জাতকের ষড়্‌বর্গ প্রস্তুত হইল। জাতকের ধনুলগ্নে জন্ম হইয়াছে। ধনু রাশি বৃহস্পতির ক্ষেত্র, সুতরাং বৃহস্পতির ক্ষেত্রে, চন্দ্রের হোরায়, রবির দ্রেক্কাণে, মঙ্গলের নবাংশে, বুধের দ্বাদশাংশে ও বুধের ত্রিংশাংশে বালকটীর জন্ম হইয়াছে।

ইহা কোষ্ঠীতে নিম্নলিখিত প্রকারে লিখিত থাকে যথা;—

বৃহস্পতের্ক্ষেত্রে, চন্দ্রস্য হোরায়াং, রবের্দ্রেক্কাণে, কুজস্য নবাংশে, বুধস্য দ্বাদশাংশে, তস্যৈব ত্রিংশাংশে জাতঃ।

জাতক রাশির কত অংশে জন্মগ্রহণ করিয়াছে, তাহা ত্রৈরাশিক অথবা সমানুপাত দ্বারা ও জানা যায়।

ধনু লগ্নের ৪ দ ১২ প ৮ বি ৪৫ অ° সময়ে উক্ত জাতকের জন্ম হইয়াছে। ধনু লগ্নের মান ৫ দ ১৭ প ২০ বি এবং প্রত্যেক রাশি ৩০ অংশে বিভক্ত। অতএব;—

৫।১৭।২০ : ৪।১২।৮।৪৫ :: ৩০ : নির্ণেয় অংশ

$$\text{নির্ণেয় অংশ} = \frac{৪।১২।৮।৪৫ \times ৩০}{৫।১৭।২০} = \text{২৩ অংশ, ৫০ কলা, ১৬ বিকলা।}$$

অর্থাৎ ২৩ অংশ ৫০ কলা ১৬ বিকলায় জাতকের জন্ম হইয়াছে। এক্ষণে উক্ত অংশমানকে হোরা ও দ্রেক্কাণাদির অংশমান দ্বারা ভাগ করিলে অভীষ্ট হোরা দ্রেক্কাণাদি জানা যাইবে।

* ইষ্টদণ্ড ৫।৫৭।৩০ হইতে বৃশ্চিক ভোগ্য লগ্নমান ১।৪৫।২১।১৫ বিয়োগ করিয়া ধনু লগ্নের ৪।১২।৮।৪৫ সময়ে জন্ম হইয়াছে স্থির হইল।

১৬ অংশ হইতে ৩০ অংশ পর্য্যন্ত দ্বিতীয় হোরা, ২৩ অ ৫০ ক ১৬ বি উক্ত অংশদ্বয়ের মধ্যে হইতেছে, অতএব ২য় হোরায় জাতক ভূমিষ্ঠ হইয়াছে জানা গেল; আর ধনু রাশির ২য় হোরার অধিপতি চন্দ্র (২৪৫ পৃষ্ঠায় হোরাধিপ চক্র দ্রষ্টব্য), সুতরাং চন্দ্রের হোরায় জন্ম হইয়াছে। সেইরূপ ২১ অংশ হইতে ৩০ অংশ পর্য্যন্ত তৃতীয় দ্রেক্কাণ, এবং ২৩ অ ৫০ ক ১৬ বি উক্ত অংশ দ্বয়ের মধ্যে পতিত হইয়াছে, অতএব জাতক ধনুরাশির তৃতীয় দ্রেক্কাণে জন্ম গ্রহণ করিয়াছে। রাশির কত অংশ হইতে কত অংশ পর্য্যন্ত কোন্ হোরা, কোন্ দ্রেক্কাণ, কোন্ নবাংশ, কোন্ দ্বাদশাংশ ও কোন্ ত্রিংশাংশ তাহা ২৪৫ হইতে ২৪৯ পৃষ্ঠায় ভিন্ন ভিন্ন চক্রে দ্রষ্টব্য। কেবলমাত্র লগ্নের কত অংশে জাতকের জন্ম হইয়াছে স্থির করিতে পারিলেই আর কোন অঙ্কপাত না করিয়াও ঐ সকল চক্রের পার্শ্বের লিখিত অংশমান হইতে অনায়াসে ষড়্‌বর্গ নিরূপণ করিতে পারা যায়। সপ্তাংশযুক্ত ষড়্‌বর্গকে সপ্তবর্গ বলে।

## তৃতীয় পরিচ্ছেদ।

## সপ্তবর্গ ও দশবর্গ বিচার।

বহুবিধ বর্গ বিচার আছে; তন্মধ্যে ষড়্‌বর্গ, সপ্তবর্গ, ও দশবর্গ বিচার কোষ্ঠী গণনায় বিশেষ প্রয়োজনীয়। ষড়্‌বর্গের বিষয় পূর্ব্বে উক্ত হইয়াছে একণে সপ্তবর্গাদি বিচার বলা যাইতেছে।

### সপ্তবর্গ ও সপ্তবর্গে বিচার্য্য বিষয়।

লগ্নের সাতটী বিভাগ আছে, ১ লগ্ন, ২ হোরা, ৩ দ্রেক্কাণ, ৪ সপ্তাংশ ৫ নবাংশ ৬ দ্বাদশাংশ এবং ৭ ত্রিংশাংশ। এই সাতটীকে লগ্নের সপ্তপদ কহে। লগ্নে দেহের শুভাশুভ, হোরাতে সম্পদ ও বিপদ, দ্রেক্কাণে কর্ম্মফল, সপ্তাংশে বন্ধু বা ভ্রাতৃ বিষয়ক শুভাশুভ, নবাংশে পুত্র বিষয়ক শুভাশুভ, দ্বাদশাংশে পুত্রী বিষয়ক শুভাশুভ এবং ত্রিংশাংশে নিধন বা স্বত্বাদিগুণ বিষয়ক শুভাশুভ বিচার্য্য।

উত্তম শ্রেণীর কোষ্ঠীতে জন্মকুণ্ডলীর ন্যায় আর ৬টী কুণ্ডলী প্রস্তুত করিয়া তাহাতে উপরি উক্ত বিষয় সকল বিচার করা হয়।

হোরা কুণ্ডলীতে জাতক যে হোরায় জন্মগ্রহণ করিয়াছে, সেই হোরা যে গ্রহের ক্ষেত্র, সেই ক্ষেত্রকে লগ্ন কল্পনা করিয়া তাহাতে "হোরালগ্ন" বা লগ্ন রাখিতে হয়। এবং যে যে গ্রহ যে হোরায় অবস্থিত তাহাও উক্ত কুণ্ডলীতে রাখিতে হয়। এই কুণ্ডলীতে সমস্ত গ্রহই কর্কট এবং সিংহ রাশিতে সন্নিবিষ্ট হয়, কারণ ২টী ভিন্ন হোরা নাই। চন্দ্রের হোরায় মৃদুস্বভাব, কামিনী প্রিয় এবং সূর্য্যের হোরায় কঠিন প্রকৃতি জিতেন্দ্রিয় হইয়া থাকে।

শুভগ্রহগণ হোরা কুণ্ডলীতে কর্কটে অবস্থিত হইলে ধন, রত্ন বিলাস বিভ্রমাদি শুভফল প্রদান করে, শনি দাসী পতি এবং মঙ্গল মৃতপত্নী ও নরাধম করে ও রবি পীড়া ও গুহ্যপীড়া প্রদান করে। স্বীয় স্বীয় হোরায় রবিচন্দ্র শুভদাতা। বুধ, চন্দ্র ও শুক্র রবি হোরায় অশুভ দাতা।

ঐরূপ একটী দ্রেক্কাণকুণ্ডলী প্রস্তুত পূর্ব্বক যে গ্রহের দ্রেক্কাণে জন্ম হইয়াছে, সেই গ্রহের রাশিতে দ্রেক্কাণে-লগ্ন স্থাপন ও যে যে গ্রহ যে যে গ্রহের দ্রেক্কাণে অবস্থিত তাহাদিগকে সেই সেই দ্রেক্কাণ-নির্দ্দিষ্ট রাশিতে স্থাপন করিতে হইবে। দ্রেক্কাণ-কুণ্ডলীতে দ্রেক্কাণ-লগ্ন হইতে কেন্দ্রগত উচ্চস্থ গ্রহ জাতককে রাজা, স্বক্ষেত্রগত গ্রহ ভূমিপতি এবং মিত্রক্ষেত্রগত গ্রহ বাগ্মি করিয়া থাকে। ঐরূপে সপ্তাংশ কুণ্ডলী প্রস্তুত করিয়া তাহাতে ভ্রাতা ও ভগ্নি বিষয়ক শুভাশুভ নির্ণেয়। সপ্তাংশ-কুণ্ডলীতে সহজস্থানে রবি, মঙ্গল ও গুরু থাকিলে জাতকের পরবর্ত্তী ভ্রাতা জন্মিবে এবং শুক্র, চন্দ্র ও বধু থাকিলে পরবর্ত্তী ভগিনী জন্মিবে। লগ্ন হইতে ৩য় স্থানে যেরূপ সহজের বিচার হয় সপ্তাংশ-লগ্ন হইতে ও তদ্রূপ ক্রুর সৌম্যাদি গ্রহের যোগ ও দৃষ্টি দ্বারা ভ্রাতা ভগিনীর শুভাশুভ বিচার্য্য।

পূর্ব্বোক্ত প্রকারে নবাংশ কুণ্ডলী প্রস্তুত পূর্ব্বক নবাংশ-লগ্ন হইতে ৫মস্থান শুভ গ্রহের ক্ষেত্র, শুভ দৃষ্ট বা যুক্ত হইলে জাতকের বহু পুত্রাদি জন্মে, তদ্বৈপরীত্যে বিপরীত ফল, মিশ্রে মিশ্র কল। দ্বাদশাংশ কুণ্ডলীতে ঐ প্রকারে পত্নী বিচার বিবেচ্য। এবং ত্রিংশাংশ কুণ্ডলীতে স্বত্ব, রজঃ ও তমঃ গুণের বিচার করিতে হয়।

# দশবর্গ।

উক্ত সাতটী বর্গ ও তুর্য্যাংশ, দশাংশ এবং ষষ্ট্যংশ লইয়া দশবর্গ।

১। স্বর্ক্ষকেন্দ্রোত্তমাংশস্থা মিত্রক্ষেত্রত্রিকোণগাঃ।
সপ্তোবর্গোদ্ভবাঃ স্বাংশাঃ স্বাধিমিত্রাংশকান্বিতাঃ॥
বর্গাস্তু যে দশপ্রোক্তাঃ পূর্ব্বাচার্য্যৈর্ম্মহর্ষিভিঃ।
ভবন্তি বর্গসংযোগে পারিজাতাদি সংজ্ঞকাঃ॥
অয়ং পক্ষোনাদরনীয়ঃ। মুখ্যপক্ষস্তু স্বত্র্যংশে
স্বনবাংশকে স্বভবন ইতি গ্রাহ্য। সং, চিঃ।

অপরঞ্চ। মুলত্রিকোণ কোণোচ্চ স্বক্ষ কেন্দ্রোত্তমাংশকাঃ।
সপ্তবর্গোদ্ভবাশ্চান্যে স্বাধিমিত্রাংশকান্বিতাঃ॥
ইতি জ্যোতির্মহানিবন্ধঃ।

স্বক্ষেত্র, কেন্দ্র, বর্গোত্তম, স্বোচ্চরাশি মিত্রক্ষেত্র, মূল ত্রিকোণ, ত্রিকোণ, স্বনবাংশ এবং অধিমিত্রের নবাংশ, এই সকল বর্গের মধ্যে সাতটি বর্গকে সপ্তবর্গ কহে। পূর্ব্বতন ঋষিগণ অন্যান্য বর্গ সহ দশবর্গের উল্লেখ করিয়াছেন। এবং তাঁহাদের সংখ্যানুসারে পারিজাতাদি নামে অভিহিত হইয়াছে। সর্ব্বার্থ চিন্তামণি প্রণেতা ব্যঙ্কটেশ্বর ঐ সকল বর্গের মধ্যে স্বক্ষেত্র, স্বদ্রেক্কাণ ও স্বনবাংশকে মুখ্য বর্গ বলিয়াছেন।

ষড়্বর্গ বিচারে হোরা দ্রেক্কাণাদি নির্ণয়ের নিয়ম ও চক্র প্রদত্ত হইয়াছে এক্ষণে সপ্তাংশাদি নির্ণয় প্রণালী ও চক্র প্রদত্ত হইতেছে।

প্রত্যেক রাশিকে ৭ ভাগ করিলে তাহার এক এক ভাগকে সপ্তাংশ ও তাহার এক একটী ভাগের অধিপতিকে সপ্তাংশাধিপ কহে।

২। সপ্তাংশপাস্তোজগৃহে তদীশাৎ যুগ্মে গৃহে সপ্তমরাশিপাস্তু।
ইতি শ্রীরণবীর জ্যোতির্ম্মহানিবন্ধঃ।

সপ্তাংশাধিপ চক্র।

| | মেষ | বৃষ | মিথুন | কর্কট | সিংহ | কন্যা | তুলা | বিছা | ধনু | মকর | কুম্ভ | মীন | অংশ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১ম সপ্তাংশাধিপ ... | ম | ম | বু | শ | র | বৃ | শু | শু | বৃ | চ | শ | বু | ৪।১৭।৮।৩৪ |
| ২য় ” ... | শু | বৃ | চ | শ | বু | ম | ম | বু | শ | র | বৃ | শু | ৮।৩৪।১৭।৮ |
| ৩য় ” ... | বু | শ | র | বৃ | শু | শু | বৃ | চ | শ | বু | ম | ম | ১২।৫১।২৫।৪২ |
| ৪র্থ ” ... | চ | শ | বু | ম | ম | বু | শ | র | বৃ | শু | শু | বৃ | ১৭।৮।৩৪।১৬ |
| ৫ম ” ... | র | বৃ | শু | শু | বৃ | চ | শ | বু | ম | ম | বু | শ | ২১।২৫।৪২।৫০ |
| ৬ষ্ঠ ” ... | বু | ম | ম | বু | শ | র | বৃ | শু | শু | বৃ | চ | শ | ২৫।৪২।৫১।২৪ |
| ৭ম ” ... | শু | শু | বৃ | চ | শ | বু | ম | ম | বু | শ | র | বৃ | ৩০।০।০।০ |

ওজ রাশির সপ্তাংশাধিপ নির্ণয় করিতে হইলে, সেই রাশির অধিপতি, ১ম সপ্তাংশের অধিপতি, তাহার ২য় সপ্তাংশের অধিপতি ২য় রাশির অধিপতি হইবে; তৃতীয় সপ্তাংশের অধিপতি সেই ওজ রাশি হইতে তৃতীয় ভবনাধিপতি গ্রহই হইবে ইত্যাদি; কিন্তু যুগ্ম রাশির সপ্তাংশাধিপ নির্ণয় কালে তাহার সপ্তম ভবন হইতে গণনা করিতে হইবে। অর্থাৎ তাহার সপ্তম ভবনের অধিপতি ১ম সপ্তাংশের অধিপতি, ঐ সপ্তমাধিপের দ্বিতীয় ভবনাধিপতি দ্বিতীয় সপ্তাংশের অধিপতি হইবে ইত্যাদি। সপ্তাংশকপাঃ ওজে স্বগৃহাৎ সমে তৎসপ্তমাৎ। ইতি জৈমিনীসূত্র টীকা।

৩। তুর্য্যাংশ বা চতুর্থাংশ।

প্রত্যেক রাশিকে চারি ভাগ করিলে প্রত্যেক ভাগকে তুর্য্যাংশ কহে। তুর্য্যাংশাধিপতি গ্রহ নির্ণয় করিবার নিয়ম কথিত হইতেছে। যে রাশির তুর্য্যাংশাধিপতি গ্রহ নির্ণয় করিতে হইবে, সেই রাশির অধিপতি গ্রহ প্রথম তুর্য্যাংশের অধিপতি হইবে; সেই রাশি হইতে চতুর্থ রাশির অধিপতি গ্রহ দ্বিতীয় তুর্য্যাংশের অধিপতি হইবে, সেই রাশি হইতে সপ্তম রাশির অধিপতি গ্রহ তৃতীয় তুর্য্যাংশের অধিপতি হইবে এবং সেই রাশি হইতে দশম রাশির অধিপতি গ্রহ চতুর্থ চতুর্থাংশের অধিপতি হইবে। এক্ষণে দেখা যাইতেছে যে অভিষ্ট রাশির চারি কেন্দ্রের অধিপতি যথাক্রমে চারিটী তুর্য্যাংশের অধিপতি হইয়া থাকে।

তুর্য্যাংশাধিপ চক্র।

| তুর্য্যাংশাধিপ। | মেষ | বৃষ | মিথুন | কর্কট | সিংহ | কন্যা | তুলা | বৃশ্চিক | ধনু | মকর | কুম্ভ | মীন | অংশ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১ম | ম | শু | বু | চ | র | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ | ৭॥০ |
| ২য় | চ | র | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ | ম | শু | বু | ১৫ |
| ৩য় | শু | ম | বৃ | শ | শ | বৃ | ম | শু | বু | চ | র | বু | ২॥০ |
| ৪র্থ | শ | শ | বৃ | ম | শু | বু | চ | র | বু | শু | ম | বৃ | ৩০ |

৪। দশাংশ।

প্রত্যেক রাশিকে দশ ভাগ করিলে তাহার এক এক ভাগকে দশাংশ কহে। তাহার এক এক ভাগের এক একটী অধিপতি আছে। সেই অধিপতি গ্রহ নির্ণয়ের নিয়ম কথিত হইতেছে।

দশাংশাকাণামধিপাস্তদীশাদোজে সমে তন্নবমেশ্বরাদ্যাঃ।

ওজ অর্থাৎ বিষম রাশির দশাংশাধিপ অভীষ্ট ওজ রাশি হইতে পর পর দশটী রাশির অধিপতি যথাক্রমে সেই রাশির দশটী দশাংশের অধিপতি

হইবে। যথা মেষের প্রথম দশাংশের অধিপতি, মেষাধিপতি ম, ২য় দশাংশের অধিপতি শুক্র, তৃতীয় দশাংশের অধিপতি বুধ ইত্যাদি ক্রমে গণনা করিতে হয়, কিন্তু সম রাশির অন্যরূপ ও যে সম রাশির দশাংশাধিপ নির্ণয় করিতে হইবে, সেই সম রাশি হইতে যেটী নবম রাশি হইবে, সেই নবম রাশি হইতে যথাক্রমে পর পর দশটী রাশির অধিপতি, অভীষ্ট সমরাশির দশটী দশমাংসের অধিপতি হইবে। বৃষ হইতে নবম রাশি মকরের অধিপতি শনিই বৃষ রাশির ১ম দশাংশের অধিপতি ইত্যাদি। নিম্নে চক্র দ্রষ্টব্য।

দশাংশাধিপ চক্র।

| দশাংশাধিপ | মেষ | বৃষ | মিথুন | কর্কট | সিংহ | কন্যা | তুলা | বৃশ্চিক | ধনু | মকর | কুম্ভ | মীন | অংশ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১ম | ম | শ | বু | বৃ | র | শু | শু | চ | বৃ | বু | শ | ম | ৩ |
| ২য় | শু | শ | চ | ম | বু | বু | ম | র | শ | শু | বৃ | বৃ | ৬ |
| ৩য় | বু | বৃ | র | শু | শু | চ | বৃ | বু | শ | ম | ম | শ | ৯ |
| ৪র্থ | চ | ম | বু | বু | ম | র | শ | শু | বৃ | বৃ | শু | শ | ১২ |
| ৫ম | র | শু | শু | চ | বৃ | বু | শ | ম | ম | শ | বু | বৃ | ১৫ |
| ৬ষ্ঠ | বু | বু | ম | র | শ | শু | বৃ | বৃ | শু | শ | চ | ম | ১৮ |
| ৭ম | শু | চ | বৃ | বু | শ | ম | ম | শ | বু | বৃ | র | শু | ২১ |
| ৮ম | ম | র | শ | শু | বৃ | বৃ | শু | শ | চ | ম | বু | বু | ২৪ |
| ৯ম | বৃ | বু | শ | ম | ম | শ | বু | বৃ | র | শু | শু | চ | ২৭ |
| ১০ম | শ | শু | বৃ | বৃ | শু | শ | চ | ম | বু | বু | ম | র | ৩০ |

৫। ষষ্ট্যংশ।

যুগ্মে ক্রমাদ্ব্যত্যয়মেব রাশৌ ষষ্ট্যংশকানামধিপাস্ত্বযুগ্মে।

ষষ্ট্যংশের নাম।

ঘোরাংশকো রাক্ষস দেবভাগৌ কুবের রক্ষোগণ কিন্নরাংশাঃ
ভ্রষ্টঃ কুলঘ্নো গরলাগ্নিসংজ্ঞো মায়াংশকঃ প্রেতপুরীশভাগঃ।
অপাম্পতির্দ্দেবগণেশভাগঃ কালাহিভাগাবমৃতাংশুচন্দ্রৌ॥
মৃদ্বংশকঃ কোমল পদ্মভাগৌ লক্ষ্মীশ বাগীশ দিগম্বরাংশাঃ।
দেবাদ্র্ভাগৌ কলিনাশভাগঃ ক্ষিতিশ্বরাংশঃ কমলাকরাংশঃ॥
ক্রমেণ মন্দাত্মজমৃত্যুঃ কালদাবাগ্নিঘোরাময়কণ্টকাশ্চ।
সুধামৃতাংশৌ পরিপূর্ণচন্দ্র বিষপ্রদগ্ধৌ কলিনাশমুখ্যৌ॥
বংশক্ষয়োৎপাতককালরূপাঃ সৌম্যশ্চ মৃদ্বংশসুশীতলাংশৌ।।
দংষ্ট্রাকরালেন্দুমুখপ্রবীণো কালাগ্নিদণ্ডায়ুধনির্ম্মলাংশাঃ॥
শুভাশুভাংশাবতিশীতলাংশঃ সুধাপয়োধিভ্রমণেন্দুরেখাঃ।
জ্ঞেয়াঃ ক্রমাদ্ব্যত্যয়মেব যুগ্মে শুভান্বিতংশোযদি শোভনাপ্তিঃ॥

প্রত্যেক রাশিকে যেমন ৩০ ভাগ করিলে এক একটী ভাগকে ত্রিংশাংশ কহে; সেইরূপ প্রত্যেক রাশিকে ৬০ ভাগ করিলে এক একটী ভাগকে ষষ্ট্যংশ কহে। সুতরাং এক অংশে দুইটী ষষ্ট্যংশ হয়।

বিষম ও সম রাশি ভেদে বিপরীত ক্রমানুসারে ষষ্ট্যংশ গণনা হয়। (নিম্নে ষষ্ট্যংশ চক্র দ্রষ্টব্য।) যথা বিষম রাশির ১ম অংশের ঘোর সংজ্ঞা, ২য় অংশের রাক্ষস ইত্যাদি, এবং সম রাশির ৬০ অংশের ঘোর, ৫৯ অংশের রাক্ষস ইত্যাদি সংজ্ঞা হইয়া থাকে।

কোন্ ষষ্ট্যংশ শুভ জনক এবং কোন ষষ্ট্যংশ অশুভ জনক তাহা ষষ্ট্যংশের নামানুসারে জ্ঞাতব্য। তথাপি সন্দেহের অবসর তিরোহিত করিবার মানসে নিম্নোক্ত চক্রে অশুভ ষষ্ট্যংশ গুলিকে নক্ষত্রাঙ্কিত করা হইল।

## ষষ্ট্যংশ চক্র।

| বিষম রাশি | সম রাশি | ষষ্ট্যংশের নাম। | | অংশ | | ষষ্ট্যংশাধিপ। | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | | | মেষ | বৃষ | মিথুন | কর্কট | সিংহ | কন্যা | তুলা | বৃশ্চিক | ধনু | মকর | কুম্ভ | মীন |
| ১ | ৬০ | ঘোর * | ... | ০ | ৩০ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ |
| ২ | ৫৯ | রাক্ষস * | ... | ১ | ০ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ |
| ৩ | ৫৮ | দেবভাগ | ... | ১ | ৩০ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ |
| ৪ | ৫৭ | কুবের | ... | ২ | ০ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ |
| ৫ | ৫৬ | রক্ষোগণ | .. | ২ | ৩০ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ |
| ৬ | ৫৫ | কিন্নর | ... | ৩ | ০ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ |
| ৭ | ৫৪ | ভ্রষ্ট * | .. | ৩ | ৩০ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ |
| ৮ | ৫৩ | কুলঘ্ন * | ... | ৪ | ০ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ |
| ৯ | ৫২ | গরল * | ... | ৪ | ৩০ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ |
| ১০ | ৫১ | অগ্নি * | ... | ৫ | ০ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
| ১১ | ৫০ | মায়া * | ... | ৫ | ৩০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ |
| ১২ | ৪৯ | পুরীষক * | ... | ৬ | ০ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ |
| ১৩ | ৪৮ | অপাম্পতি | ... | ৬ | ৩০ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ |
| ১৪ | ৪৭ | গণেশ | ... | ৭ | ০ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ |
| ১৫ | ৪৬ | কাল * | ... | ৭ | ৩০ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ |
| ১৬ | ৪৫ | অহি * | ... | ৮ | ০ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ |
| ১৭ | ৪৪ | অমৃত | .. | ৮ | ৩০ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ |
| ১৮ | ৪৩ | চন্দ্র | .. | ৯ | ০ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ |
| ১৯ | ৪২ | মৃদু | ... | ৯ | ৩০ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ |
| ২০ | ৪১ | কোমল | .. | ১০ | ০ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ |
| ২১ | ৪০ | হেরম্ব, পদ্ম | ... | ১০ | ৩০ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ |
| ২২ | ৩৯ | লক্ষ্মীশ | ... | ১১ | ০ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
| ২৩ | ৩৮ | বাগীশ | ... | ১১ | ৩০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ |
| ২৪ | ৩৭ | দিগম্বর | ... | ১২ | ০ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ |
| ২৫ | ৩৬ | দেব | ... | ১২ | ৩০ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ |
| ২৬ | ৩৫ | আর্দ্র | ... | ১৩ | ০ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ |
| ২৭ | ৩৪ | কলিনাশ | ... | ১৩ | ৩০ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ |
| ২৮ | ৩৩ | ক্ষিতীশ্বর | ... | ১৪ | ০ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ |
| ২৯ | ৩২ | কমলাকর | ... | ১৪ | ৩০ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ |
| ৩০ | ৩১ | মন্দাত্মজ * | ... | ১৫ | ০ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ |

## ষষ্ট্যংশ চক্র ।

| বিষম রাশি । | সম রাশি । | ষষ্ট্যংশের নাম । | অংশ | | ষষ্ট্যংশধিপ । মেষ | বৃষ | মিথুন | কর্কট | সিংহ | কন্যা | তুলা | বৃশ্চিক | ধনু | মকর | কুম্ভ | মীন |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ৩১ | ৩০ | মৃত্যু * ... | ১৫ | ৩০ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ |
| ৩২ | ২৯ | কালাগ্নি * ... | ১৬ | ০ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ |
| ৩৩ | ২৮ | দাবাগ্নি * ... | ১৬ | ৩০ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ |
| ৩৪ | ২৭ | ঘোরাগ্নি * ... | ১৭ | ০ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
| ৩৫ | ২৬ | আময় * ... | ১৭ | ৩০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ |
| ৩৬ | ২৫ | কণ্টক * ... | ১৮ | ০ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ |
| ৩৭ | ২৪ | সুধা ... | ১৮ | ৩০ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ |
| ৩৮ | ২৩ | অমৃত ... | ১৯ | ০ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ |
| ৩৯ | ২২ | পূর্ণচন্দ্র ... | ১৯ | ৩০ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ |
| ৪০ | ২১ | বিষদগ্ধ * ... | ২০ | ০ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ |
| ৪১ | ২০ | কুলান্তক * ... | ২০ | ৩০ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ |
| ৪২ | ১৯ | মুখ্য ... | ২১ | ০ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ |
| ৪৩ | ১৮ | বংশক্ষয় * ... | ২১ | ৩০ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ |
| ৪৪ | ১৭ | উৎপাত * ... | ২২ | ০ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ |
| ৪৫ | ১৬ | কালরূপ * ... | ২২ | ৩০ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ |
| ৪৬ | ১৫ | সৌম্য ... | ২৩ | ০ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
| ৪৭ | ১৪ | সুকোমল ... | ২৩ | ৩০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ |
| ৪৮ | ১৩ | সুশীতল ... | ২৪ | ০ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ |
| ৪৯ | ১২ | করালদংষ্ট্র ... | ২৪ | ৩০ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ |
| ৫০ | ১১ | ইন্দুমুখ ... | ২৫ | ০ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ |
| ৫১ | ১০ | প্রবীণ * ... | ২৫ | ৩০ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ |
| ৫২ | ৯ | কালাগ্নি * ... | ২৬ | ০ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ |
| ৫৩ | ৮ | দণ্ডায়ুধ * ... | ২৬ | ৩০ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ |
| ৫৪ | ৭ | নির্ম্মল ... | ২৭ | ০ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ |
| ৫৫ | ৬ | শুভ ... | ২৭ | ৩০ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ |
| ৫৬ | ৫ | অশুভ * ... | ২৮ | ০ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ |
| ৫৭ | ৪ | অতিশীতল * ... | ২৮ | ৩০ | ৯ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ |
| ৫৮ | ৩ | সুধাপয়োধি ... | ২৯ | ০ | ১০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
| ৫৯ | ২ | ভ্রমণ * ... | ২৯ | ৩০ | ১১ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ |
| ৬০ | ১ | ইন্দুরেখা ... | ৩০ | ০ | ১২ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ |

৬। ষষ্ট্যংশের অধিপতি-গ্রহ নির্ণয় প্রণালী।

ষষ্ট্যংশস্বামিনস্ত্বোজে তদীশাৎ ব্যত্যয়ঃ সমে।
রাশীন্ বিহায় খেটস্য দ্বিঘ্নমংশাদ্যমর্কহৃৎ।
শেষং সৈকঞ্চ তদ্রাশিনাথঃ ষষ্ট্যংশপঃ স্মৃতঃ॥

অযুগ্ম রাশির ষষ্ট্যংশাধিপতি নির্ণয় করিতে হইলে, সেই অযুগ্ম রাশি হইতে আরম্ভ করিয়া ক্রমশঃ পর পর রাশির অধিপতি পরপর ষষ্ট্যংশের অধিপতি হইয়া থাকে। যথা মেষ রাশির ১ম ষষ্ট্যংশপতি মেষের অধিপতি মঙ্গল, ২য় ষষ্ট্যংশের অধিপতি বৃষের অধিপতি শুক্র, ৩য় বুধ, ৪র্থ চন্দ্র, ৫ম রবি এবং ১৩ ষষ্ট্যংশের অধিপতি মেষাধিপতি মঙ্গল হইবে, এইরূপে পঞ্চবার রাশি চক্র আবর্ত্তন করিলে সমস্ত ষষ্ট্যংশের অধিপতি নির্ণীত হইবে।

যুগ্ম রাশির ষষ্ট্যংশাধিপ নির্ণয় করিতে হইলে, সেই রাশি ত্যাগ করিয়া বিপরীত ক্রমে গণনা করিতে হয়। অর্থাৎ দক্ষিণাবর্ত্তে গণনা করিতে হয়, যথা বৃষ রাশির ষষ্ট্যংশ-পতি নির্ণয় স্থলে ১ম ষষ্ট্যংশপতি মেষাধিপতি মঙ্গল ২য় মীনাধিপতি বৃহস্পতি, ৩য় কুম্ভাধিপতি শনি ইত্যাদি।

পূর্ব্ববর্ত্তী ষষ্ট্যংশ চক্রে বিষম রাশি স্থলে উপর দিক হইতে ও সম রাশি স্থলে নীচের দিক হইতে গণনা করিতে হইবে।

৭। গ্রহস্ফুট হইতে গ্রহের ষষ্ট্যংশ সংখ্যা নির্ণয় প্রণালী।

কোন ব্যক্তির কোষ্ঠিতে গ্রহস্ফুট দৃষ্টে সেই গ্রহ কোন্ ষষ্ট্যংশে অবস্থিত এবং তাহা শুভ কিম্বা অশুভ জানিবার উপায়। গ্রহস্ফুটের রাশি সংখ্যা পরিত্যাগ করতঃ অংশাদিকে দিগুণ করিয়া অংশ স্থানে ১ যোগ করিলে গ্রহ কত ষষ্ট্যংশে অবস্থিত, তাহা নির্ণীত হইবে। উদাহরণ ১১৯ পৃষ্ঠা গ্রহস্ফুট দ্রষ্টব্য। রবি স্ফুট ৬।৩।২৭।৫৪, ইহার রাশি সংখ্যা ৬ বাদ দিয়া ৩।২৭।৫৪ কে দ্বিগুণ করিলে ৭।৫৫।৪৮ হয়। ইহার অংশ স্থানে ১ যোগ করিয়া ৮ হইল। অর্থাৎ তুলার ৮ম ষষ্ট্যংশে রবি অবস্থিত। ইহার নাম কুলক্ষয়, ইহা অশুভ ষষ্ট্যংশ। সুতরাং অশুভ ষষ্ট্যংশে অবস্থান হেতু অশুভ ফল প্রদান করিবে।

রাশিদিগের কোন্ অংশ হইতে কোন্ অংশ অশুভ ষষ্ট্যংশ, তাহা সহজে বোধগম্য হেতু ও গণনা সৌকার্য্যার্থে নিম্নে প্রদত্ত হইল।

## অশুভ ও শুভ অংশ-কলা জ্ঞাপক ষষ্ট্যংশ চক্র।

| বিষম রাশির। | | | | সম রাশির | | | |
|---|---|---|---|---|---|---|---|
| অশুভ ষষ্ট্যংশ। | | শুভ ষষ্ট্যংশ। | | অশুভ ষষ্ট্যংশ। | | শুভ ষষ্ট্যংশ। | |
| অং কঃ | হইতে অং কঃ | অং কঃ | হইতে অং কঃ | অং কঃ | হইতে অং কঃ | অং কঃ | হইতে অং কঃ |
| | | | ৩ | ০ ৩১ | ১ ০ | | ০ ৩০ |
| ৩ ১ | ,, ৬ | | ৭ | ৫ ৩১ | ২ ৩০ | | ১ ৩০ |
| ৭ ১ | ,, ৮ | ৮ | | ৩ ৩১ | ,, ৪ ৩০ | ২ ৩১ | ৩ ৩০ |
| ১৪ ৩১ | ,, ১৮ | ১৮ | ১৯ ৩০ | ৫ ৩১ | | ৪ ৩১ | ,, ৫ ৩০ |
| ১৯ ৩১ | ,, ২০ ৩০ | ২০ ৩১ | ,, ২১ ৩০ | ৭ ৩১ | ,, ৯ ০ | ৬ ১ | ,, ৭ ৩০ |
| ২১ ১ | ,, ২২ ৩০ | ২২ ৩১ | ,, ২৪ ০ | ৯ ৩১ | ,, ১০ ৩০ | | ৯ ৩০ |
| ২৪ ১ | ,, ২৪ ৩০ | ২৪ ৩১ | ,, ২৫ ৩০ | ১২ ১ | ,, ১৫ ৩০ | ১০ ৩১ | ,, ১২ ০ |
| ২৫ ৩১ | ,, ২৬ ৩০ | ২৬ ৩১ | ,, ২৭ ৩০ | ২২ ১ | ,, ২৩ ০ | ১৫ ৩১ | ,, ২২ ০ |
| ২৭ ৩১ | ,, ২৮ ৩০ | ২৮ ৩১ | ,, ২৯ ০ | ২৪ ১ | ,, ২৭ ০ | ২৩ ১ | ,, ২৪ ০ |
| ২৯ ১ | ,, ২৯ ৩০ | ২৯ ৩১ | ,, ৩০ ০ | ২৯ ১ | ,, ৩০ ০ | ২৭ ১ | ,, ২৯ ০ |

গ্রহস্ফুট দর্শনে এই তালিকা সাহায্যে কোন্ গ্রহ শুভ ষষ্ট্যংশে ও কোন্ গ্রহ অশুভ ষষ্ট্যংশে তাহা সহজেই স্থিরীকৃত হইবে। অশুভ ষষ্ট্যংশস্থিত গ্রহ অশুভ ফল এবং শুভ ষষ্ট্যংশস্থিত গ্রহ শুভফল প্রদান করিয়া থাকে। শুভ ও অশুভ ষষ্ট্যংশস্থিত গ্রহ যে ভাবে অবস্থিত ও যে ভাবের অধিপতি ও যে যে বিষয়ের কারক, সেই সেই ভাবোক্ত ফলের ও কারকতা বিষয়ের যথাক্রমে শুভ ও অশুভ ফল প্রদান করিয়া থাকে। অশুভ ষষ্ট্যংশস্থিত গ্রহের দশাকালে নানাবিধ অশুভ ফল হয়।

৮। দশবর্গ সংজ্ঞা।

উত্তমস্তু ত্রিবর্গৈক্যং চতুর্ব্বস্তু গোপুরম্।
বর্গপঞ্চক সংযোগে সিংহাসনমিহোচ্যতে ॥
বর্গদ্বয়ং পারিজাতং ষষ্ঠাং পারাবতাংশকঃ।
সপ্তমং দেবলোকঃ স্যাদষ্টমঞ্চ তথা ভবেৎ ॥
ঐরাবতস্তু নবমং ফলন্তেষাং পৃথক্ পৃথক্।
দশবর্গস্য সংযোগে বিদু বৈশেষিকাংশকান্ ॥

গ্রহদিগের স্বীয় ক্ষেত্র হোরা, দ্রেক্কাণ, তুর্য্যাংশ সপ্তাংশ, নবাংশ, দশাংশ দ্বাদশাংশ, ত্রিংশাংশ ও ষষ্ট্যংশ এই দশটী বর্গকে দশবর্গ কহে। যদি কোন গ্রহ উক্ত দশটীর মধ্যে কোন দুইটী স্বীয় বর্গে অবস্থিতি করে, তাহাকে পারিজাতাংশে বা পারিজাতবর্গে স্থিত গ্রহ কহে, তদ্রূপ স্বীয় তিনটী বর্গে স্থিত হইলে উত্তমাংশে বা উত্তমবর্গে, স্বীয় চারি বর্গে স্থিত হইলে গোপুর বর্গে, স্বীয় পঞ্চবর্গে স্থিত হইলে সিংহাসন বর্গে, স্বীয় ষষ্ঠবর্গে স্থিত হইলে পারাবতাংশকবর্গে, স্বীয় সপ্ত ও অষ্ট বর্গে স্থিত হইলে দেবলোকবর্গে, স্বীয় নব বর্গে স্থিত হইলে ঐরাবতবর্গে এবং স্বীয় দশবর্গে অবস্থিত হইলে বৈশেষিকাংশে বা বৈশেষিক বর্গে স্থিত কহে। দশবর্গ সংযুক্ত গ্রহ মানবের অসম্ভব। উক্তরূপ বর্গ সংযুক্ত গ্রহ যথাক্রমে অতিশয় বলবান ও প্রদ। তুঙ্গ, মূল ত্রিকোণ, ত্রিকোণ ও কেন্দ্র স্বক্ষেত্রের ন্যায় একটী বর্গ বলিয়া পরিগণিত।

৯। বর্গস্থ গ্রহফল। ঐরাবতে সার্ব্বভৌমঃ সর্ব্বৈশ্বর্য্য সমন্বিতঃ।
দেবলোকে মহাদানকর্ত্তা রাজা ক্ষিতীশ্বরঃ॥
পারাবতে মাতুলিকঃ সর্ব্বশাস্ত্রবিশারদঃ॥
সিংহাসনে ভবেদ্ ভূমিপতিঃ সর্ব্বৈঃ স্তুতো মহান্।
গোপুরে ধনবান্ নিত্যং সর্ব্ববিদ্যাবিশারদঃ।
উত্তমে সকলা সম্পৎ পারিজাতে ধনান্বিতঃ।
স্বাংশে যশস্বী মতিমান্ সর্ব্বসৌখ্যসমন্বিতঃ॥

১০। পারিজাতাদি বর্গগত গ্রহের বিশেষ ফল।

১। তন্বেশঃ পারিজাতস্থস্তদা দাতা ভবেৎত্রহি।
উত্তমে চোত্তমো দাতা গোপুরে পুরুষত্বযুক্।

২। সিংহাসনে ভবেন্মান্যঃ শূরঃ পারাবতাংশকে।
সভাসদো দেবলোকে দ্বিতীয়ে চ মুনীমতঃ॥

৩। ঐরাবতে গজৈর্দুষ্টো দিগ্ যোগো ন ভবেদ্ ধ্রুবম্।
রথে ৪শোবাপি জায়েশো রাজ্যেশোহপ্যেবমেবহি॥

৪। পারিজাতে সুতাধীশো বিদ্যা চৈব কুলোচিতা।
উত্তমে চোত্তমা বিদ্যা গোপুরে ভবনাঙ্কিতা॥
৫। সিংহাসনে তথা বাচ্যং সাচিব্যেন যুতা তথা।
পারাবতে তথা বাচ্যং ব্রহ্মবিদ্যাসমন্বিতম্॥
৬। সুতেশে দেবলোকস্থে কর্ম্মযোগান্বিতং ভবেৎ।
উপাসনা দ্বিতীয়ে স্যাদ্ ভক্তিস্ত্বৈরাবতে ভবেৎ॥
৭। ধর্ম্মেশো পারিজাতস্থে তীর্থকৃত্ত্বত্র জন্মনি।
পূর্ব্বেঽপি মুনজো বাচ্যো হ্যুত্তমে চোত্তমো ভবেৎ।
৮। গোপুরে মথকর্ত্তা চ পরে চৈবাত্র জন্মনি।
সিংহাসনে ভবেদ্বীরঃ সত্যবাদী জিতেন্দ্রিয়ঃ॥
৯। সর্ব্বধর্ম্মপরিত্যাগী ধর্ম্মৈকপদমাশ্রিতঃ।
পারাবতে পরে চৈব হংসশ্চৈবাত্র জন্মনি॥
১০। লগুড়ী পিতৃদণ্ডী স্যাদ্দেবলোকে ন সংশয়ঃ।
দ্বিতীয়ে চেন্দ্রপদং গচ্ছেৎ কৃত্বা বৈ হয়মেধকম্॥
১১। ঐরাবতে তু ধর্ম্মাত্মা স্বয়ং ধর্ম্মো ভবিষ্যতি।
শ্রীরামঃ কুন্তিপুত্রো বা দ্বিতীয়ো ন ভবিষ্যতি॥
পারিজাতাদীনাং বাচ্যং ফলমেবৈকসংস্থিতম্॥

১১। রাজযোগাদি বিচারে পরিজাতাদি বর্গ বিচার।

১। লক্ষ্মী স্থানং ত্রিকোণঞ্চ বিষ্ণুস্থানঞ্চ কেন্দ্রকম্।
তয়োঃ সম্বন্ধমাত্রে চ রাজযোগাদিকং ভবেৎ॥
২। কেন্দ্রপুত্রেশয়োর্যোগে যোগোঽমাত্যাভিদো ভবেৎ।
পারিজাতাদিকে তৌ চ তদা তৎ প্রবলং ভবেৎ॥
৩। লগ্নেশে ন ধনেশাদ্যান্নৈব যোগঃ সুখাধিপাৎ।
মন্ত্রেশোঽমাত্যতাং যাতি সপ্তমাধিশযোগতঃ॥

৪। কর্ম্মেশস্য তু যোগেন রাজা সাচিবত্যামিয়াৎ।
কেন্দ্রধর্ম্মেশয়োর্যোগে রাজা বৈ রাজবন্দিতঃ॥
৫। ধর্ম্মকর্ম্মাধিপৌ চৈব ব্যত্যয়ে তাবুভৌ স্থিতৌ।
যুনক্তি চেত্তদা বাচ্যং সর্ব্বসৌখ্যসমন্বিতম্॥
৬ পারিজাতে স্থিতৌ তৌ তু নৃপা লোকানুশিক্ষকঃ।
উত্তমে চোত্তমো ভূপো গজ বাজীবমাদিমান্॥
৭। গোপুরে নৃপশার্দ্দুলো নৃপৈশ্চাঙ্ঘ্রিপ্রপূজিতঃ।
সিংহাসনে চক্রবর্ত্তিঃ সর্ব্বক্ষৌণিপ্রপালকঃ॥
৮। অস্মিন্ যোগে হরিশ্চন্দ্রো মানবশ্চোত্তমস্তথা।
বলিবৈশ্বানরো রাজা অন্যে চৈব তু চক্রপাঃ॥
৯। কলিযুগে চ ভবিতা তথা রাজা যুধিষ্ঠিরঃ।
ভবিতা শালিবাহশ্চ তথা বিজয়াভিনন্দনঃ॥
১০ নাগার্জ্জুনস্তথা ভূপস্তদন্যে চৈব গোপুরে।
পারাবতাংশকেঽন্যশ্চ জাতা মন্বাদয়স্তথা॥
১১ দেবলোক তু প্রথমে হরেশ্চৈবাবতারণম্।
মৎস্যাদিকল্কিপর্য্যন্তাঃ সপ্তবর্গোদ্ভবা মতাঃ॥
১২। দ্বিতীয়ে দেবলোকে তু জ্ঞেয়াশ্চন্দ্রাদয়ঃ পরে।
ঐরাবতে চ প্রথমে জাতঃ স্বায়ম্ভুবো মনুঃ॥
১৩। এবং সর্ব্বপ্রকারেণ জ্ঞাত্বা চৈব বিচক্ষণঃ।
কোণকেন্দ্রাদিনাথানাং যোগঃ সর্ব্ববিধায়কঃ॥
১৪। চতুঃকেন্দ্রাধিপৌ দ্বৌ চ কোনপৌ চ ধনাধিপঃ।
ঐরাবতাদি সংস্থান্তে কুর্ব্বল্লোকোত্তরোত্তরম্।
অনেনৈব প্রকারেণ বেত্তি সর্ব্বত্র বুদ্ধিমান্॥

১২। পরিজাতাদি বর্গ নাশক যোগ।

দুঃস্থারিনীচমূঢ়স্থা গ্রহা বলবিবর্জ্জিতাঃ।
মরণাবস্থগাশ্চেত্তু পারিজাতাদিনাশকাঃ ॥

৩য়, ৬ষ্ঠ, ১১শ, ৮ম স্থানস্থ, নীচরাশি গত, শত্রু[illegible]ত গ্রহ বলহীন সুতরাং পারিজাতাদি বর্গের ফলের নাশক। অর্থাৎ ঐ সকল স্থানস্থ গ্রহ পারিজাতাদিবর্গ প্রাপ্ত হইলে ও কথিত শুভফল হয় না।

## দশবর্গনির্ণয়ী চক্র।

| | তুঙ্গ মূল-ত্রিকোণাদি | ক্ষেত্র | হোরা | দ্রেক্কাণ | তুর্য্যাংশ | সপ্তাংশ | নবাংশ | দশাংশ | দ্বাদশাংশ | ত্রিংশাংশ | ষষ্ট্যংশ | যে বর্গ প্রাপ্ত |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| রবি | ০ | শু | চ | শ | ম | বৃ | চ | র | শ | শ | শু | ০ |
| চন্দ্র | ত্রি | বু | চ | বু | বু | ম | শ | বু | ম | বু | শু | পাঃ |
| মঙ্গল | তুঙ্গ | শ | র | শু | চ | শু | শু | শু | চ | বৃ | ম | পাঃ |
| বুধ | ০ | শু | চ | শু | র | শ | বৃ | ম | র | বু | শু | ০ |
| গুরু | কেন্দ্র | বৃ | র | ম | বৃ | বৃ | শ | চ | শ | ম | বৃ | [illegible] |
| শুক্র | ঐ | বু | চ | শ | বৃ | বৃ | বু | বৃ | শু | শু | বৃ | উঃ |
| শনি | ত্রি | বু | চ | বু | বু | বৃ | শ | শু | শু | শু | র | পাঃ |
| লগ্ন | ০ | বৃ | চ | র | বু | শু | ম | চ | বু | বু | ম | ০ |

১১১ পৃষ্ঠায় যে ১নং কোষ্ঠীর জন্মকুণ্ডলী প্রদত্ত হইয়াছে এবং ১৬২ পৃষ্ঠায় উক্ত কুণ্ডলীর তাৎকালিক গ্রহস্ফুট প্রদত্ত হইয়াছে, তদবলম্বনে উপরি উক্ত দশবর্গ নির্ণয়চক্র প্রস্তুত হইল। উক্ত চক্রে মঙ্গল স্বীয় দুইটী বর্গ প্রাপ্ত হইয়াছে, সুতরাং পারিজাতবর্গে অবস্থিত। বৃহস্পতি পাঁচটী এবং শুক্র ৩টী বর্গ প্রাপ্ত হইয়াছে। ইহা ব্যতীত যদিও অন্যান্য গ্রহগণ স্বীয় বর্গ প্রাপ্ত হয় না তথাপি মিত্র এবং অতিমিত্র গ্রহের বর্গ প্রাপ্ত হইয়াছে। ১ম স্বীয়বর্গ, তৎপরে মিত্রবর্গ, তৎপরে সম গ্রহেরবর্গ তৎপরে শত্রু গ্রহের বর্গ গ্রাহ্য। বৃহস্পতি ব্যতীত কোনগ্রহই স্বীয় ষষ্ট্যংশ প্রাপ্ত হয় না। শনি চন্দ্র ত্রিকোণে থাকায় পারিজাতবর্গ পাইয়াছে।

# পঞ্চম অধ্যায়—বিবিধ গণনা।

## প্রথম পরিচ্ছেদ।

### জাত-চক্র।

১। জাতচক্র বা নরচক্র প্রস্তুত প্রণালী।

যস্মিন্ ঋক্ষে বসেদ্ভানুস্তদাদিত্রীণি মস্তকে
মুখে ত্রীণি তথা দ্বে দ্বে স্কন্ধয়োর্ভুজয়োরুভে।
দ্বে হস্তযোঃ পঞ্চ হৃদি নাভাবেকং তথা গুহ্যে
তথা জানুযুগে দ্বে দ্বে পাদয়োর্জলধিং ন্যসেৎ॥

একটী নরাকৃতি অঙ্কিত করিয়া তন্মধ্যে ২৭টী নক্ষত্র নিম্নোক্ত প্রকারে বিন্যস্ত করিতে হয়; জাতকের জন্মকালে যে নক্ষত্রে রবি অবস্থিত থাকে, সেই নক্ষত্র হইতে আরম্ভ করিয়া জাতচক্রের মস্তকে ৩, মুখে ৩, দক্ষিণ স্কন্ধে ১, বাম স্কন্ধে ১, দক্ষিণ বাহুতে ১, বাম বাহুতে ১, দক্ষিণ করতলে ১, বাম করতলে ১, হৃদয়ে ৫, নাভিতে ১, গুহ্যে ১, জানুতে ৪, দক্ষিণ পদে ২, বাম পদে ২, একুনে ২৭টী নক্ষত্র উক্ত প্রকারে নরচক্রে বিন্যস্ত করিয়া জাতকের জন্মনক্ষত্রানুসারে তাহার সাধারণ শুভাশুভ ফল ও আয়ু বিচার করিতে হয়।

২। জাতচক্রানুসারে জন্মনক্ষত্রের ফল।

চরণার্ক্ষেষু যো জাতঃ সোঽল্পায়ুর্ভবতি প্রিয়ে।
জানুনোর্ভ্রমণাসক্তো গুহ্যে স্যাৎ পারদারিকঃ॥
নাভৌ স্বল্পধনো দেবি হৃদয়ে স্যান্মহাধনী।
পাণ্যোর্জাতো ভবেচ্চৌরো ভুজয়োর্দুঃখভাজনঃ॥
আননে ধার্ম্মিকো শূরঃ স্কন্ধয়োর্ভোগবান্নরঃ।
মূর্দ্ধ্নি রাজা ভবেদ্দেবি বালানাং জন্মতঃ ক্রমাৎ॥

জাতচক্রের চরণস্থ নক্ষত্রে কাহারও জন্ম হইলে, অর্থাৎ কাহার জন্মনক্ষত্র জাতচক্রের চরণে পতিত হইলে জাতক অল্পায়ুঃ হইবে; সেইরূপ জানুতে ভ্রমণে আসক্ত, গুহ্যদেশে পরদাররত, নাভিতে অল্পধনী, হৃদয়ে অতিশয় ধনবান,

হস্তে চৌর, বাহুতে দুঃখভাজন, স্কন্ধদেশে ভোগবান, মুখে ধার্ম্মিক ও বলবান এবং মস্তকে পড়িলে রাজা হয়। গারুড়ে এই চক্র "নরচক্র" নামেখ্যাত।

৩। জাতচক্রানুসারে জাতকের আয়ু নির্ণয়।

মুখে শীর্ষে শতং বর্ষং নবতিঃ স্কন্ধয়োর্দ্বয়োঃ
পঞ্চাশীতির্হৃদি প্রোক্তো হস্তয়োঃ সপ্ততি ক্রমাৎ।
বাহ্বো ষট্‌ষষ্টিবর্ষাণি গুহ্যে ষট্‌ষষ্টিকা ক্রমাৎ
পঞ্চাশৎ জানুনোঃ পাদে নির্ধনশ্চাল্পজীবনঃ ॥

জাতকের জন্মনক্ষত্র জাতচক্রের মুখে ও মস্তকে পতিত হইলে ১০০ শত বৎসর, স্কন্ধে ৯০ বৎসর, হৃদয়ে ৮৫ বৎসর, করতলে ৭০ বৎসর, বাহু ও গুহ্যদেশে ৬৬ বৎসর, জানুতে ৫০ বৎসর এবং চরণে অল্পায়ুঃ ও ধনহীন হইবে।

কোষ্ঠীতে জাতচক্র গণনার প্রথা নিয়ে উদাহরণ সহ প্রদর্শিত হইল। উত্তরফল্গুনী নক্ষত্রে জাত বালকের জাতচক্র প্রস্তুত প্রণালী নিয়ে প্রদর্শিত ঐ তারিখে রবি রোহিণী নক্ষত্রে অবস্থিত (১১১ পৃষ্ঠায় ১ নং কোষ্ঠী দেখুন)। রোহিণী নক্ষত্রের সংখ্যা ৪, সুতরাং এই পরিচ্ছেদের ১ম শ্লোকের মর্ম্মানুসারে উপরিস্থিত নরচক্রের মস্তকে ৪ নক্ষত্র হইতে আরম্ভ করিয়া কথিত ভিন্ন ভিন্ন অঙ্গে সমস্ত নক্ষত্র বিন্যস্ত করা গেল।

জাতচক্র

মস্তকে ৪।৫।৬
মুখে ৭।৮।৯
স্কন্ধে ১০।১১
বাহুতে ১২।১৩
করতলে ১৪।১৫
হৃদয়ে ১৬।১৭।১৮।১৯।২০
নাভিতে ২১
গুহ্যে ২২
জানুতে ২৩।২৪।২৫।২৬
পদতলে ২৭।১।২।৩



উত্তরফল্গুনী নক্ষত্রে উক্ত জাতকটী জন্ম গ্রহণ করিয়াছে, উক্ত নক্ষত্রের সংখ্যা ১২ এবং সেই ১২ এই জাতচক্রে বাহুতে পতিত হইয়াছে।

ইহার ফল। ভুজয়োর্দুঃখভাজনঃ ——— আয়ুঃ। বাহ্বো ষট্‌ষষ্টি বর্ষাণি ॥

## দ্বিতীয় পরিচ্ছেদ।

## ষণ্নাড়ী চক্র।

১। ষণ্নাড়ী নির্ণয়।

জন্মাদ্যং কর্ম্মং ততোঽপি দশমং সাংঘাতিকঞ্চ ষোড়ষভম্।
সমুদয়মষ্টাদশভং বিনাশসংজ্ঞঞ্চ ত্রয়োবিংশম্।
আদ্যাত্তু পঞ্চবিংশং মানসমেবং নরঃ ষড়ৃক্ষঃ স্যাৎ॥

জাতকের জন্মনক্ষত্রই তাহার জন্মনাড়ী; জন্ম নক্ষত্র হইতে দশম নক্ষত্র কর্ম্মনাড়ী, ষোডশ নক্ষত্র সাংঘাতিক নাড়ী, অষ্টাদশ নক্ষত্র সমুদায় নাড়ী, ত্রয়োবিংশ নক্ষত্র বিনাশনাড়ী, এবং পঞ্চবিংশ নক্ষত্র কে মানস নাড়ী বলে।

উত্তরফল্গুনী নক্ষত্রে জাত শিশুর ষণ্নাড়ী চক্র প্রণালী প্রস্তুত নিম্নে দ্রষ্টব্য।

উত্তরফল্গুনী জন্মনক্ষত্র, সুতরাং জন্মনাড়ী; উত্তরফল্গুনী হইতে দশম নক্ষত্র উত্তরাষাঢ়া কর্ম্মনাড়ী, ষোড়শ নক্ষত্র রেবতী সাংঘাতিক নাড়ী, অষ্টাদশ নক্ষত্র ভরণী সমুদায় নাড়ী, ত্রয়োবিংশ নক্ষত্র পুনর্ব্বসু বিনাশ নাড়ী এবং পঞ্চবিংশ নক্ষত্র অশ্লেষা মানস নাড়ী। এইরূপে জন্ম-নক্ষত্রানুসারে ষণ্নাড়ী নির্ণীত হয়।

কোষ্ঠীতে যেরূপে ষণ্নাড়ীচক্র লিখিত হয় তাহা নিম্নে প্রদর্শিত হইল।

ষণ্নাড়ী-চক্র।




গ্রহগণ রাশিচক্রে এক নক্ষত্রের পর অপর নক্ষত্র, তাহার পর তৎপরবর্ত্তী নক্ষত্র, এইরূপে অনবরত পরিভ্রমণ করিতেছে; পরিভ্রমণ করিতে করিতে যখন গ্রহগণ কোন জাতকের ষণ্নাড়ীচক্রস্থ কোন নক্ষত্র মধ্যে অবস্থান করে তখন তাহারা যেরূপ ফল প্রদানকরে, তহা নিম্নে প্রকাশ করা যাইতেছে।

শুভগ্রহগণ ষণ্নাড়ীস্থ কোন নক্ষত্রে অবস্থান করিলে ও অশুভফল এবং পাপ গ্রহগণ মন্দ ফল প্রদান করে। ষণ্নাড়ীচক্রস্থ কোন নক্ষত্রে গ্রহ অবস্থান কালে যেরূপ ফল দিয়া থাকে, তাহা পরবর্ত্তী শ্লোকে দ্রষ্টব্য"।

## সাধারণ ষণ্নাড়ী-চক্র (কালীচক্র)

| জন্ম নক্ষত্র | জন্মনাড়ী | কর্ম্মনাড়ী | সাংঘাতিক নাড়ী | সমুদায় নাড়ী | বিনাশনাড়ী | মানস নাড়ী। |
|---|---|---|---|---|---|---|
| অশ্বিনী ... | ১ | ১০ | ১৬ | ১৮ | ২৩ | ২৫ |
| ভরণী ... | ২ | ১১ | ১৭ | ১৯ | ২৪ | ২৬ |
| কৃত্তিকা ... | ৩ | ১২ | ১৮ | ২০ | ২৫ | ২৭ |
| রোহিণী ... | ৪ | ১৩ | ১৯ | ২১ | ২৬ | ১ |
| মৃগশিরা ... | ৫ | ১৪ | ২০ | ২২ | ২৭ | ২ |
| আর্দ্রা .. | ৬ | ১৫ | ২১ | ২৩ | ১ | ৩ |
| পুনর্ব্বসু ... | ৭ | ১৬ | ২২ | ২৪ | ২ | ৪ |
| পুষ্যা ... | ৮ | ১৭ | ২৩ | ২৫ | ৩ | ৫ |
| অশ্লেষা ... | ৯ | ১৮ | ২৪ | ২৬ | ৪ | ৬ |
| মঘা ... | ১০ | ১৯ | ২৫ | ২৭ | ৫ | ৭ |
| পূর্ব্বফল্গুনী ... | ১১ | ২০ | ২৬ | ১ | ৬ | ৮ |
| উত্তরফল্গুনী ... | ১২ | ২১ | ২৭ | ২ | ৭ | ৯ |
| হস্তা ... | ১৩ | ২২ | ১ | ৩ | ৮ | ১০ |
| চিত্রা ... | ১৪ | ২৩ | ২ | ৪ | ৯ | ১১ |
| স্বাতি ... | ১৫ | ২৪ | ৩ | [illegible] | [illegible] | ১২ |
| বিশাখা ... | ১৬ | ২৫ | [illegible] | ৬ | [illegible] | ১৩ |
| অনুরাধা ... | ১৭ | ২৬ | ৫ | ৭ | ১১ | ১৪ |
| জ্যেষ্ঠা ... | ১৮ | ২৭ | ৬ | ৮ | ১৩ | ১৫ |
| মূলা ... | ১৯ | ১ | ৭ | ৯ | ১৪ | ১৬ |
| পূর্ব্বাষাঢ়া . | ২০ | ২ | ৮ | ১০ | ১৫ | ১৭ |
| উত্তরাষাঢ়া ... | ২১ | ৩ | ৯ | ১১ | ১৬ | ১৮ |
| শ্রবণা ... | ২২ | ৪ | ১০ | ১২ | ১৭ | ১৯ |
| ধনিষ্ঠা ... | ২৩ | ৫ | ১১ | ১৩ | ১৮ | ২০ |
| শতভিষা ... | ২৪ | ৬ | ১২ | ১৪ | ১৯ | ২১ |
| পূর্ব্বভাদ্রপদ ... | ২৫ | ৭ | ১৩ | ১৫ | ২০ | ২২ |
| উত্তরভাদ্রপদ ... | ২৬ | ৮ | ১৪ | ১৬ | ২১ | ২৩ |
| রেবতী ... | ২৭ | ৯ | ১৫ | ১৭ | ২২ | ২৪ |

এই চক্র সাহায্যে জাতকের ষণ্নাড়ী স্থিরীকৃত হইবে।

২। নাড়ীনক্ষত্রের ফল।

ঈহা দেহার্থহানিঃ স্যাজ্জন্মর্ক্ষে চোপতাপিতে
কর্ম্মর্ক্ষে কর্ম্মণাং হানিঃ পীড়াং মনসি মানসে।
মূর্ত্তিদ্রবিণবন্ধূনাং হানিঃ সাংঘাতিকে তথা
সন্তপ্ত সমুদায়কে মিত্রভৃত্যার্থসংক্ষয়ঃ।
বৈনাশিকে বিনাশঃ স্যাদ্দেহদ্রবিণসম্পদাম্॥

জন্মনাড়ীতে গ্রহ অবস্থান কালে জাতকের ঈহা অর্থাৎ চেষ্টা, শরীর ও অর্থের ক্ষতি হয়; কর্ম্মনাড়ীতে গ্রহ থাকিলে কার্য্যের হানি হয়, মানস নাড়ীতে গ্রহ থাকিলে মানসিক পীড়া হয়, সাংঘাতিকে গ্রহ থাকিলে শরীর, ধন ও বন্ধুর হানি হয়, সমুদায় নাড়ীতে গ্রহ থাকিলে মিত্র, ভৃত্য ও অর্থের ক্ষয় এবং সন্তাপিত করে, এবং বিনাশ নাড়ীতে গ্রহ থাকিলে জাতকের দেহ, ধন এবং সম্পদের অনিষ্ট করে। পাপগ্রহ থাকিলে অশুভাধিক্য হয়।

গোচর ফলগণনা কালে ষণ্নাড়ী চক্র, বিরিঞ্চি চক্র, ত্রিপাপ চক্র প্রভৃতির প্রতি লক্ষ্য রাখিয়া ফল নির্ণয় বিধেয়। বিরিঞ্চি চক্রে অষ্টাদশ নক্ষত্র অতিমিত্র নামে অভিহিত, সুতরাং শুভ কিন্তু ষণ্নাড়ীতে তাহা অষ্টাদশ নক্ষত্র হেতু অশুভ।

## তৃতীয় পরিচ্ছেদ। ত্রিপাপ-চক্র বিবরণ।

কেতু-শতাব্দী চক্র, কেতু—কুণ্ডলী চক্র এবং গুরুকুণ্ডলী চক্রের একত্রে সমাবেশকে ত্রিপাপ চক্র বলা যায়। জন্মনক্ষত্র দ্বারা উক্ত তিন চক্রের গণনা সমাধা হইয়া থাকে অর্থাৎ যাহার যেটী জন্মনক্ষত্র সেই নক্ষত্র হইতে আরম্ভ করিয়া কোন্ বর্ষে কোন্ গহ বর্ষাধিপতি হয়, তাহাই ঐ তিন প্রকার চক্রে ভিন্ন ভিন্ন প্রকারে গণনা করিয়া পরে তাহাদিগকে একত্রিত করিয়া প্রত্যেক বর্ষের বর্ষাধিপতি ও ফল নিরূপিত হইয়া থাকে। প্রথম বর্ষ হইতে ৩৬ বর্ষ পর্য্যন্ত যে সকল গ্রহ বর্ষাধিপতি হইয়া থাকে, তাহারাই আবার ৩৭ হইতে ৭২ এবং ৭৩ হইতে ১০৮ বর্ষে যথাক্রমে বর্ষাধিপতি হইয়া থাকে।

কেতু শতাব্দীতে ১ হইতে ৯ বর্ষ পর্য্যন্ত যে সকল গ্রহ, র, চ, ম, বু, শ, বৃ,

রা, কে শু, পর পর বর্ষাধিপতি হয়, সেই সকল গ্রহই আবার ১০ হইতে ১৮ বর্ষ এবং ১৯ হইতে ২৮ বর্ষ পর্য্যন্ত ইত্যাদি ক্রমে বর্ষাধিপতি হইয়া থাকে। গুরুকুণ্ডলীতে ঐরূপ ক্রম অনুসারে বর্ষাধিপতি হইয়া থাকে কিন্তু কেতুকুণ্ডলীতে ১ হইতে ১২ বর্ষ পর্য্যন্ত যে সকল গ্রহ বর্ষাধিপতি হইয়া থাকে, তাহারাই ১৩ হইতে ২৪ বর্ষ এবং ২৫ হইতে ৩৬ বর্ষ পর্য্যন্ত ইত্যাদি ক্রমে বর্ষাধিপতি হইয়া থাকে; এই জন্য ত্রিপাপ চক্রে ঐ তিনটি রাশির ৯, ৯, ১২) লঘিষ্ঠ সাধারণ গুণিতক ৩৬ বর্ষ পর্য্যন্ত যে সকল গ্রহ বর্ষাধিপতি হয়, তাহারাই ৩৭ হইতে ৭২ এবং ৭৩ হইতে ১০৮ বর্ষ পর্য্যন্ত হয়।

নিম্নে কেতু-পতাকী, কেতু-কুণ্ডলী ও গুরু-কুণ্ডলী চক্র পৃথকরূপে প্রদর্শিত হইল; ঐ তিন চক্র হইতে কিরূপে ত্রিপাপ চক্র প্রস্তুত করিতে হয় তাহা পশ্চাৎ প্রকাশ করা যাইতেছে।

## কেতু পতাকী চক্র।

| বর্ষ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| গ্রহ | র | চ | ম | বু | শ | বৃ | রা | কে | শু |
| জন্ম নক্ষত্রাঙ্ক | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ |
| | ১২ | ১৩ | ১৪ | ১৫ | ১৬ | ১৭ | ১৮ | ১৯ | ২০ |
| | ২১ | ২২ | ২৩ | ২৪ | ২৫ | ২৬ | ২৭ | ১ | ২ |

যাহার ৩,১২ও২১ নক্ষত্রে জন্ম হইবে, কেতু পতাকী চক্রে তাহার প্রথম বর্ষের অধিপতি হইবে রবি, ২য় বর্ষের চন্দ্র, ৩য় বর্ষের মঙ্গল ইত্যাদি পর পর, বৎসর পরবর্ত্তী গ্রহের। ৮,১৭,২৬ নক্ষত্রে জন্ম হইলে কেতু পতাকী চক্রে প্রথম বর্ষের অধিপতি হইবেন বৃ, ২য় বর্ষে রা, ৩য় বর্ষে কে ইত্যাদি, এইরূপে জন্ম নক্ষত্রানুসারে কোন্ বর্ষে কোন্ গ্রহ অধিপতি হইবেন তাহা সহজেই জানা যাইবে। ৯এর পর পুনরায় এক হইতে গণনা করিতে হয়, তাহার পর আবার এক হইতে গণনা করিতে হয় এইরূপে চারিবার গ্রহ নির্দ্দেশ করিলেই ৩৬ বৎসর পর্য্যন্ত হইয়া থাকে।

## কেতু-কুণ্ডলী চক্র।

| বর্ষ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| গ্রহ | র | কে | বু | ম | কে | বৃ | চ | কে | শু | বা | কে | শ |
| জন্ম নক্ষত্র সংখ্যা। | ২৬ | ২ | ৩ | ৬ | ৯ | ১০ | ১৩ | ১৬ | ১৭ | ২০ | ২২ | ২৩ |
| | ২৭ | ... | ৪ | ৭ | ... | ১১ | ১৪ | ... | ১৮ | ২১ | .. | ২৪ |
| | ১ | .. | ৫ | ৮ | ... | ১২ | ১৫ | .. | ১৯ | .. | ... | ২৫ |

২৬, ২৭ ও ১ নক্ষত্রে জন্ম হইলে ১ম বর্ষ ববির, ২ নক্ষত্রে জন্ম হইলে ১ম বর্ষ কেতুর, ৩, ৪ ও ৫ নক্ষত্রের অন্যতম নক্ষত্রে, জন্ম হইলে ১ম বর্ষ বুধের ইত্যাদি। তাহাব পব পর বৎসর পরবর্ত্তী গ্রহের বর্ষ হইবে।

## শুব-কুণ্ডলী চক্র।

| বর্ষ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| গ্রহ | র | ম | কে | চ | বু | বৃ | শু | শ | রা |
| জন্ম নক্ষত্র সংখ্যা। | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১৫ | ১৬ |
| | ১৭ | ১৮ | ১৯ | ২০ | ২১ | ২২ | ২৩ | ২৪ | ২৫ |
| | ২৬ | ২৭ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ |

৮, ১৭ ও ২৬ নক্ষত্রে জন্ম হইলে ১ম বর্ষ রবির ৯ ১৮ ও ২৭ নক্ষত্রে জন্ম হইলে ১ম বর্ষ মঙ্গলের ইত্যাদি। তৎপরে পর বর্ষের অধিপতি পর পর গ্রহ। ৯ বৎসরের পর পুনবায ১ হইতে গণনা করিতে হইবে। অর্থাৎ ১৪, ২৩ ও ৫ নক্ষত্রের অন্যতম নক্ষত্রে যাহার জন্ম, চক্রস্থ ৭মবর্ষ তাহার পক্ষে ১ম বর্ষ হইবে, ৮ম ২য়, ৯ম ৩য়, ১ম ৪র্থ, ২য় ৫ম ইত্যাদি।

১২ উত্তরফল্গুনী নক্ষত্রে জাত ব্যক্তির ত্রিংশাংশ চক্র।

| | | | | | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১৫ | ১৬ | ১৭ | ১৮ |
| | ৩৭ | ৩৮ | ৩৯ | ৪০ | ৪১ | ৪২ | ৪৩ | ৪৪ | ৪৫ | ৪৬ | ৪৭ | ৪৮ | ৪৯ | ৫০ | ৫১ | ৫২ | ৫৩ | ৫৪ |
| কেঃ পঃ ... | র | চ | ম | বু | শ | বৃ | রা | কে | শু | র | চ | ম | বু | শ | বৃ | রা | কে | শু |
| কেঃ কুঃ ... | বৃ | চ | কে | শু | রা | কে | শ | র | কে | বু | ম | কে | বৃ | চ | কে | শু | রা | কে |
| শুঃ কুঃ ... | বু | বৃ | শু | শ | রা | র | ম | কে | চ | বু | বৃ | শু | শ | রা | র | ম | কে | চ |
| | ১৯ | ২০ | ২১ | ২২ | ২৩ | ২৪ | ২৫ | ২৬ | ২৭ | ২৮ | ২৯ | ৩০ | ৩১ | ৩২ | ৩৩ | ৩৪ | ৩৫ | ৩৬ |
| | ৫৫ | ৫৬ | ৫৭ | ৫৮ | ৫৯ | ৬০ | ৬১ | ৬২ | ৬৩ | ৬৪ | ৬৫ | ৬৬ | ৬৭ | ৬৮ | ৬৯ | ৭০ | ৭১ | ৭২ |
| কেঃ পঃ ... | র | চ | ম | বু | শ | বৃ | রা | কে | শু | র | চ | ম | বু | শ | বৃ | রা | কে | শু |
| কেঃ কুঃ ... | শ | র | কে | বু | ম | কে | বৃ | চ | কে | শু | রা | কে | শ | বৃ | কে | বু | ম | কে |
| শুঃ কুঃ ... | বু | বৃ | শু | শ | রা | র | ম | কে | চ | বু | বৃ | শু | শ | রা | বৃ | ম | কে | চ |

পতাকী কুণ্ডলী কোতাঃ কুণ্ডলী চ বৃহস্পতেঃ। সর্ব্বত্র পাপ সংযোগে সংশয়ো জায়তে মহান্॥

## ৩ কৃত্তিকা নক্ষত্রের ত্রিপাপ চক্র।

| বর্ষাঙ্ক। | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| কেঃ পঃ ... | র | চ | ম | বু | শ | বৃ | রা | কে | শু | র | চ | ম |
| কেঃ কুঃ ... | বু | ম | কে | বৃ | চ | কে | শু | রা | কে | শ | র | কে |
| শুঃ কুঃ | বু | বৃ | শু | শ | রা | র | ম | কে | চ | বু | বৃ | শু |
| বর্ষাঙ্ক। | ৩৭ | ৩৮ | ৩৯ | ৪০ | ৪১ | ৪২ | ৪৩ | ৪৪ | ৪৫ | ৪৬ | ৪৭ | ৪৮ |

| বর্ষাঙ্ক। | ১৩ | ১৪ | ১৫ | ১৬ | ১৭ | ১৮ | ১৯ | ২০ | ২১ | ২২ | ২৩ | ২৪ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| কেঃ পঃ ... | বু | শ | বৃ | রা | কে | শু | র | চ | ম | বু | শ | বৃ |
| কেঃ কুঃ ... | বু | ম | কে | বৃ | চ | কে | শু | রা | কে | শ | র | কে |
| শুঃ কুঃ ... | শ | রা | র | ম | কে | চ | বু | বৃ | শু | শ | রা | র |
| বর্ষাঙ্ক। | ৪৯ | ৫০ | ৫১ | ৫২ | ৫৩ | ৫৪ | ৫৫ | ৫৬ | ৫৭ | ৫৮ | ৫৯ | ৬০ |

| বর্ষাঙ্ক। | ২৫ | ২৬ | ২৭ | ২৮ | ২৯ | ৩০ | ৩১ | ৩২ | ৩৩ | ৩৪ | ৩৫ | ৩৬ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| কেঃ পঃ ... | রা | কে | শু | র | চ | ম | বু | শ | বৃ | রা | কে | শু |
| কেঃ কুঃ ... | বু | ম | কে | বৃ | চ | কে | শু | রা | কে | শ | র | কে |
| শুঃ কুঃ ... | ম | কে | চ | বু | বৃ | শু | শ | রা | র | ম | কে | চ |
| বর্ষাঙ্ক। | ৬১ | ৬২ | ৬৩ | ৬৪ | ৬৫ | ৬৬ | ৬৭ | ৬৮ | ৬৯ | ৭০ | ৭১ | ৭২ |

এই প্রকারে পূর্ব্বোক্ত তিনটী চক্র হইতে যে কোন নক্ষত্রের ত্রিপাপ চক্র প্রস্তুত করা যাইতে পারে। বর্ষাঙ্কের নিম্নে বা উপরি ভাগে গ্রহের সাঙ্কেতিক নাম দৃষ্টে বর্ষপতি স্থির হইবে। ২ ও ৩১, ১৫ ও ৫১ বর্ষের বর্ষপতি সমান।

বর্ষাঙ্কের স্তম্ভে যেখানে ৩১শের অঙ্ক আছে, তাহার তলদেশে দেখিতে পাইবেন যে বু শ শ লিখিত আছে, ইহার অর্থ বুধ, শনি, শনি সেই বৎসর বর্ষাধিপতি হইযাছে। কেতুপতাকী, কেতুকুণ্ডলী ও গুরুকুণ্ডলী এই তিন চক্রে উক্ত বৎসর যথাক্রমে বু, শ, শ, বর্ষাধিপতি হইয়াছে, সুতরাং ঐ বৎসর দ্বিপাপের বর্ষ হইয়াছে। দ্বিপাপের বৎসর মিশ্র ফলপ্রদ।

## ত্রিপাপ চক্রের বর্ষাধিপ ফল।

১। শুভং বিধৌ বুধে চ স্যান্মরণং রাহুমন্দয়োঃ।
গুরুদ্বয়ে মহাসৌখ্যং দুঃখং স্যাদ্ভৌমসূর্য্যয়োঃ॥

ত্রিপাপ চক্রে যে কোন বর্ষে চন্দ্র ও বুধ বর্ষাধিপ হইবে সেই বর্ষে শুভ ফল। আর যে বর্ষে রাহু শনি বর্ষাধিপ হইবে, সেই বর্ষে মৃত্যু তুল্য ফল, বৃহস্পতি দ্বয় হইলে সুখ সম্ভোগ, মঙ্গল ও রবি বর্ষাধিপ হইলে দুঃখ হইবে।

২। পতাকী কুণ্ডলী কেতোঃ কুণ্ডলী চ বৃহস্পতেঃ।
সর্ব্বত্র পাপসংযোগে সংশয়ো জায়তে মহান্॥

কেতু-পতাকী, কেতু কুণ্ডলী ও গুরু-কুণ্ডলী এই তিন চক্রেই যদি পাপ গ্রহের বর্ষ হয়, তবে সেই বর্ষে নানাবিঘ্ন ও সংশয় হইয়া থাকে।

৩। রবিবর্ষে ভবেদ্দুঃখং কুজবর্ষে তথৈব চ।
কেতোশ্চ নিয়তং ক্লেশং সুখং চন্দ্রে তথা বুধে॥

রবির ও মঙ্গলের বর্ষে দুঃখ, কেতুর বর্ষে সর্ব্বদা ক্লেশ, চন্দ্র ও বুধের বর্ষে সুখ হইয়া থাকে।

৪। গুরৌ শুক্রে তথা রাজ্যং মহাক্লেশং শনৈশ্চরে।
রাহৌ তথৈব বিজ্ঞেয়ো গদিতো মিহিরাদিভিঃ॥

গুরু ও শুক্রের বর্ষে রাজ্যপ্রাপ্তি, শনির ও রাহুর বর্ষে অতিশয় ক্লেশ, ইহা মিহিরাদি জ্যোতির্ব্বিদ্‌গণ বলিয়াছেন।

৫। দ্বিরবৌ ক্লেশমাপ্নোতি দ্বিচন্দ্রে সুখমুত্তমম্।
দ্বিকুজেঽগ্নিরুজা পীড়া দ্বিবুধে ধনসঞ্চয়ঃ॥

দুই রবির বর্ষে ক্লেশ, দুই চন্দ্রে মহাসুখ, দুই মঙ্গলে অগ্নি, রোগ ইত্যাদি মন্দ ফল ও দুই বুধে ধনসঞ্চয় হইযা থাকে।

৬। দ্বিশনৌ সর্ব্বনাশঃ স্যাদ্দ্বিগুরৌ রাজভোগবৎ।
দ্বিরাহৌ শস্ত্রভীতিঃ স্যাদ্দ্বিশুক্রে ভোগমক্ষয়ম্॥

দুই শনিতে সর্ব্বনাশ, দুই গুরুতে রাজভোগ, দুই রাহুতে শস্ত্রভয়, দুই শুক্রে অক্ষয় সুখভোগ হইয়া থাকে।

৭। ত্রিরবৌ বিত্তনাশং স্যাত্রিচন্দ্রে লভতে সদা।
রজতং শুভ্রবস্ত্রঞ্চ ত্রিকুজে সংশয়প্রদঃ॥

৮। ত্রিবুধে রত্নলাভঃ স্যাত্রিশনৌ বধবন্ধনম্।
ত্রিগুরৌ চাতুলৈশ্বর্য্যং ত্রিরাহৌ শস্ত্রঘাতনম্॥

৯। ত্রিশুক্রে সততং লাভস্ত্রিকেতৌ জ্বরপীডনম্।
ত্রিপাপবৎসরে কষ্টমিতি জ্যোতির্ব্বিদাম্মতম্॥

কেতু ভিন্ন কোন গ্রহেরই তিনটী সমাবেশ হয না। ত্রি রবি, ত্রি চন্দ্র প্রভৃতি কেন শাস্ত্রকার উল্লেখ করিলেন তাহা আমরা অনুধাবন করিতে অক্ষম।

## চতুর্থ পরিচ্ছেদ।—বিরিঞ্চি চক্র।

### ১। বিরিঞ্চিচক্র প্রস্তুত প্রণালী।

এই বিরিঞ্চি চক্র পূর্ব্বোক্ত নবতারা চক্র প্রস্তুত করণের নিযমানুসারে সম্পন্ন হইয়া থাকে। (২৮ পৃষ্ঠায ১০ অনুচ্ছেদ দেখুন)। নবতারা চক্র প্রস্তুত প্রণালীর সহিত বিরিঞ্চি চক্র প্রণালীর কোন পার্থক্য নাই; এজন্য আমরা এ স্থানে আর ইহার পুনরুল্লেখ না করিয়া কেবল ফলের কথাই বলিব। এই

বিরিঞ্চি চক্রের ফলাফল জানিতে হইলে, প্রথমে জাতকের যে নক্ষত্রে জন্ম হইয়াছে, তাহা হইতে আরম্ভ করিয়া নবতারা চক্রানুরূপ একটী চক্র প্রস্তুত করিতে হইবে, ইহাই বিরিঞ্চি চক্র নামে কথিত হইবে। উক্ত চক্রের দ্বারা কিরূপে ফলাফল জানিতে হয়, তাহা নিম্নে প্রকাশ করা যাইতেছে। গ্রহদিগের গোচর ফল যেরূপ চন্দ্র অর্থাৎ জন্মরাশি হইতে গণনা করা যায়, ইহাতে সেইরূপ জন্ম নক্ষত্র হইতে গণনা হইয়া থাকে।

পূর্ব্বে যে জন্ম, সম্পৎ, বিপৎ প্রভৃতি নয়টী তারার কথা উল্লিখিত হইয়াছে এক্ষণে সেই তারাগণের নক্ষত্র মধ্যে, পাপ ও শুভ গ্রহের অবস্থান দ্বারা জাতকের শুভাশুভ ফল কথিত হইতেছে। যদি জন্মতারাস্থ নক্ষত্রত্রয় কেবলমাত্র পাপগ্রহযুক্ত হয়, তবে জাতকের মৃত্যু, শুভগ্রহযুক্ত হইলে জয়লাভ এবং শুভ ও মিশ্রগ্রহের সংযোগে মিশ্র ফল হইয়া থাকে। জন্মতারাস্থ নক্ষত্রত্রয়ের মধ্যে কোন একটিতে বৃহস্পতি, ক্ষেমতারার নক্ষত্রে বুধ ও মিত্র অথবা অতিমিত্র তারার নক্ষত্রে শুক্র, থাকিলে জয়লাভ ও সর্ব্ব কার্য্যে মঙ্গল হইয়া থাকে। জন্মতারায় শনি, ক্ষেম তারায় রাহু ও মঙ্গল, মিত্র অথবা অতিমিত্র তারায় রবি থাকিলে অত্যন্ত কষ্ট হয়। বিপৎ, পাপ এবং কষ্টতারায় যদি কাহার পীড়া হয়, তবে সে ব্যক্তি রোগোন্মুক্ত না হইয়া চিররোগী হইয়া থাকে।

তাৎকালিক গণনার নিমিত্ত নবতারা চক্রের ন্যায় একটী চক্র (২৯পৃষ্ঠায় দ্রষ্টব্য) অঙ্কিত করিয়া গ্রহ সন্নিবেশ পূর্ব্বক ফল নির্ণয় করিতে হয়। নবতারা ও বিরিঞ্চি চক্র একই প্রকার। যে ব্যক্তির জন্মকালে গ্রহগণ সকলেই শুভ তারার অর্থাৎ সম্পৎ ক্ষেম, শুভ, মিত্র ও অতিমিত্র তারায় অবস্থান করে, সেই ব্যক্তি অতিশয় সৌভাগ্যশালী হয় এবং অশুভ নক্ষত্রে সকল গ্রহের অবস্থান হইলে জাতকের দুঃখে ও কষ্টে জীবন অতিবাহিত হয়। আরও যখন যে ব্যক্তির যে ভাবের অধিপতি গ্রহ শুভ নক্ষত্র অতিক্রম করে, তখন তাহার সেই ভাবোক্ত ফলের শুভ হইয়া থাকে। যথা তনুভাবপতি শুভ তারায় অবস্থান কালে দৈহিক সুখচ্ছন্দতা, ধন ভাবপতি শুভ তারায় থাকিলে ধনাগমাদিহয়, ইত্যাদি।

শুভ তারায় পাপ ও শুভ গ্রহ উভয়ই শুভপ্রদ হয়। তিনটী জন্মতারায়

পাপগ্রহের সমাগম হইলে জাতকের সাংঘাতিক পীড়া ও নানাবিধ অমঙ্গল ও মৃত্যু হইয়া থাকে। একটী জন্ম তারায় স্বল্প পীড়া, দুইটীতে কঠিন পীড়া অর্থ হানি ও কার্য্যোদ্যম ব্যর্থ হয়।

## বিশ্ব-বিরিঞ্চি চক্র।

| নক্ষত্র সংখ্যা। | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
| ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১৫ | ১৬ | ১৭ | ১৮ |
| ১৯ | ২০ | ২১ | ২২ | ২৩ | ২৪ | ২৫ | ২৬ | ২৭ |
| জন্ম | সম্পৎ | বিপৎ | ক্ষেম | পাপ | শুভ | কষ্ট | মিত্র | অঃমিঃ |
| অঃ মিঃ | জন্ম | সম্পৎ | বিপৎ | ক্ষেম | পাপ | শুভ | কষ্ট | মিত্র |
| মিত্র | অঃ মিঃ | জন্ম | সম্পৎ | বিপৎ | ক্ষেম | পাপ | শুভ | কষ্ট |
| কষ্ট | মিত্র | অঃ মিঃ | জন্ম | সম্পৎ | বিপৎ | ক্ষেম | পাপ | শুভ |
| শুভ | কষ্ট | মিত্র | অঃ মিঃ | জন্ম | সম্পৎ | বিপৎ | ক্ষেম | পাপ |
| পাপ | শুভ | কষ্ট | মিত্র | অঃ মিঃ | জন্ম | সম্পৎ | বিপৎ | ক্ষেম |
| ক্ষেম | পাপ | শুভ | কষ্ট | মিত্র | অঃ মিঃ | জন্ম | সম্পৎ | বিপৎ |
| বিপৎ | ক্ষেম | পাপ | শুভ | কষ্ট | মিত্র | অঃ মিঃ | জন্ম | সম্পৎ |
| সম্পৎ | বিপৎ | ক্ষেম | পাপ | শুভ | কষ্ট | মিত্র | অঃ মিঃ | জন্ম |

১ অশ্বিনী হইতে ২৭ রেবতী নক্ষত্রের মধ্যে যে কোন নক্ষত্র-জাত ব্যক্তির গণনা এই এক চক্র হইতে সম্পাদিত হইবে; প্রত্যেকের জন্য পৃথক পৃথক চক্র অঙ্কিত করিবার আবশ্যক হইবে না। ১ নক্ষত্রে যাহার জন্ম ১, ১০, ১৯ তাহার জন্ম তারা, ২, ১১, ২০ তাহার সম্পৎ তারা, ৩, ১২, ২১ তাহার বিপৎ তারা ইত্যাদি। ২নক্ষত্রে যাহার জন্ম ২, ১১, ২০ তাহার জন্ম তারা, ৩, ১২, ২১ তাহার সম্পৎতারা ইত্যাদি। এইরূপ পর পর নক্ষত্রে ভ্রমণ করিয়া সপ্তবিংশতি নক্ষত্রের জন্মাদি তারা জ্ঞাত হওয়া যাইবে।

কোন্ নক্ষত্র কাহার পক্ষে কিরূপ বা কোন্ শ্রেণীর তারা, তাহা উক্ত চক্র দৃষ্টে সহজেই পরিজ্ঞাত হওয়া যাইবে। এবং কোন্ নক্ষত্রে গ্রহ অবস্থিত তাহা জানিলেই কোন্ গ্রহ, জাত-ব্যক্তির কিরূপ ফল প্রদান করিবে তাহা জানা যাইবে।

## পঞ্চম পরিচ্ছেদ। গোচর ফল।

গ্রহগণ রাশিচক্রে অনবরত এক রাশি হইতে অন্য রাশিতে সঞ্চার পূর্ব্বক পরিভ্রমণ করিতেছেন, যখন যে রাশি আশ্রয় করিয়া যে ফল প্রদান করেন তাহাকেই গোচর ফল কহে। জাতকের জন্মরাশি হইতে গ্রহগণ যখন যে রাশিতে থাকিয়া যেরূপ ফল প্রদান করেন, তাহাই সাধারণ্যে গ্রহের গোচর ফল বলিয়া বিদিত। এই প্রকার জন্মরাশি হইতে গ্রহের গোচর ফল সমস্ত পঞ্জিকাতেই প্রদত্ত হইয়া থাকে। সেই সকল ফল অতি স্থূল, সকলের পক্ষে মিলে না এবং মিলাও সম্ভবপর নহে। গোচরফল গণনায় অষ্টবর্গ শুদ্ধি দেখা আবশ্যক। অষ্টবর্গে গ্রহ শুদ্ধ হইলে শুভ ফলের আধিক্য হইয়া থাকে। পশ্চাৎ একাদশ অধ্যায়ে অষ্টবর্গ গণনার প্রণালী প্রদর্শিত হইল। আরও পূর্ব্বোক্ত বিরিঞ্চি চক্রের প্রতি লক্ষ্য রাখিয়া গোচর ফল গণনা করা আবশ্যক। কারণ যদি কোন গ্রহ গোচরে (তাৎকালিক আশ্রিত রাশিতে) শুভ থাকে, আর যদি বিরিঞ্চি চক্রে অশুভ নক্ষত্রে অবস্থিত থাকে, তাহা হইলে কথিত শুভ ফল হইবে না। সেইরূপ গোচরে অশুভ থাকিলেও গ্রহ যদি নবতারা চক্রস্থ শুভ তারাগত হন, তাহা হইলে গোচর নির্দ্দিষ্ট অশুভ ফলের নাশ করিবেন। এইরূপ ভাবে সকল সময়ে সকল অবস্থায় সুধীগণ গ্রহগণের ফলাফল বিচার করিবেন।

গোচর গণনা করিতে হইলে গ্রহগণের তাৎকালিক অবস্থান জানা আবশ্যক; সুতরাং পঞ্জিকা দৃষ্টে তাহা অগ্রে স্থির করা কর্ত্তব্য। পঞ্জিকার প্রত্যেক মাসের প্রথমে একটী রাশি চক্রে গ্রহ বিন্যস্ত থাকেও মাস মধ্যে গ্রহ-গণের সঞ্চার তালিকা তন্নিম্নে থাকে এবং গ্রহস্ফুট পঞ্জিকায় প্রত্যেক দিনের বাম পার্শ্বে দৈনিক গ্রহস্ফুট দেওয়া থাকে। তদ্দর্শনে গোচর ফল নির্ণয় করিতে হয়। গোচর বিচার কালে দশাদি ফলের প্রতিও লক্ষ্য রাখা আব-শ্যক। বলবান শুভপ্রদ গ্রহের দশান্তর্দ্দশা কালে গোচরোক্ত অশুভ ফলের

নাশ ও হ্রাস হইয়া থাকে। রাশি প্রবেশ পূর্ব্বক কোন্ গ্রহ কথন ফলপ্রদ হয় তাহা নিম্নে উক্ত হইল।

দিনকররুধিরৌ প্রবেশকালে গুরুভৃগুজৌ ভবনস্য মধ্যসংস্থৌ।
রবিসুতশশিনৌ বিনির্গমস্থৌ শশিতনয়ঃ ফলদস্তু সর্ব্বকালে ॥

রবি ও মঙ্গল প্রবেশকালে, বৃহস্পতি ও শুক্র রাশিগমনের মধ্য সময়ে, চন্দ্র ও শনি রাশি ত্যাগ কালে এবং বুধ সকল কালে ফল প্রদান করেন।

## বিশেষ ফলের পরিমাণ।

রবিদগ্ধ গ্রহের ফল সর্ব্বত্র সর্ব্বকালে সামান্য, রবি হইতে ২য় রাশিতে স্থিত গ্রহের ফল সঞ্চার কালে, ৩য়স্থ গ্রহ সমস্ত রাশিতে ভোগ কালে, ৪র্থস্থ রাশি ভোগাবসান কালে ৫মেও ৬ষ্ঠে স্থিতগ্রহ সর্ব্বকালে অধিক ফল, ৭মে ও ৮মে স্থিতগ্রহের ফল অস্থির ৯ম, ১০মস্থ গ্রহের ফল অবসানকালে ১১শ ও ১২শ স্থিত গ্রহ সঞ্চার কালে আশু ফলপ্রদ হয়। যেরূপ চন্দ্র হইতে গোচর গণনা হইয়া থাকে, তদ্রূপ লগ্ন ও রবি হইতেও সেই প্রকারে গোচর ফল গণনা করা হয় এবং অন্যান্য গ্রহ হইতেও সেইরূপ হইতে পারে। তন্মধ্যে বিশেষ এই যে লগ্ন হইতে জাতকের নিজের, চন্দ্র হইতে মাতার, রবি হইতে পিতার, মঙ্গল হইতে ভ্রাতার, বুধ হইতে মাতুলের, বৃহস্পতি হইতে পুত্রের এবং শুক্র হইতে স্ত্রীর শুভাশুভ গণনা করা হইতে পারে। এই গোচর গণনায় এক রাশিতে দীর্ঘকাল স্থায়ী বৃহস্পতি, শনি ও রাহু বিচার্য্য।

শনি, মঙ্গল ও রাহু লগ্নাদি দ্বাদশ ভাবের যখন যে ভাবে থাকিবে, তখন সেই ভাবোক্ত ফলের হানি করিবে। ইহার মধ্যে বিশেষ এই যে শনি বা মঙ্গল যে রাশিতে অষ্ট বর্গে শুদ্ধ অর্থাৎ শনি বা মঙ্গলের অষ্টবর্গে যে রাশিতে চারি বা ততোধিক রেখা থাকে, সেই রাশিতে স্বল্প অশুভ ফল হয়।

আরও বিশেষ এই যে, জন্ম সময়ে উক্ত গ্রহ যদি ক্রূরাদি বর্গ প্রাপ্ত হয়, তাহা হইলে বিশেষ অশুভ প্রদ হইয়া থাকে।

উদাহরণ। লগ্ন হইতে যখন চতুর্থ রাশিতে শনি, রাহু বা মঙ্গল অবস্থান করে, তখন মাতা, ভূসম্পত্তি, বন্ধু প্রভৃতি চতুর্থ ভাবে যে সকল বিষয়ের বিচার উক্ত হইয়াছে, সেই সকল বিষয়ের ক্ষতি, নাশ এবং হ্রাস করিয়া থাকে। ঐ লগ্ন হইতে ৫মে পুত্রাদির পীড়া বা নাশ এবং নিজের উদর পীড়া ইত্যাদি

চিন্তনীয়। ৭মে স্ত্রী বাণিজ্যাদির হানি বা ক্ষতি। দশমে পিতা বা কর্ম্ম স্থান সংক্রান্ত ক্ষতি, উদ্বেগ, রাজার দ্বারা ক্ষতি প্রভৃতি বিচার্য্য। শুক্র হইতে ৭ম স্থানে শনি, রাহু বা মঙ্গল অবস্থানকালে স্ত্রীহানি বা স্ত্রীপীড়া, গুরু হইতে ৫মে পুত্র বিষয়ক ক্ষতি ইত্যাদি বিচার্য্য। রবিযুক্ত রাশিতে বা তাহার ৭ম, ৫ম ও ৯ম রাশিতে শনি থাকাকালে পিতৃসংক্রান্ত হানি বা অনিষ্ট। শনি, কুজ ও রাহু জন্মসময়ে যে রাশিতে থাকে গোচরে যখন সেই রাশিতে ও তৎসপ্তম রাশিতে আগমন করে, তৎকালে বিশেষ অশুভ ফলপ্রদ হয়, এইরূপে সুধীগণ ধৈর্য্য, সহিষ্ণুতা ও বুদ্ধিমত্তা সহকারে গোচর ফল দ্বারা জাতকের অনেক ফলাফল নির্ণয় করিতে পারিবেন।

চন্দ্রাধিষ্ঠিত রাশিকে চন্দ্র-লগ্ন কহে। জন্ম নক্ষত্রের প্রারম্ভ হইতে এই লগ্নের আরম্ভ। প্রত্যেক নক্ষত্রের মান ১৩ অংশ ২০ কলা। ৫২৮ পৃষ্ঠার প্রদত্ত চক্র হইতে অশ্বিনী নক্ষত্রে জাত—ব্যক্তির রাশি চক্রের কোন অংশ হইতে কোন অংশ পর্য্যন্ত অশুভ নক্ষত্র, তাহা সহজে জানা যায়। অন্য নক্ষত্রের ঐরূপ তালিকা দ্বারা নির্ণয় হইতে পারে।

যেরূপ কুজাদি পাপগ্রহগণ লগ্নানুসারে অশুভ ফল প্রদান করে, তদ্রূপ গুরু ও শুক্র লগ্নাদি স্থান ভেদ ভাবোক্ত শুভফল প্রদান করে। এবং জন্ম কালে যে রাশিতে অবস্থান করে সেই রাশি ও তৎ ৭ম রাশিতে যখন আইসেন, তখন বিশেষ শুভফল প্রদান করিয়া থাকেন।

জন্মলগ্নে গুরু আগমন করিলে শরীরে রক্তাধিক্য দেশভ্রমণ, হৃৎপিণ্ডের পীড়া, ধন লগ্নে (২য় স্থানে) অর্থাগম কুটুম্ব লাভ, রবিভোগ্য রাশিতে স্বাস্থ্যোন্নতি, ধনাগম, নূতন কার্য্যারম্ভ, জ্ঞান বৃদ্ধিকর কার্য্য, ধর্ম্মকার্য্য, এবং সন্তানাদি লাভ হয়; দশমে অবস্থার উন্নতি, বড় ও মহৎ লোকের সহিত আলাপ, কর্ম্মোন্নতি, যশোলাভ, উচ্চপদ প্রাপ্তি ইত্যাদি শুভজনক কার্য্য হয়, ৫মে পুত্র লাভ, ১১শে কন্যালাভ ইত্যাদি ফল কল্পনীয়।

শুক্র, লগ্ন, ২য় ও ১০ম স্থানে অবস্থান কালে বিলাস বিভ্রম প্রণয়েচ্ছা বিলাসিতা, আনন্দ, স্ফূর্ত্তি প্রভৃতি শুক্র যে সকল বিষয়ের কারক, সেই সকল বিষয়ের প্রাপ্তি ও উন্নতি হইয়া থাকে। মঙ্গলাধিষ্ঠিত রাশিতে শুক্র আগমন করিলে বিলাস ও রমণেচ্ছা উত্তেজিত ও নবীনা রমণী লাভ হইয়া থাকে।

## চন্দ্র হইতে অংশ-গত বার্ষিক-সঞ্চার ও তাহার ফল।

চন্দ্র হইতে অংশগত গোচর ফল বা বার্ষিক ফল গণনা হইয়া থাকে, তাহা নিম্নে প্রদর্শিত হইতেছে। জন্মসময়ে চন্দ্র যে রাশির যত অংশে অবস্থিত সেই অংশ হইতে পর পর পরবর্ত্তী অংশকে জাতকের জীবনের এক এক বৎসর কল্পনা করিতে হইবে। এবং চন্দ্র প্রত্যেক বৎসর এক এক অংশ চলিতেছে মনে করিতে হইবে। ১ম অংশে ১ম বৎসর, ২য় অংশে ২য় বৎসব, ৩য় অংশে ৩য় বৎসর ইত্যাদি মনে করিতে হইবে। চন্দ্র ঐরূপ গমন কালে যে অংশে শুভ গ্রহ যুক্ত বা দৃষ্ট হইবে, সেই অংশ নির্দ্দিষ্ট বৎসরে শুভফল এবং যে অংশে পাপ গ্রহযুক্ত বা দৃষ্ট হইলে, সেই বৎসর অশুভ এবং মিশ্রে মিশ্র ফল হইবে। অংশ গণনা অসুবিধা হইলে যে নক্ষত্রে চন্দ্র অবস্থিত সেই নক্ষত্রাবলম্বনে ঐরূপ গণনা হইতে পারে। তবে কোন নক্ষত্রের শেষ ভাগে বা চতুর্থ চরণে চন্দ্র থাকিলে তাহার পরবর্ত্তী নক্ষত্র হইতে গণনা সুবিধা জনক। অথবা অনুপাতে যে কয় মাস ক্ষয় ধরিয়া লইলেও চলিত পারে।

আর এক প্রকারে উক্ত গণনা সমাধা হইতে পারে। জন্মদিন হইতে প্রত্যেক দিনকে এক এক বৎসর মনে করিয়া ঐ প্রকারে ফল নির্ণেয়।

## ষষ্ঠ পরিচ্ছেদ। সপ্তশূন্য গণনা।

সপ্তশূন্য গণনা করিতে হইলে স্বরের বিষয় কিঞ্চিৎ জানা আবশ্যক. স্বরের শক্তি অসীম, এই চরাচর জগৎ পঞ্চস্বরে নিহিত; এই জন্য স্বরোদয় সম্বন্ধে কিঞ্চিৎ নিম্নে প্রকাশিত হইল।

### স্বর বিবরণ ও স্বরশক্তি।

১। অথাতঃ সংপ্রবক্ষ্যামি প্রোক্তা যে ব্রহ্মযামলে।
মাত্রাদিভেদভিন্নানাং স্বরাণাং ষোড়োশোদয়ান্॥

২। মাতৃকায়াং পুরা প্রোক্তাঃ স্বরাঃ ষোড়শসংখ্যয়া।
তেষাং দ্বাবন্তিমৌ ত্যাজ্যৌ চত্বারশ্চ নপুংসকাঃ॥
শেষা দশস্বরাস্তেষু স্যাদেকৈকো দ্বিকে দ্বিকে।
জ্ঞেয়া অতঃ স্বরাদ্যান্তে স্বরাঃ পঞ্চস্বরোদয়ে॥

## শিবনারায়ণ পঞ্চস্বর-বিজ্ঞান চক্র।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ১ স্বর ও | ১ | ২ | ৩ | ৪ | ৫ |
| স্বরাঙ্ক | অ আ ৮১ | ই ঈ ৮৭ | উ ঊ ৯৩ | এ ঐ ৯৯ | ও ঔ ১০৫ |
| ২ বর্ণ | ক, ছ, ড ধ, ভ, ব | খ, জ, ঢ ন, ম, শ | গ, ঝ, ত প য, ষ | ঘ, ট, থ ফ, র, স | চ, ঠ, দ ব, ল, হ |
| ৩ বিবিধ সংজ্ঞা | উদিত, বাল, জন্ম | ভ্রমিত, কুমার, কর্ম্ম | ভ্রান্ত, যুবা, আধান | সন্ধ্যা, বৃদ্ধ, পিণ্ড | অস্ত, মৃত, ছিদ্র |
| ৪ তত্ত্বাধিপ | ব্রহ্মা | বিষ্ণু | রুদ্র | ঈশ্বর | সদাশিব |
| ৫ তন্মাত্র | গন্ধ | রস | রূপ | স্পর্শ | শব্দ |
| ৬ রাশি | মেষ, বৃষ মিথুন,১০অং | মিথুন ২০ অং কর্ক, সিংহ | কন্যা, তুলা বিছা ১০অংশ | বিছা ২০অং ধনু,মক ২০অং | মকর ১০ অং কুম্ভ, মীন |
| ৭ গ্রহ ও বার | রবি, কুজ | সোম, বুধ | গুরু | শুক্র | শনি |
| ৮ নক্ষত্র সংখ্যা | ২৭, ১, ২, ৩ ৪, ৫, ৬ | ৭, ৮, ৯, ১০, ১১, | ১২, ১৩, ১৪ ১৫, ১৬ | ১৭, ১৮, ১৯ ২০, ২১ | ২২, ২৩, ২৪, ২৫, ২৬, |
| ৯ তিথি | নন্দা ১, ৬, ১১ | ভদ্রা ২, ৭, ১২ | জয়া ৩, ৮, ১৩, | রিক্তা ৪, ৯, ১৪ | পূর্ণা ৫,১০,১৫,৩০ |
| ১০ দিক্ | পূর্ব্ব | দক্ষিণ | পশ্চিম | উত্তর | ঊর্দ্ধ |
| ১১ ষষ্টি বর্ষ | ১২ প্রভবাদি | ১২প্রমাথ্যাদি | ১২ খরাদি | ১২ শোভনাদি | ১২ রাক্ষসাদি |
| ১২ মাস | ৭২ দিন কার্ত্তিক ৯ দি অগ্রহায়ণ, পৌষ, মাঘ ৩ দিন | ৭২ দিন মাঘ ২৭ দি ফাল্গুন, চৈত্র ১৫ দি | ৭২ দিন চৈত্রের ১৫দি বৈশাখ জ্যৈষ্ঠ ২৭ দিন | ৭২ দিন জ্যৈষ্ঠের ৩দি আষাঢ়, শ্রাবণ ভাদ্র ৯দিন | ৭২ দিন ভাদ্রের ২১দি আশ্বিন, কার্ত্তিক ২১ দিন |
| ১৩ অন্তর্দ্দশা | ২ব৪মা২৪ দি | ২ব৪মা২৪দি | ২ব ৪মা ২৪দি | ২ব৪মা২৪ দি | ২ব ৪মা ২৪দি |
| ১৪ প্রত্যন্তর্দ্দশা | ৫মা ২২ দি ৪৮ দ | ৫মা ২২ দি ৪৮ দ | ৫মা ২২ দি ৪৮ দ | ৫মা ২২ দি ৪৮ দ | ৫মা ২২দ ৪৮ দ |
| ১৫ বাণ | সম্মোহন | উন্মাদন | শোষণ | তাপন | স্তম্ভন |

৪। লাভালাভে সুখং দুঃখং জীবিতং মরণং তথা।
জয়ঃ পরাজয়শ্চেতি সর্ব্বং জ্ঞেয়ং স্বরোদয়ে॥

৫। স্বরাদিমাতৃকোচ্চারো মাতৃব্যাপ্তং জগত্ত্রয়ম্।
তস্মাৎ স্বরোদ্ভবং সর্ব্বং ত্রৈলোক্যং স চরাচরম্॥

৬। অকারাদ্যাঃ স্বরাঃ পঞ্চ ব্রহ্ম্যাদ্যাঃ পঞ্চদেবতাঃ।
নিবৃত্যাদ্যাঃ কলাঃ পঞ্চ ইচ্ছাদ্যং শক্তিপঞ্চকম্॥

৭। মায়াদ্যাশ্চক্রভেদাশ্চ ধরাদ্যং ভূতপঞ্চকম্।
গন্ধাদিবিষয়াস্তে চ কামবাণা ইতীরিতাঃ॥

৮। পিণ্ডং পদং তথা রূপং রূপাতীতং নিরঞ্জনম্।
স্বরভেদস্থিতং জ্ঞানং জ্ঞায়তে গুরুতঃ সদা॥

৯। অকারাদ্যাঃ স্বরা পঞ্চতেষামষ্টৌ ভিদস্ত্বমী।
মাত্রাবর্ণৌ গ্রহৌ জীবো রাশির্ভং পিণ্ডযোগকৌ॥

১০। প্রসুপ্তো ভাষতে যেন যেনাগচ্ছতি শব্দিতঃ।
তস্য নামাদ্যবর্ণে যা মাত্রা মাত্রাস্বরঃ স হি॥

ইতি নরপতি জয়চর্য্যা স্বরোদয়ে।

উক্ত চক্রে ৬ দফায় যে সকল রাশির উল্লেখ আছে, মতান্তরে অস্বরে মেষ, সিংহ, বিছা, ইস্বরে মিথুন, কর্কট কন্যা, উস্বরে ধনু, মীন, এ স্বরে তুলা, বৃষ ও স্বরে মকর, কুম্ভ।

ঙ, ঞ, ণ এই বর্ণ ত্রয় কাহারও নামের আদিতে প্রায় দেখা যায় না; এই হেতু উহা পরিত্যক্ত হইয়াছে। যদি কখন কোন ব্যক্তির নামের আদিতে উক্ত বর্ণত্রয়ের অন্যতম দৃষ্টি গোচর হয়, তাহা হইলে তাহাদের পরিবর্ত্তে যথাক্রমে গ, জ, ড এই অক্ষর ত্রয় গ্রহণে গণনা বিধেয়।

যদি কাহার নামের আদিতে সংযুক্ত বর্ণ থাকে, তাহা হইলে যে যে ব সংযোগে যুক্তাক্ষর হইয়াছে, তাহাদের মধ্যে প্রথমোক্তটী গ্রহণে গণনা বিধেয়। যথা ক্ষীরোদ চন্দ্র নামের আদি অক্ষর "ক" গ্রহণীয়।

...নষ্টশূন্য গণনায় স্বরাঙ্ক নির্ণয় করিতে হয়। স্বরাঙ্ক নির্ণয় করিতে হইলে ...র স্বরাঙ্ক নির্ণয় করিতে হইবে তাহার নিদ্রাভঙ্গ বা ডাক নামের

আদ্যাক্ষর বা আদিবর্ণ পঞ্চ স্বরের কোন্ স্বরের অন্তর্গত জানিয়া স্বরাঙ্ক নির্ণয় করিতে হয়। আদ্যক্ষর যে স্বরের অন্তর্গত সেই স্বরের যে অঙ্ক সেই ব্যক্তিরও সেই স্বরাঙ্ক। স্বরাঙ্ক সম্বন্ধে বিবিধ মত আছে, এক মতে যথাক্রমে ১, ২, ৩, ৪ ও ৫ পঞ্চ স্বরের অঙ্ক অপর মতে ৮১, ৮৭, ৯৩, ৯৯ ও ১০৫ *।

শিব নারায়ণ পঞ্চস্বর বিজ্ঞান চক্র দ্রষ্টব্য পৃষ্ঠা, ২৯৭ এই দ্বিবিধ মতের যিনি যে মতে অধিক ফল মিলাইতে পারিবেন, তিনি সেই মত গ্রহণ করিবেন।

পঞ্চস্বর কোষ্ঠার যে কোষ্ঠায় যে ব্যক্তির নামের আদ্যক্ষর থাকিবে, সেই কোষ্ঠার যে স্বর সেই ব্যক্তির সেইটী উদিত স্বর হইবে। সেই স্বরানুসারে সেই ব্যক্তির বর্ষ মাসাদি স্থির হইবে। পূর্ব্বোক্ত চক্র দ্রষ্টব্য।

## পঞ্চস্বরা দশা বিবরণ।

গ্রহগণের যেরূপ নাক্ষত্রিকী দশা (দশম অধ্যায় দ্রষ্টব্য) গণনা হইয়া থাকে, সেইরূপ স্বরদশা গণনা হইয়া থাকে; প্রত্যেক স্বরের ১২শ বৎসর করিয়া পঞ্চ স্বরের দশার সমষ্টি ৬০ বৎসর। যাহার যেটী জন্মস্বর বা উদিত স্বর, প্রথমে সেই স্বরের দশা ভোগ হইবে। অর্থাৎ জন্মের ১ম দ্বাদশ বৎসর জন্মস্বরের দশা, তাহার পর ত্রয়োদশ হইতে চতুর্বিংশতি বৎসর পর্য্যন্ত ভ্রমিত বা কুমার স্বরের দশা ইত্যাদি ক্রমে দশা ভোগ হয়। পুনরায় ৬১ হইতে জন্ম স্বরদশা পড়ে। প্রত্যেক স্বরের দশায় অন্যান্য স্বরের অন্তর্দ্দশা যথাক্রমে ভোগ হয়। এবং প্রত্যেক অন্তর্দশায় অন্যান্য গ্রহের প্রত্যন্তর্দ্দশা যথাক্রমে ভোগ হইয়া থাকে। দশায় সমস্ত অন্তর্দ্দশার পরিমাণ সমান অর্থাৎ কম বেশী নহে, সুতরাং প্রত্যন্তর্দ্দশাও সেইরূপ। প্রত্যেক অন্তর্দ্দশার পরিমাণ ২ব ৪মা ২৪দিন এবং প্রত্যেক প্রত্যন্তর্দ্দশার পরিমাণ ৫ মা ২২দি ৪৮ দ ; দশার ক্রম-এস্বরে জন্ম হইলে অগ্রে এ স্বরদশা তৎপরে ও স্বর, তৎপরে অস্বর, তৎপরে ইস্বর তৎপরে উস্বর। অন্তর ও প্রত্যন্তর্দ্দশার ক্রম ও তদ্রূপ।

স্বরের ভোগ কাল ৭২ দিন। এক বৎসরে পঞ্চস্বর ভোগ হইয়া থাকে। যাহার অস্বরে জন্ম তাহার পক্ষে কার্ত্তিক মাসের ২২শে হইতে গণনা আরম্ভ করিতে হয়। অন্যান্য স্বরে জাত ব্যক্তির উহা হইতে হিসাব করিয়া লওয়া যায়। পূর্ব্বোক্ত শিবনারায়ণ চক্র দ্রষ্টব্য।

পুনরায় উক্ত ৭২ দিনকে ৫ ভাগ করিলে ১৪ দিন ২৪ দণ্ড হয়, উহাই আবার প্রত্যেক স্বরের অন্তরে অপরাপর স্বরের ভোগকাল হইবে।

---

* প্রত্যেক কোষ্ঠার তিথির অঙ্ক যোগ করিলে যাহা হয়, তাহাই সেই স্বরের অঙ্ক যথা অস্বরে ১+৬+১১+১৬+২১+২৬=৮১

৮১ আদি স্বরাঙ্ক মতে সপ্তশূন্য গণনার বয়স ও কোষ্ঠাঙ্ক নির্ণায়ক চক্র।

| স্বর ও স্বরাঙ্ক | | | | | বয়সাঙ্ক ১—১৪, ১৫—২৮, ২৯—৪২, ৪৩—৫৬, ইত্যাদি বর্ষের বয়সাঙ্ক এক। | | | | | | | | | | | | | | বয়ঃ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ৮১ অ | ৮৭ ই | ৯৩ উ | ৯৯ এ | ১০৫ ও | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | সপ্তশূন্য কোষ্ঠাঙ্ক নির্ণায়ক বয়সাঙ্ক। |
| বৃষ | মক | কর্ক | মীন | কন্যা | ১৩ | ১৪ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | |
| মিথু | কুম্ভ | সিংহ | মেষ | তুলা | ১৪ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | |
| কর্ক | মীন | কন্যা | ... | বিছা | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | |
| সিংহ | মেষ | তুলা | ... | ধনু | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১ | |
| কন্যা | ... | বিছা | বৃষ | মক | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১ | ২ | |
| তুলা | ... | ধনু | মিথু | কুম্ভ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১ | ২ | ৩ | |
| বিছা | বৃষ | মক | কর্ক | মীন | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১ | ২ | ৩ | ৪ | |
| ধনু | মিথু | কুম্ভ | সিংহ | মেষ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | |
| মক | কর্ক | মীন | কন্যা | ... | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | |
| কুম্ভ | সিংহ | মেষ | তুলা | ... | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | |
| মীন | কন্যা | ... | বিছা | বৃষ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | |
| মেষ | তুলা | ... | ধনু | মিথু | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | |
| ... | বিছা | বৃষ | মক | কর্ক | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | |
| ... | ধনু | মিথু | কুম্ভ | সিংহ | ১২ | ১৩ | ১৪ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | |

পরবর্ত্তী সপ্তশূন্য চক্রের কোষ্ঠা নির্ণয় করিতে হইলে; যে ব্যক্তির সপ্তশূন্য গণনা করিতে হইবে, তাহার অভীষ্ট বা জ্ঞাতব্য বয়সাঙ্ক, রাশি ও স্বরাঙ্ক জানিয়া পূর্ব্বোক্ত চক্রে দৃষ্টিপাত করিলেই সেই বৎসর সেই ব্যক্তির সপ্তশূন্য চক্রে কোন কোষ্ঠা পড়িবে তাহা স্থিরীকৃত হইবে। ১ হইতে ১৪ পর্য্যন্ত বয়সাঙ্ক উক্ত চক্রে প্রদত্ত হইয়াছে; ঐ সকল অঙ্কেই যথাক্রমে ১৫ হইতে ২৮, ২৯ হইতে ৪২, ৪৩ হইতে ৫৬, ৫৭ হইতে ৭০, ইত্যাদি বয়সের অঙ্ক হইবে। এক ব্যক্তির ধনুরাশি, বয়স ৪৬, স্বরাঙ্ক ৮১ তাহার কোষ্ঠাঙ্ক নির্ণয় করিতে হইলে ১ম "অ"স্বর স্তম্ভে ধনুরাশির দক্ষিণ বিপরীত দিকে বয়সাঙ্কে ৪ স্তম্ভের নিম্নে ৯ অঙ্ক পাওয়া গেল, ঐ ৯ সপ্তশূন্য কোষ্ঠার ৪৬ বৎসরের অঙ্ক। তৎপরে সপ্তশূন্য চক্রদৃষ্টে ফল নির্দ্দেশ।

৮১ একাশ্যাদি স্বরাঙ্কমতে সপ্তশূন্য চক্র।

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ |
|---|---|---|---|---|---|---|
| ২৫৬৫৩<br>৪০০০৪<br>৩০০০০<br>সপ্তশূন্য ক্লেশবর্ষ শুভ যোগে রিষ্টিভঙ্গ | ৪০১৩৬<br>০৪৪৪০<br>০৩৩৩৩<br>চারিশূন্য বর্ষ | ৬২৩১২<br>৪০০০৪<br>৩০০০০<br>সপ্তশূন্য-রিষ্ট বর্ষ | ১৪৫৬৫<br>০৪৪০০<br>০৩৩০০<br>ষট্শূন্য বর্ষ। | ৩৬০৪১<br>৪০০০৪<br>৩০০০০<br>পিণ্ডে বুধ শূন্যদ্বয় রিষ্ট। | ৫১২২৪<br>০৪৪০০<br>০৩৩০০<br>ষটশূন্য রিষ্ট, শূন্য-দ্বয়ে গুরু, অন্তে-কুজ। | ০৩৪০০<br>৪০০০৪<br>৩০০০০<br>দশ শূন্য শ, র, ম বর্ষে ক্লেশ |
| **৮** | **৯** | **১০** | **১১** | **১২** | **১৩** | **১৪** |
| ২৫৬৫৩<br>০৪৪৪০<br>০৩৩৩৩<br>ত্রিশূন্য বর্ষ চন্দ্রেশূন্য দ্বয় রিষ্ট | ৪০১৩৬<br>৪০০০৪<br>৩০০০০<br>অষ্টশূন্য, র, ম, কু বর্ষে হায়নে রিষ্টি | ৬২৩১২<br>০৪৪৪০<br>০৩৩৩৩<br>ত্রিশূন্য বর্ষ শুক্রাদি শূন্যদ্বয় রিষ্ট | ১৪৫৬৫<br>৪০০৪৪<br>৩০০২৩<br>চারি শূন্য শুভ বর্ষ অত্র বর্ষে শুভ | ৩৬০৪১<br>০৪৪৪০<br>০৩৩৩৩<br>ত্রিশূন্য কুজাদি শূন্য দ্বয় রিষ্ট। | ৫১২২৪<br>৪০০৪৪<br>৩০০৩৩<br>চারি শূন্য কুজাদি শূন্য দ্বয় রিষ্ট | ০৩৪০০<br>০৪৪৪০<br>০৩৩৩৩<br>ষট্ শূন্য অন্তেকুজ হেতু ক্লেশ |

কোষ্ঠাস্থিত অঙ্ক সকল গ্রহাঙ্ক সূচক। যথা ১ম কোষ্ঠার ২চন্দ্র, ৪বু ৩মঙ্গল ইঃ।

১ একাদি স্বরাঙ্ক মতে সপ্ত শূন্য গণনায় বয় ও কোষ্ঠাঙ্ক নির্ণায়ক চক্র।

| স্বর ও স্বরাঙ্ক | | | | | বয়সাঙ্ক ১—১৪, ১৫—২৮, ২৯ ৪২, ৪৩ - ৫৬ ইত্যাদি বর্ষের বয়সাঙ্ক এক | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| অ ১ | ই ২ | উ ৩ | এ ৪ | ও ৫ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | বয়ঃ |
| বৃষ | … | … | মেষ | মীন | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১ | ২ | সপ্তশূন্য কোষ্ঠা নির্দ্দেশক বয়সাঙ্ক। |
| মিথুন | বৃষ | … | … | মেষ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১ | ১ | ৩ | |
| কর্ক | মিথুন | বৃষ | … | … | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১ | ২ | ৩ | ৪ | |
| সিংহ | কর্ক | মিথুন | বৃষ | … | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | |
| কন্যা | সিংহ | কর্ক | মিথুন | বৃষ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | |
| তুলা | কন্যা | সিংহ | কর্ক | মিথুন | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | |
| বিছা | তুলা | কন্যা | সিংহ | কর্ক | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | |
| ধনু | বিছা | তুলা | কন্যা | সিংহ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | |
| মক | ধনু | বিছা | তুলা | কন্যা | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | |
| কুম্ভ | মক | ধনু | বিছা | তুলা | ১২ | ১৩ | ১৪ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | |
| মীন | কুম্ভ | মক | ধনু | বিছা | ১৩ | ১৪ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | |
| মেষ | মীন | কুম্ভ | মক | ধনু | ১৪ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | |
| … | মেষ | মীন | কুম্ভ | মক | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | [illegible] | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | |
| … | … | মেষ | মীন | কুম্ভ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১ | |

## ১ একাদি স্বরাঙ্কমতে সপ্তশূন্য চক্র।

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ |
|---|---|---|---|---|---|---|
| ৬২৩১২<br>৪০০০৪<br>৩০০০০<br>সপ্তশূন্য<br>ক্লেশবয় | ১৪৫৬৫<br>০৪৪০০<br>০৩৩১০<br>ষট্ শূন্য | ৩৬০৪১<br>৪০০০৪<br>৩০০০০<br>অষ্ট শূন্য | ৫১২২৪<br>০৪৪০০<br>০৩৩০৬<br>ষট্ শূন্য | ০৩০০০<br>৪০০০৪<br>৩০০০০<br>দশ শূন্য | ২৫৬৫৩<br>০৪৪৪০<br>০৩৩৩৩<br>ত্রিশূন্য | ৪০১৩৬<br>৪০০০৪<br>৩০০০০<br>অষ্টশূন্য |
| ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ |
| ৬২৩১২<br>০৪৪৪০<br>০৩৩৩৩<br>ত্রিশূন্য | ১৪৫৬৫<br>৪০০৪৪<br>৩০০৩৩<br>চারিশূন্য | ৩৬০৪১<br>০৪৪৪০<br>০৩৩৩৩<br>চারিশূন্য | ৫১২২৪<br>৪০০৪৪<br>৩০০৩৩<br>চারিশূন্য | ০৩৪০০<br>০৪৪৪০<br>০৩৩৩৩<br>ষট্ শূন্য | ২৫৬৫৩<br>৪০০০৪<br>৩০০০৫<br>সপ্তশূন্য | ৪০১৩৬<br>০৪৪৪০<br>০৩৫৩৩<br>চারিশূন্য |

কোষ্ঠাস্থিত অঙ্ক সকল গ্রহাঙ্ক সূচক। ১ম কোষ্ঠার ৬ শুক্র, ৪বুধ, ৩মঙ্গল-ইঃ।

## সপ্তশূন্য বর্ষ ও রিষ্টি বিষয়ক বিচার।

পঞ্চস্বরা মতে পতাকী চক্রে, ত্রিপাপ বর্ষে, সপ্ত শূন্য বর্ষে ও অন্য রিষ্টি স্থির হইলে সেই বৎসর মৃত্যু হইবে কিনা? তাহা স্থির করিবার নিয়ম।

মৃত্যু বর্ষ নির্ণয়। উক্ত রিষ্ট বর্ষে সপ্তশূন্য কোঠায় যত অঙ্ক থাকিবে, সেই সকল অঙ্ক একত্র যোগ করত, যোগফলকে ৫ দ্বারা ভাগ করিলে যদি ১, ২ কিম্বা ৩ ভাগ শেষ থাকে; তাহা হইলে সেই বৎসর মৃত্যু হইবে না; আর যদি ৪ কিম্বা ৫ বা শূন্য ভাগ শেষ থাকে, তাহা হইলে মৃত্যু অনিবার্য্য।

অন্য প্রকার। পঞ্চস্বরামতে রিষ্টি বর্ষাঙ্কে ৯ যোগ করিয়া যোগফল ৫ দিয়া ভাগ করত ৪ বা ৫ ভাগ শেষ থাকিলে সেই বর্ষে মৃত্যু।

মৃত্যু মাস নির্ণয়। রিষ্টি বর্ষ নির্ণয় করনান্তর এবং সেই বর্ষে মৃত্যু নিশ্চয় অবধারণ পূর্ব্বক মৃত্যু মাসাদি নির্ণয় করা উচিত।

$\frac{\text{বয়সাঙ্ক} + \text{রাশ্যঙ্ক} + \text{স্বরাঙ্ক}}{৫}$ ভাগশেষাঙ্ক দ্বারা মৃত্যু মাস নির্ণীত হইবে।

ভাগশেষ ১ থাকিলে অ-স্বরের মাসে, ২ থাকিলে ই-স্বরের মাসে ইত্যাদি। কোন্ স্বরের কোন্ মাস তাহা পঞ্চস্বর বিজ্ঞান চক্রে দ্রষ্টব্য।

অন্যপ্রকার। $\frac{\text{বয়সাঙ্ক + রাশাঙ্ক + অন্তস্বরাঙ্ক}}{৫}$ তৎপরে পূর্ব্বোক্ত রূপ।

যেটী যাহার স্বরাঙ্ক বা জন্ম-স্বরাঙ্ক তাহা হইতে ৫ম স্বরই অন্তস্বর।

মৃত্যু তিথি নির্ণয়। $\frac{\text{বয়সাঙ্ক + রাশ্যঙ্ক + স্বরাঙ্ক}}{৬}$ ভাগ শেষ দ্বারা তিথি নির্ণয় হয়।

ভাগশেষ একে নন্দা, দুয়ে ভদ্রা, তিনে জয়া, চারে রিক্তা এবং পাঁচে পূর্ণা তিথিতে মৃত্যু হয়।

২য় প্রকার। স্বরাঙ্কের পরিবর্ত্তে অন্ত স্বরাঙ্ক যোগে ঐরূপ।

৩য় প্রকার। $\frac{\text{বয়সাঙ্ক + স্বরাঙ্ক + রাশ্যঙ্ক ) × ৬}}{১৫}$

ভাগ শেষ ১ থাকিলে প্রতিপৎ ২ থাকিলে দ্বিতীয়া ইত্যাদি; মৃত্যুতিথি নির্ণয় কালে চন্দ্রের বলাবল প্রতি লক্ষ্য রাখা কর্ত্তব্য। পূর্ব্বোক্ত রূপে গণিত তিথির মিলন না হইলে প্রাপ্ত তিথি সহ ১ যোগ বা ১ বিয়োগ করিতে হয়; চন্দ্র পূর্ণ বল হইলে ১ বিয়োগ ও হীনবল হইলে ১ যোগ করিতে হয়।

চন্দ্রের তিন প্রকার বল উক্ত হইয়াছে। হীনবল, মধ্যবল ও পূর্ণবল। শুক্ল প্রতিপৎ হইতে দশমী পর্য্যন্ত মধ্যবল, একাদশী হইতে কৃষ্ণ পঞ্চমী পর্য্যন্ত পূর্ণ বল এবং কৃষ্ণ ৬ষ্ঠী হইতে অমাবস্যা পর্য্যন্ত হীনবল।

মৃত্যু বার নির্ণয়। $\frac{\text{বয়সাঙ্ক + রাশ্যঙ্ক + স্বরাঙ্ক}}{৭}$ ভাগশেষ দ্বারা মৃত্যু বার নির্ণেয়।

১ থাকিলে রবি, ২ থাকিলে সোম ইত্যাদি।

মৃত্যু লগ্ন ও নক্ষত্র নির্ণয়। $\frac{\text{বয়সাঙ্ক + রাশ্যঙ্ক + স্বরাঙ্ক।}}{৫}$

১ অবশিষ্ট থাকিলে সেই ব্যক্তির উদিত স্বরের, ২ থাকিলে ভ্রমিত স্বরের ইত্যাদি নক্ষত্রে ও রাশির উদয়ে (লগ্নে) মৃত্যু হইবে।

মৃত্যুবর্ষ নিশ্চিতরূপে অবগত না হইয়া অন্যান্য গণনা করা বৃথা। অবশেষে বক্তব্য এই যে চতুর্দ্দশ বর্ষের মধ্যে দুইবার করিয়া সপ্তশূন্যের বৎসর পড়িয়া থাকে। সপ্তশূন্যের বৎসরে যে জাতকের নিজের মৃত্যুই হইবে, এরূপ নহে। অধিক স্থলে আমরা ফল মিলাইয়া দেখিয়াছি যে ঐ ঐ বৎসরে হয় কোনরূপ বিশেষ অর্থ ক্ষতি কিম্বা স্বজন বিয়োগ হেতু দারুণ শোক প্রাপ্তি হইয়া থাকে। রাজদণ্ড, দারুণ ক্ষতি, বঞ্চনা ইত্যাদি মৃত্যু স্বরূপ।

## সপ্তম পরিচ্ছেদ।—গুলিক বিবরণ।

১। রবিবারাদি শন্যন্তং গুলিকাদি নিরূপ্যতে।
দিবসানষ্টধা কৃত্বা বারেশাদ্ গণয়েৎ ক্রমাৎ॥
২। অষ্টমাংশো নিরীশঃ স্যাচ্ছন্যংশো গুলিকঃ স্মৃতঃ।
রাত্রিরপ্যষ্টধাভক্তা বারেশাৎ পঞ্চমাদিতঃ॥
৩। গণয়েদষ্টমঃ খণ্ডো নিষ্পতি পরিকীর্ত্তিতঃ।
শন্যংশোগুলিকঃ প্রোক্তো গুর্ব্বংশোযমঘণ্টকঃ॥
৪। ভৌমাংশোমৃত্যুরাদিষ্টো রব্যংশ কালসংজ্ঞকঃ।
সৌম্যাংশোঽর্দ্ধপ্রহরকঃ স্পষ্টকর্ম্ম প্রদেশকঃ॥

### ১। গুলিক সাধন প্রণালী।

রব্যাদি সপ্তবার হইতে গুলিক নিরূপিত হয়। পূর্ব্বে যামার্দ্ধ নির্ণয় যেরূপ প্রণালীতে করা হইয়াছে, ইহা প্রায় সেইরূপ। (২০৬ ও ২০৭ পৃ দ্রষ্টব্য।) ইহাতে বিশেষ এই যে যামার্দ্ধের অধিপতি-নির্ণয় স্বতন্ত্র এবং দিবা ও রাত্রিতে অষ্টম যামার্দ্ধের কোন অধিপতি নাই। ইহাতে দিবসে বারাধিপতি হইতে আরম্ভ করিয়া সপ্ত যামার্দ্ধের অধিপতি সপ্তগ্রহ এবং যে দিবসের যে গ্রহ পঞ্চম যামার্দ্ধের অধিপতি, রাত্রিতে সেইগ্রহ প্রথম যামার্দ্ধের অধিপতি, তৎপরে পর পর গ্রহ পর পর যামার্দ্ধের অধিপতি হইয়া থাকে; পরবর্ত্তী গুলিক নির্ণয় যামার্দ্ধাধিপ চক্র দৃষ্টে সহজেই বোধগম্য হইবে।

রবির যামার্দ্ধ কাল, কুজের যামার্দ্ধ মৃত্যু, বুধের অর্দ্ধপ্রহরক, গুরুর যমঘণ্টক এবং শনির যামার্দ্ধ গুলিক নামে অভিহিত হয়। শনি যে যামার্দ্ধের অধিপতি, সেই যামার্দ্ধকেই গুলিক কহে। গুলিকের অন্য নাম মন্দাত্মজ, শনিপুত্র এবং মান্দি। পরাশরে ইহার বহুল প্রয়োগ দেখা যায়। রাহু কেতু গ্রহ না হইয়াও যেমন গ্রহের ন্যায় ফল প্রদান করে ইহাও তদ্রূপ।

## গুলিক বার-গুণকাঙ্ক চক্র।

| বার | রবি | সোম | কুজ | বুধ | গুরু | শুক্র | শনি |
|---|---|---|---|---|---|---|---|
| দিবা গুণকাঙ্ক | ৭ | ৬ | ৫ | ৪ | ৩ | ২ | ১ |
| রাত্রি গুণকাঙ্ক | ৩ | ২ | ১ | ৭ | ৬ | ৫ | ৪ |

## গুলিক নির্ণয় যামার্দ্ধাধিপ চক্র।

| | বার | ১ম | ২য় | ৩য় | ৪র্থ | ৫ম | ৬ষ্ঠ | ৭ম |
|---|---|---|---|---|---|---|---|---|
| দিবা যামার্দ্ধাধিপ। | রবি | র | চ | ম | বু | বৃ | শু | শ |
| | সোম | চ | ম | বু | বৃ | শু | শ | র |
| | কুজ | ম | বু | বৃ | শু | শ | র | চ |
| | বুধ | বু | বৃ | শু | শ | র | চ | ম |
| | গুরু | বৃ | শু | শ | র | চ | ম | বু |
| | শুক্র | শু | শ | র | চ | ম | বু | বৃ |
| | শনি | শ | র | চ | ম | বু | বৃ | শু |
| রাত্রি যামার্দ্ধাধিপ। | রবি | বৃ | শু | শ | র | চ | ম | বু |
| | সোম | শু | শ | র | চ | ম | বু | বৃ |
| | কুজ | শ | র | চ | ম | বু | বৃ | শু |
| | বুধ | র | চ | ম | বু | বৃ | শু | শ |
| | গুরু | চ | ম | বু | বৃ | শু | শ | র |
| | শুক্র | ম | বু | বৃ | শু | শ | র | চ |
| | শনি | বৃ | র | শু | শ | র | চ | ম |

গুলিক সাধন করিতে হইলে নিম্নোক্ত প্রকারে করিতে হয়। দিবা বা রাত্রিতে জন্ম হইলে, সেই দিবস দিবা বা রাত্রির যামার্দ্ধমান কত ? অগ্রে স্থির করিতে হইবে ; তদনন্তর পূর্ব্ববর্ত্তী চক্র হইতে কোন্ যামার্দ্ধে সেইদিন গুলিক পড়িয়াছে, জানিয়া সেই দিনের গুলিক গুণকাঙ্ক দ্বারা যামার্দ্ধমানকে গুণ করিলে যে গুণ ফল হইবে, তাহাই গুলিক দণ্ড নামে অভিহিত হইবে। তদনন্তর ঐ ইষ্টদণ্ড অবলম্বনে (যেরূপ লগ্ন নির্ণয় করিতে হয়) গুলিক-লগ্ন নির্ণয় করিবেন। গুলিক-লগ্ন স্ফুট প্রাপ্ত হইলে দেখিতে হইবে, যে লগ্নাদি দ্বাদশ ভাবের কোন ভাবে গুলিক-লগ্ন পড়িয়াছে। তাহার পর পশ্চাৎ প্রদত্ত গুলিকস্থিতি ফল হইতে ফল অবগত হওয়া যাইবে।

## ২। গুলিকস্ফুট নির্ণয়ের উদাহরণ।

১১১ পৃষ্ঠার ১নং কোষ্ঠীর গুলিক সাধন নিম্নে প্রদর্শিত হইতেছে। ২২ জ্যৈষ্ঠ রাত্রি ৯ ঘটিকার সময় জন্ম। ঐ তারিখের রাত্রিমান ২৬।৪১ পল। ঐ রাত্রিমানকে ৮ভাগ করিলে প্রত্যেক ভাগ ৩।২০।৭।৩০, শুক্রবারের রাত্রির গুলিক গুণকাঙ্ক ৫ (গুলিক বার গুণকাঙ্ক চক্র দ্রষ্টব্য) দিয়া উক্ত লব্ধ রাত্রির যামার্দ্ধমান ৩।২০।৭।৩০ কে গুণ করিলে ১৬।৪০।৩৭।৩০ হইল। ইহাই গুলিক ইষ্ট দণ্ডাদি, এই ইষ্ট দণ্ডাদিকে জন্মদণ্ডের ন্যায় মনে করিয়া যে রাশ্যাদি স্ফুট নির্ণয় হইবে, তাহাই গুলিক স্ফুট নামে অভিহিত হইবে।

১৬।৪০।৩৭।৩০ ইহাকে ঘণ্টামিনিটে পরিণত করিলে ৬ ঘ ৪০ মি ১৫ সেঃ হইল। ইহার সহিত সূর্য্যাস্ত সময় ৬ ঘণ্টা ৩৭ মিঃ যোগ করিলে রাত্রি ১টা ১৭ মিঃ ১৫ সেঃ হয়। এই সময়ের লগ্ন নির্ণয় করিতে হইবে।

উক্ত ২২ জ্যৈষ্ঠ ইংরাজি ৩রা জুন। ঐ ৩রা জুনের (১৪নং তাঃ ১১৫ পৃষ্ঠা)

| | |
|---|---|
| সূর্য্যের মাধ্যাহ্নিক সরল উত্থান | ৪।৪৫।১৭ |
| গত মধ্যাহ্ন সময় হইতে যত ঘণ্টাদি হইয়াছে | ১৩।১৭।১৫ |
| সমষ্টি | ১৮।২।৩২ |

১৭২ পৃ ১৩নং তাঃ "ক" স্তম্ভে ২ ছত্রে ১৮।৪।২২ অঙ্কের বিপরীতে তনুভাব স্তম্ভে মেষের ১ ডিঃ ২৭ মিঃ পাওয়া গেল। অর্থাৎ ০।১।২৭ সায়ন গুলিক লগ্ন স্ফুট হইল। অয়নাংশ ২০।৫৪।৪২ বাদ দিলে ১১।১০।৩২।১৮ মীন রাশিতে চতুর্থভাবে গুলিক-লগ্ন হইল। ইহার ফল নিম্নোক্ত শ্লোকে দ্রষ্টব্য।

### ৩। গুলিক ফল।

১। রোগার্ত্তঃ সততং কামী পাপাত্মাদিগতঃ শঠঃ।
মূর্ত্তিস্থে গুলিকে মন্দে খলভাবোহতিদুঃখিতঃ॥

২। বিকৃতো দুঃখিতঃ ক্ষুদ্রো ব্যসনী চ গতত্রপঃ।
ধনস্থে গুলিকে জাতো নিঃস্বো ভবতি মানবঃ॥

৩। চার্ব্বঙ্গো গ্রামপঃ পুণ্যঃ সংযুক্তঃ সজ্জনপ্রিয়ঃ।
মন্দে তৃতীয়গে জাতো জায়তে রাজপূজিতঃ॥

৪। রোগী সুখপরিত্যক্তঃ সদা ভবতি পাপকৃৎ।
যমাত্মজে সুখস্থে তু বাতপিত্তাধিকো ভবেৎ॥

৫। বিস্তুতির্বিধনোহল্লায়ু দ্বেষী ক্ষুদ্রো নপুংসকঃ।
সুতস্থানগতে পাপে স্ত্রীজিতো নাস্তিকো ভবেৎ॥

৬। বীতশত্রুঃ সুপুষ্টাঙ্গো রিপুস্থানে যমাত্মজে।
সুদীপ্তঃ সম্মতঃ স্ত্রীণাং সোৎসাহঃ সুদৃঢোদিতঃ॥

৭। স্ত্রীজিতঃ পাপকৃজ্জারঃ কৃশাঙ্গো গতসৌহৃদঃ।
জীবতি স্ত্রীধনেনৈব সপ্তমস্থে রবেঃ সুতে॥

৮। ক্ষুধালুদুঃখিতঃ ক্রূরস্তীক্ষ্ণরোষোহতিনির্ঘৃণঃ।
রন্ধ্রে প্রাণহরে নিঃস্বো জায়তে গুণবর্জ্জিতঃ॥

৯। বহুক্লেশী কৃশতনুর্দুষ্টকর্ম্মাতিনির্ঘৃণঃ।
মন্দো ধর্ম্মস্থিত মন্দঃ পিশুনো বহিবাকৃতিঃ॥

১০। পুত্রান্বিতো সুখী ভোক্তা দেবাগ্ন্যর্চ্চনবৎসলঃ।
দশমে গুলিকে জাতো যোগধর্ম্মাশ্রিতঃ সুখী॥

১১। সুস্ত্রী ভোগী প্রজাধ্যক্ষো বন্ধুনামহিতে রতঃ।
লাভে যমাত্মজে জাতো নীচাঙ্গঃ সার্ব্বভৌমিকঃ॥

১২। নীচকর্ম্মাশ্রিতঃ পাপোঽহীনাঙ্গো দুর্ভগোঽলসঃ।
ব্যয়গে গুলিকে জাতো নীচেষু কুরুতে রতিম্॥

## অষ্টম পরিচ্ছেদ।—সর্ব্বতোভদ্র চক্র।

অনেক কোষ্ঠীতে সর্ব্বতোভদ্র নামক একটী চক্র দেখা যায়। কিন্তু তাহার উদ্দেশ্য কি এবং তাহার ফলাফলই বা কি সে সম্বন্ধে কিছু লিখিত হয় না।

সুতরাং প্রকৃতপক্ষে তাহার কোন ব্যবহারই হয় না। জ্যোতিবিক গণনায় ইহার উদ্দেশ্য কি? কি কি গণনার জন্য ইহা ব্যবহৃত হয় তাহা সংক্ষেপে সরলভাবে আমরা নিম্নে বিবৃত করিতেছি। আশাকরি নবশিক্ষার্থিগণও পাঠকবৃন্দ এই প্রথানুসারে গণনা দ্বারা ফল পরীক্ষা করতঃ ইহার মর্ম্মাবগত হইবেন। ইহা দ্বারা সকল প্রকার গণনা সংসাধিত হইতে পারে। যাত্রাদি শুভাশুভ দিন গণনা, জীবনের শুভাশুভ ফল গণনা, রোগোৎপত্তির পরিণাম ফল গণনা, প্রশ্ন গণনা, রাষ্ট্রবিপ্লব গণনা ইত্যাদি সমস্তই এই চক্র দ্বারা গণনা করা যাইতে পারে।

## ১। সর্ব্বতোভদ্র চক্র প্রস্তুত ও গ্রহ নক্ষত্রাদি সন্নিবেশ প্রণালী।

ঊর্দ্ধগামী দশটী রেখা অর্থাৎ পূর্ব্ব পশ্চিমে লম্বা দশ রেখা এবং তির্য্যক্‌ভাবে অর্থাৎ উত্তর দক্ষিণে দশ রেখা বিন্যাস করিলে একাশী প্রকোষ্ঠবিশিষ্ট এক চক্র প্রস্তুত হইবে। তাহাই সর্ব্বতোভদ্র চক্র নামে কথিত হয়।

### সর্ব্বতোভদ্র চক্র।

ঈশান — পূর্ব্ব — অগ্নি

ঘ ঙ ছ

উত্তর

ঞ ঝ

| | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| অ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | আ |
| ২ | উ | অ | ব | ক | হ | ড় | ঊ | ১০ |
| ১ | ল | ঌ | বৃষ | মিথুন | কর্কট | ৡ | ম | ১১ |
| ২৭ | চ | মেষ | ও | নন্দা বহ্নি মঙ্গল | ঔ | সিংহ | ট | ১২ |
| ২৬ | দ | মীন | রিক্তা শুক্র | পূর্ণা শনি | ভদ্রা বুধ চন্দ্র | কন্যা | প | ১৩ |
| ২৫ | শ | কুম্ভ | অঃ | জয়া গুরু | অং | তুলা | র | ১৪ |
| ২৪ | গ | ঐ | মকর | ধনু | বিছা | এ | ত | ১৫ |
| ২৩ | ৠ | খ | জ | ভ | য | ন | ঋ | ১৬ |
| ঈ | ২২ | ০ | ২১ | ২০ | ১৯ | ১৮ | ১৭ | ই |

ধ ফ ঢ

বায়ু — পশ্চিম — নৈঋত

উপরিস্থিত চক্র অঙ্কিত করিয়া তন্মধ্যস্থিত ৮১টী প্রকোষ্ঠে নিম্নোক্ত নিয়মানুসারে যথাক্রমে ১৬টী স্বর বর্ণ, ২৮টী নক্ষত্র, ২০টী অক্ষর, ১২টী রাশি, এবং ৫ প্রকার তিথি, এই গুলি চক্রস্থ প্রকোষ্ঠে বিন্যাস করতঃ তিথির প্রকোষ্ঠে যথা নিয়মে বার সংস্থাপন করিতে হইবে।

স্বর, নক্ষত্র, বর্ণ, রাশি, তিথি ও বারাদি বিন্যাস প্রণালী।

২। আকারাদিস্বরাঃ কোষ্ঠেষ্বীশাদৌ বিদিশি ক্রমাৎ।
সৃষ্টিমার্গেণ দাতব্যাঃ ষোড়শৈবং চতুর্ভ্রমণ ॥

ঈশানকোণস্থ ১ম পংক্তির ১ম প্রকোষ্ঠে, অ, অগ্নি কোণস্থ ১ম কোঠায় আ, নৈঋত কোণস্থ ১ম কোঠায় ই, বায়ুকোণস্থ ১ম কোঠায় ঈ, ঈশান কোণস্থ ২য় পংক্তির ২য় কোঠায় উ, অগ্নি কোণস্থ ২য় কোঠায় ঊ, নৈঋত কোণস্থ ২য় কোঠায় ঋ, বায়ু কোণস্থ ২য় কোঠায় ৠ এইরূপে চারিবার ঈশানাদি কোণে পরিভ্রমণ করতঃ চতুষ্কোণস্থ চারি চারি কোঠায় অকারাদি ১৬টী স্বর বসাইতে হইবে।

৩। কৃত্তিকাদীনি ধিষ্ণ্যানি পূর্ব্বাশাদি লিখেত্ততঃ।
সপ্তসপ্তক্রমাদেতান্যষ্টাবিংশতি সংখ্যয়া ॥
অবকহড়া দিশি প্রাচ্যাং মটপরতাশ্চ দক্ষিণে।
নয়ভজখাশ্চ বারুণ্যাং গশদচলাস্তথোত্তরে ॥

অভিজিৎ সমেত কৃত্তিকাদি অষ্টাবিংশতি নক্ষত্র সূচক সংখ্যা ৩, ৪, ৫ ইত্যাদি পূর্ব্ব দক্ষিণাদি চতুর্দ্দিকের ১ম পংক্তির অবশিষ্ট ৭টা করিয়া ২৮ প্রকোষ্ঠে বসাইবে। অর্থাৎ পূর্ব্বদিকস্থ ১ম পংক্তির ২য় প্রকোষ্ঠে "অ" কারের পরবর্ত্তী কোঠা হইতে কৃত্তিকা নক্ষত্র সূচক ৩ সংখ্যা, তৎপরবর্ত্তী কোঠায় রোহিণী নক্ষত্র সূচক ৪ সংখ্যা এইরূপে চারিদিকের কোঠায় পর পর নক্ষত্র সংখ্যা সকল বসাইবে। অভিজিৎ নক্ষত্রের চিহ্ন ০, ইহা ২১ সংখ্যার পর বসিবে। চতুর্দ্দিকস্থ ১ম পংক্তির কোঠা সকল পরিপূরিত হইল।

৪। ত্রয়স্ত্রয়োবৃষাদ্যাশ্চ পূর্ব্বাশাদির্ব্বুধৈঃ ক্রমাৎ।
রাশয়োদ্বাদশৈবন্তু মেষান্তা সৃষ্টিমার্গতঃ ॥

বৃষাদি ১২টী, রাশি পূর্ব্ব-দক্ষিণাদি চারিদিকের ৩য় পংক্তির অবশিষ্ট ১২টী ঘরে যথাক্রমে বসাইবে।

৫। শেষেষু কোষ্ঠকেষ্বেষু নন্দাদিতিথিপঞ্চকম্।
বারাণাংসপ্তকং লেখ্যং ভৌমাদ্যঞ্চ ক্রমেণ তু ॥
ভৌমার্কৌ চৈব নন্দায়াং ভদ্রায়াং বুধশীতগূ।
জয়াদিষু ক্রমাজ্জ্ঞেয়া গুরুশুক্রশনৈশ্চরাঃ ॥
ইত্যেষঃ সর্ব্বতোভদ্রপ্রস্তারঃ কীর্ত্তিতো ময়া।

এক্ষণে ৫টী প্রকোষ্ঠ অবশিষ্ট আছে, চারিদিকে ৪টী এবং মধ্যস্থলে একটী পূর্ব্বদিকস্থ ৪র্থ পংক্তির কোষ্ঠায় নন্দা তিথি (১ পদ ৬ষ্ঠী ১১শী) দক্ষিণস্থ ৪র্থ পংক্তির কোষ্ঠায় ভদ্রা (২য়া, ৭মী, ১২শী) পশ্চিমস্থ ৪র্থ পংক্তির কোষ্ঠায় জয়া (৩য়া, ৮মী, ১৩শী) উত্তরস্থ ৪র্থ পংক্তির কোষ্ঠায় রিক্তা (৪র্থী, ৯মী, ১৪শী) এবং মধ্য কোষ্ঠায় পূর্ণা (৫মী ১০মী ১৫শী) লিখিবে। নন্দার কোষ্ঠায় মঙ্গল ও রবি, ভদ্রার সহ বুধ ও চন্দ্র, জয়া সহ গুরু, রিক্তা সহ শুক্র এবং পূর্ণা সহ শনি এই সাতটী বসাইবে।

তৎপরে পূর্ব্বদিকের ২য় পংক্তির ৫টী প্রকোষ্ঠে অ ব ক হ ড়; দক্ষিণের ২য়পংক্তির ৫টী কোষ্ঠায় ম ট প র ত; পশ্চিম দিকের ২য় পংক্তির ৫টী কোষ্ঠায় ন য় ভ জ খ; এবং উত্তর দিকের ২য় পংক্তির ৫টী কোষ্ঠায় গ শ দ চ ল এই রূপে পঞ্চ পঞ্চ অক্ষর লিখিতে হইবে সর্ব্বতোভদ্র চক্র অঙ্কিত হইল।

৬। ঘঙছাঃ ষণচাশ্চৈব ধফড়াস্থঝঞাস্তথা।
এতত্রিকং ত্রিকং বিদ্ধং বিদ্ধৈঃ কৃপভদৈঃ ক্রমাৎ ॥
ঘঙছা রৌদ্রগে বেধে ষণচা হস্তগে তথা।
ধফড়াঃ পূর্ব্বাষাড়ায়াং থঝঞা ভাদ্র-উত্তরে ॥

চক্রের বহির্ভাগে পূর্ব্বদিকে ঘ ঙ ছ দক্ষিণে ষ ণ চ পশ্চিমে ধ ফ ঢ এবং উত্তরে থ, ঝ ঞ বসাইবে।

চক্রস্থ প্রথম পংক্তির পূর্ব্বাদি চারিদিকের ৬,১৩,২০,১৬ নক্ষত্রের ও চক্রস্থ দ্বিতীয় পংক্তির পূর্ব্বাদি চারিদিকের ক প ভ দ এই চারিটী অক্ষরের প্রত্যেকের দ্বারা এই তিনটী করিয়া অক্ষর যথাক্রমে বিদ্ধ।

৭। ববৌ শসৌ খষৌ চৈব জযৌ ঙঞৌ পরস্পরম্।
একেন দ্বিতয়ং জ্ঞেয়ং শুভাশুভগ্রহব্যধে ॥

বব, শশ, খষ, জয, এবং ঙ ঞ এই দুই দুইটী অক্ষর পরস্পর পরস্পরের সমান। শুভাশুভ গ্রহের দ্বারা উক্ত অক্ষর যুগলের কোন একটী অক্ষর বিদ্ধ হইলে অপরটী বিদ্ধ বলিয়া জানিতে হইবে। অর্থাৎ শ বিদ্ধ হইলে স বিদ্ধ বলিয়া ধরিতে হইবে। খ বিদ্ধ হইলে ষ বিদ্ধ বলিয়া বুঝিতে হইবে ইত্যাদি।

৮। অবর্ণাদিস্ব দ্বন্দ্বে একশেষে দ্বয়োর্ব্যধঃ।
যুগ্মস্বরাত্মকে বেধে ত্বনুস্বারবিসর্গযোঃ॥

অ আ, ই ঈ, উ ঊ, ঋ, ৠ, ৯ ৡ, এ ঐ ও ঔ, অং অঃ এই প্রত্যেক দুইটী দুইটী স্বর বর্ণের একটী স্বর বর্ণের বেধ হইলে, সেই দুইটী স্বরেরই বেধ হইবে। আকারাদি যুগ্ম স্বরের বেধ সদৃশ অনুস্বার ও বিসর্গ এই উভয় বর্ণের বেধ সিদ্ধ হয়।

৯। কোণস্থধিষ্ণ্যযোর্ম্মধ্যে ত্বন্ত্যাদিপাদগে গ্রহে।
অস্বরাদিচতুষ্কস্য বেধঃ পূর্ণতিথেস্তথা॥

ঈশানকোণস্থ ২ ও ৩, অগ্নিকোণস্থ ৯ ও ১০, নৈঋত কোণস্থ ১৬ ও ১৭, এবং বায়ুকোণস্থ ২২ ও ২৩ নক্ষত্রের যথাক্রমে শেষ ও প্রথম পাদে গ্রহ আগমন করিলে অ আ, ই ঈ, উ ঊ, ঋ, ৠ, ৯, ৡ, এ, ঐ, ও ঔ এবং অং অঃ প্রত্যেক চারি পংক্তির চারি কোণের চারিটী চারিটী অক্ষর যথা অ, আ, ই, ঈ, উ, ঊ, ঋ, ৠ, এবং পূর্ণা তিথির বেধ হয়। এবং,—

| | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| পূর্ব্বদিকস্থ | ১ম পংক্তির | | | ৬ নক্ষত্রও | ২য় পংক্তির | | | ক কারে | সহিত | ঘঙছ | এর বেধ হয়। |
| দক্ষিণ | ” | ” | ” | ১৩ | ” | ” | ” | প | ” | ষণঢ | ” |
| পশ্চিম | ” | ” | ” | ২০ | ” | ” | ” | ভ | ” | ধফঢ | ” |
| উত্তর | ” | ” | ” | ২৬ | ” | ” | ” | দ | ” | থঝঞ | ” |

অর্থাৎ চক্র মধ্যস্থ ৬, ১৩, ২০, ২৬ নক্ষত্রে যখন শুভ বা পাপ গ্রহ দ্বারা বিদ্ধ বা যুক্ত হইবে, তখন চক্রবহিস্থ ঐ তিন তিনটী অক্ষর ও যথাক্রমে বিদ্ধ বলিয়া পরিগণিত হইবে।

১০। যত্র পূর্ব্বাদি কোষ্ঠায়াং বৃষরাশ্যাদিগো রবিঃ।
সা দিগস্তমিতা জ্ঞেয়া ত্রিস্র শেষাঃ সদোদিতাঃ॥

সর্ব্বতোভদ্র চক্রের পূর্ব্বাদি চারিদিকের তৃতীয় পংক্তিতে বৃষাদি দ্বাদশ রাশি বিন্যস্ত হইয়াছে (চক্র দেখুন।) যখন সূর্য্য যে দিকস্থ তিনটী রাশিতে

অবস্থান করেন, তখন সেইদিক অস্তমিত হয় এবং অপর তিনটী দিক তৎকালে উদিত থাকে। অর্থাৎ জ্যৈষ্ঠ, আষাঢ় ও শ্রাবণ এই তিন মাস রবি বৃষ, মিথুন ও কর্কট রাশিতে যথাক্রমে অবস্থান হেতু পূর্ব্বদিক অস্তমিত হয় এবং অপর তিন দিক উদিত থাকে। এইরূপ অন্যান্য দিক ও রাশি সম্বন্ধে বুঝিবেন।

১১। ঈশানস্থাঃ স্বরাঃ প্রাচ্যাং জ্ঞেয়া আগ্নেয়গা যমে।
নৈঋর্ত্যস্থাস্তু বারুণ্যাং বায়ব্যাং সৌম্যদিক্‌স্থিতাঃ ॥

সর্ব্বতোভদ্র চক্রে দেখা যায় যে ১৬টী স্বর, চারি কোণস্থ চারিটী চারিটী করিয়া ১৬টী প্রকোষ্ঠে বিন্যস্ত হইয়াছে। ঈশান কোণস্থ অ, উ, ঌ, ও ৪টী স্বর পূর্ব্বদিকে সংলগ্ন বিবেচনা করিয়া উপরিউক্ত নিয়মানুসারে পূর্ব্বদিক অস্ত কালে এই চারিটী স্বর অস্তগত মনে করিবেন। সেইরূপ অগ্নি কোণস্থ আ, ঊ, ৯৯, ঔ দক্ষিণে সংলগ্ন হেতু দক্ষিণদিক অস্তমিত কালে ইহারা অস্তমিত বলিয়া বিবেচিত হইবে। তদ্রূপ নৈঋতস্থ ই, ঋ, এ, অং পশ্চিমদিক অস্তমিত কালে অস্তমিত হইবে। এবং বায়ু কোণস্থিত ঈ, ৠ, ঐ, অঃ উত্তরদিক অস্তমিত হইলে এই স্বর চারিটীও অস্তমিত হইবে।

১২। নক্ষত্রাণি স্বরা বর্ণা রাশযস্তিথয়ো দিশঃ।
তে সর্ব্বেঽস্তমিতা জ্ঞেয়া যত্র ভানুস্ত্রিমাসিকঃ ॥

যে যেদিকে ভানু তিন মাস ধরিয়া তিনটী রাশি ভোগক্রমে অবস্থান করেন, সেই সেই দিক ও তৎতদ্দিকস্থ নক্ষত্র, স্বর, অক্ষর, রাশি, তিথি এবং বার সমস্তই তৎকালে অস্তমিত হয়। অপর তিনদিক এবং তদ্দিকস্থ স্বরাদি সমুদায় উদিত থাকে।

যেদিকে যখন সূর্য্য অবস্থিত থাকেন, তাহা জানিয়া সর্ব্বতোভদ্র চক্র দৃষ্টি করিলে অস্তমিত স্বর ও নক্ষত্রাদি জানা যায়। আমরা নিম্নে একটী চক্র অঙ্কিত করিয়া অস্তমিত স্বর নক্ষত্রাদি প্রদর্শন করিলাম।

এই চক্র সাহায্যে কোন্ কোন্ মাসে কোন্ কোন্ ব্যক্তির রাশি নক্ষত্রাদি অস্তমিত হয় তাহা সহজে বোধগম্য হইবে। ১১১ পৃ ১নং কোষ্ঠী; জন্ম নক্ষত্র ১২, জন্মরাশি কন্যা, জন্মতিথি ৯ নবমী, অক্ষর প, জন্মস্বর উ।

সুতরাং জ্যৈষ্ঠ আষাঢ় ও শ্রাবণ মাসে পূর্ব্বদিক অস্তকালে এই জাতকের স্বর অস্তমিত হয়। ভাদ্র আশ্বিন কার্ত্তিক মাসে দক্ষিণদিক অস্তমিত কালে এই জাতকেব নক্ষত্র, অক্ষর, রাশি অস্তমিত হয়, এবং ফাল্গুন, চৈত্র বৈশাখ মাসে জন্ম তিথি অস্তমিত হয়। এই প্রকারে যে কোন ব্যক্তির অস্তমিত নক্ষত্রাদি নির্ণীত হইতে পারে।

অস্তমিত স্বর-তিথি-নক্ষত্রাদি জ্ঞাপক চক্র।

| মাস | দিক্ | স্বর | নক্ষত্রসংখ্যা | অক্ষর | রাশি | তিথি | বার |
|---|---|---|---|---|---|---|---|
| জ্যৈষ্ঠ | পূর্ব্ব | অ, উ | ৩ ৪ ৫ | অ, ব, ক, হ, | বৃষ | | রবি |
| আষাঢ | | | ৬ ৭ ৮ | | মিথুন | নন্দা | |
| শ্রাবণ | | ঌ, ও | ৯ | ড, ঘ, ঙ, ছ, | কর্কট | | কুজ |
| ভাদ্র | দক্ষিণ | আ উ | ১০ ১১ ১২ | ম, ট, প, র, | সিংহ | | সোম |
| আশ্বিন | | | ১৩ ১৪ ১৫ | | কন্যা | ভদ্রা | |
| কার্ত্তিক | | ৡ ঔ | ১৬ | ত, ষ, ণ, ঠ, | তুলা | | বুধ |
| অগ্রহায়ণ | পশ্চিম | ই ঋ | ১৭ ১৮ ১৯ | ন, য, ভ, জ, | বিছা | | |
| পৌষ | | | ২০ ২১ ০ | | ধনু | জয়া | বৃহ |
| মাঘ | | এ অং | ২২ | খ, ধ, ফ, ঢ, | মকর | | |
| ফাল্গুন | উত্তর | ঈ ৠ | ২৩ ২৪ ২৫ | গ, শ, দ, চ, | কুম্ভ, | | |
| চৈত্র | | | ২৬ ২৭ ১ | | মীন | বিক্তা | শুক্র |
| বৈশাখ | | এ অঃ | ২ | ল, ঞ, ঝ, থ | মেষ | | |

১৩। অস্তমিত দিকে নিষিদ্ধ কার্য্য।

যাত্রাযুদ্ধং বিবাদঞ্চ দ্বারং প্রাসাদহর্ম্ম্যয়োঃ।
ন কর্ত্তব্যং শুভাকাঙ্ক্ষ্যন্যদস্তাশাভিমুখং নরৈঃ

যাত্রা, সংগ্রাম, বিবাদ, দ্বার স্থাপন, রাজভবন, অট্টালিকাদি নির্ম্মাণ প্রভৃতি কার্য্য অস্তদিগাভিমুখী হইয়া করা নিষিদ্ধ।

১৪। অস্তদিকে নামাদ্যাক্ষারবস্থিতি ফল।

অস্তাশায়াং স্থিতং যস্য নাম্নঃ প্রথমমক্ষরম্।
তদা তু সর্ব্বকার্য্যেষু জ্ঞেয়ো দেবহতো নরঃ।

যাহার নামের আদ্যাক্ষর অর্থাৎ শতপদ চক্রান্বিতি নাক্ষত্রিক নামের আদ্যাক্ষর অস্তমিত দিকে অবস্থান করে তাহার সর্ব্বকার্য্যে বিঘ্ন হয়।

১৫। অস্তমিত নক্ষত্রাদির পৃথক পৃথক ফল।

নক্ষত্রেঽস্তেরুজো বর্ণে হানিঃ শোককরঃ স্বরঃ।
রাশৌ বিঘ্নং তিথৌভীতিঃ পঞ্চাস্তে মরণং ধ্রুবম্॥

অস্তদিকে নক্ষত্র অবস্থিতি করিলে রোগ, অক্ষর থাকিলে ক্ষতি, স্বর থাকিলে শোক, রাশি থাকিলে বিঘ্ন, তিথি থাকিলে ভয় এবং এই পাঁচটীই অস্তদিকে থাকিলে তৎকালে নিশ্চয়ই মৃত্যু ঘটিবে।

১৬। উদয়দিকে স্বর-নক্ষত্রাদির অবস্থান ফল।

নক্ষত্রেঽভ্যুদিতে পুষ্টির্ব্বর্ণে লাভঃ স্বরে সুখম্।
রাশৌ জয়স্তিথৌ তেজঃ পদাপ্তিঃ পঞ্চকোদয়ে॥

উদয়দিকে জন্মনক্ষত্র অবস্থিতথাকিলে স্বাস্থ্যোন্নতি অক্ষর (নামাদ্যক্ষর) থাকিলে লাভ, স্বর থাকিলে সুখ, জন্মরাশি থাকিলে জয়, জন্মতিথি থাকিলে শারীরিক বলবৃদ্ধি হয় এবং এককালে এই পাঁচটীই উদয়দিকে অবস্থান করিলে মানব অভিলষিত উচ্চপদাদি প্রাপ্ত হইয়া থাকে।

১৭। পাপগ্রহের বেধ-ফল।

উদ্বেগশ্চ ভয়ংহানী য়োগোমৃত্যুঃক্রমেণ চ।

রবি, মঙ্গল, শনি, রাহু ও কেতু এই পঞ্চক্রূর গ্রহে বেধে যথাক্রমে ভয় মৃত্যুবৎফল, উদ্বেগ, হানি এবং পীড়া হইয়া থাকে একটী পাপগ্রহের বেধে যুদ্ধে ভয়, দুইটীতে অর্থক্ষতি, তিনটীতে যুদ্ধে ভয় এবং চারিটীতে মৃত্যু হয়। নক্ষত্র বিদ্ধ হইলে, ভ্রান্তি, অক্ষর বিদ্ধ হইলে

ক্ষতি, স্বর বিদ্ধ হইলে পীড়া, তিথি বিদ্ধ হইলে ভয়, রাশি বিদ্ধ হইলে মহা বিঘ্ন এবং পাঁচটি বিদ্ধ হইলে জীবন হানি হয়।

## স্বর ও পূর্ণা তিথির বেধ চক্র।

| চারি কোণ | কোন্ নক্ষত্রে কোন্ গ্রহ গমন করিলে | কোন্ কোন্ অক্ষরাদির সহিত বেধ হয়। |
|---|---|---|
| ঈশান | ২ ভরণীর শেষ পাদে<br>৩ কৃত্তিকার আদ্যপাদে | ৪ দিকে ১ম পং অ, আ, ই, ঈ এবং মধ্য কোষ্ঠাস্থ পূর্ণাতিথির |
| অগ্নি | ৯ অশ্লেষার শেষ পাদে<br>১০ মঘার আদ্যপাদে | ” ২য় পং উ, ঊ, ৯, ৯৯ এবং পূর্ণা তিথির। |
| নৈঋত | ১৬ বিশাখার শেষ পাদে<br>১৭ অনুরাধার আদ্যপাদে | ” ৩য় পং ৯, ৯৯, এ, ঐ এবং পূর্ণাতিথির। |
| বায়ু | ২২ শ্রবণার শেষ পাদে<br>২৩ ধনিষ্ঠার আদ্যপাদে | ” ৪র্থ পং ও, ঔ, অং, অঃ এবং পূর্ণাতিথির। |

কোন্ নক্ষত্রের কোন্ পাদে গ্রহ অবস্থিত পঞ্জিকা দৃষ্টে অবগত হইয়া উক্ত চক্রে দৃষ্টি করিলেই কোন্ স্বর কোন্ তিথি বিদ্ধ তাহা জানা যাইবে।

### ১৮। শুভগ্রহের বেধফল।

যথাতুষ্টফলাঃ ক্রূরাস্তথা সৌম্যাঃ শুভপ্রদা।
ক্রূরযুক্তঃ পুনঃ সৌম্যো জ্ঞেয়ঃ ক্রূরফলপ্রদঃ॥

যেমন পাপগ্রহ অশুভ ফল দেন, তেমনি শুভগ্রহ শুভ ফল দেন, কিন্তু পাপযুক্ত বুধ অশুভ ফল দেন।

### ১৯। গ্রহে বিশেষে ফলের বিভিন্নতা।

অর্কবেধে মনস্তাপ দ্রব্যহানিশ্চভূসুতে।
রোগপীড়াকরঃ সৌরী রাহু কেতু চ বিঘ্নদৌ॥
চন্দ্রে* মিশ্র ফলং পুংসাং রতিলাভশ্চ ভার্গবে।
বুধবেধে ভবেৎপ্রজ্ঞা জীবসর্ব্বফলপ্রদঃ॥

---

* ক্ষীণ চন্দ্রে অশুভ ফল এবং পূর্ণ চন্দ্রে শুভ ফল।

## ২০। গ্রহগণের বলের ও ফলদানের পরিমাণ।

শুভগ্রহের স্বক্ষেত্রে পূর্ণ বা চারিপাদ বল, মিত্র ক্ষেত্রে তিন পাদ, সম ক্ষেত্রে দুইপাদ এবং শত্রু ক্ষেত্রে এক পাদ বল হইয়া থাকে এবং পাপগ্রহের বল ইহার ঠিক বিপরীত অর্থাৎ স্বক্ষেত্রে একপাদ, মিত্র ক্ষেত্রে দুইপাদ ইত্যাদি। শুভগ্রহ স্বীয় বলানুসারে শুভফল এবং পাপগ্রহ স্বীয় বলানুসারে অশুভ ফল প্রদান করেন। শুভ বা পাপগ্রহ বক্রী হইলে দ্বিগুণ, উচ্চস্থ হইলে ত্রিগুণ, শীঘ্রগামী হইলে স্বাভাবিক এবং নীচস্থ হইলে অর্দ্ধফল প্রদান করেন।

## ২১। ক্রূরগ্রহ-বিদ্ধ রাশ্যাদি পরিত্যজ্য।

পাপগ্রহ কর্ত্তৃক যে তিথি রাশি বা রাশির অংশ ও নক্ষত্র বিদ্ধ হয় সর্ব্ব কার্য্যে সেই সকল যত্ন পূর্ব্বক পরিত্যজ্য। ঐরূপ অবস্থায় কার্য্য করিলে তাহাতে বিঘ্ন উপস্থিত হইয়া থাকে।

## ২২। বেধ অবস্থায় পীড়া।

ঐরূপ বেধ সময়ে পীড়া হইলে তাহা হইতে মুক্তি লাভ হয় না। পীড়া কালে বক্রগামী ক্রূর গ্রহের বেধ হইলে রোগীর মৃত্যু হয়। শীঘ্রগামী ক্রূর গ্রহের বেধ হইলে রোগ বহুকাল ব্যাপী হইয়া থাকে। ক্রূর গ্রহ কর্ত্তৃক বেধ হইয়া যদি তাহাতে উপগ্রহ (পশ্চাৎ দ্রষ্টব্য) দৃষ্ট হয় তবে যুদ্ধে বা রোগে অবশ্য মৃত্যু হইবে।

## গণনা প্রণালী।

যদি কাহার শতপদ-চক্রান্বিত নাক্ষত্রিক নাম জানিতে পারা যায়, তাহা হইলে এই নিয়মে তাহার অনেক বিষয় জানা যাইতে পারে। মনে করুন এক ব্যক্তির নাম দোষজ্ঞসেবক। রেবতী-চতুর্থ পাদের আদ্যকর দো সুতরাং তাহার মীন রাশি, রেবতী নক্ষত্র; অষ্টোত্তরী শুক্রের,বিংশোত্তর বুধের দশায় জন্ম প্রভৃতি জানা যায়। ডাক নাম হইতে স্বর ও স্বরাঙ্ক জানা যায়। তৎপরে জন্ম মাস ও জন্ম তারিখ জানিয়া তিথি জানিলেই সমস্ত জানা হইল। তৎপরে সর্ব্বতোভদ্র চক্র দৃষ্টে বেধ ও অস্ত নির্ণয় পূর্ব্বক সমস্ত গণণা সুধীগণ করিতে পারিবেন। এই সর্ব্বতোভদ্র চক্র হইতে প্রশ্ন, রাষ্ট্র

বিপ্লব, দ্রব্য-মূল্যের হ্রাস বৃদ্ধি প্রভৃতি নানা বিষয়ের গণনা হইতে পারে কোষ্ঠী প্রকরণে তাহা অসংলগ্ন হেতু সন্নিবেশ হইল না।

## নবম পরিচ্ছেদ।—উপগ্রহ নক্ষত্র।

রবিভোগ্য নক্ষত্র হইতে দূরত্বানুসারে আটটি নক্ষত্র অষ্টবিধ উপগ্রহ নামে বিদিত। তাহাদের নাম ও ফলাফল নিম্নে প্রদত্ত হইল।

সূর্য্যভাৎ পঞ্চমং ধিষ্ণং জ্ঞেয়ং বিদ্যুম্মুখাভিধম্।
শূলঞ্চাষ্টমভম্ প্রোক্তং সন্নিপাতং চতুর্দ্দশে॥
কেতুরষ্টাদশং বিদ্যাদুল্কা স্যাদেকবিংশতিঃ।
দ্বাবিংশতিতমে কম্পস্ত্রয়োবিংশে চ বজ্রকম্॥
নির্ঘাতশ্চ চতুর্বিংশে প্রোক্তাশ্চাষ্টাবুপগ্রহাঃ।
স্বস্থানে বিঘ্নদা জ্ঞেয়াঃ সর্ব্বকার্য্যেষু সর্ব্বদা॥

রবিভোগ্য নক্ষত্র অর্থাৎ যখন রবি যে নক্ষত্রে অবস্থিতি করেন, সেই নক্ষত্র হইতে ৫ম নক্ষত্র বিদ্যুম্মুখ নামক উপগ্রহ বলিয়া কথিত হয়; সেইরূপ ৮ম নক্ষত্রে শূল নামক উপগ্রহ, ১৪শ নক্ষত্রে সন্নিপাত উপগ্রহ; ১৮শ নক্ষত্র কেতু উপগ্রহ; ২১শ নক্ষত্র উল্কা নামক উপগ্রহ, ২২শ নক্ষত্র কম্প নামক উপগ্রহ, ২৩শ নক্ষত্র বজ্রনামক উপগ্রহ এবং ২৪শ নক্ষত্র নির্ঘাত নামক উপগ্রহ বলিয়া বিদিত। ঐ সকল উপগ্রহ তাহাদের অধিকার কালে অর্থাৎ যে দিবস ঐ সকল নক্ষত্র উদিত হয় অর্থাৎ ঐ সকল নক্ষত্রে চন্দ্র উপস্থিত হইলে, তাহারা সর্ব্বকার্য্যে বিঘ্নপ্রদ হইয়া থাকে।

কোন্ মাসে এবং কোন্ নক্ষত্রে রবি অবস্থান করিলে কোন্ নক্ষত্র কোন উপগ্রহ নামে আখ্যাত হইবে, তাহা পর পৃষ্ঠাস্থিত চক্র হইতে সহজে জানা যাইবে। ১লা বৈশাখ হইতে ১৪ই বৈশাখ পর্য্যন্ত রবি ১ অশ্বিনী নক্ষত্রে অবস্থিতি করেন, ঐ সময় ১ অশ্বিনী হইতে ৫ম মৃগশিরা বিদ্যুম্মুখ, ৮ পুষ্যা শূলউপগ্রহ, ১৪ চিত্রা সন্নিপাত, ১৮ জ্যেষ্ঠ কেতু, ২১ উত্তর ফঃ উল্কা, ২২ শ্রবণা কম্প, ২৩ ধনিষ্ঠা বজ্র এবং ২৪ শতভিষা নির্ঘাত উপগ্রহ নামে কথিত হইবে। কিন্তু যখন রবি ২ ভরণী নক্ষত্রে গমন এবং অবস্থিতি করিবেন তখন পূর্ব্বোক্ত নক্ষত্র সকলের পরবর্ত্তী নক্ষত্র সকল ঐরূপ উপগ্রহ নামে কথিত হইবে।

## উপগ্রহ-নির্ণয় নক্ষত্র-চক্র

| রবি ভোগ্য নক্ষত্র | ১ বিদ্যুৎমুখ ৫ম | শূল ৮ম | সন্নিপাত ১৪শ | কেতু ১৮শ | উল্কা ২১শ | ৬ কম্প ২২শ | ৭ বজ্র ২৩শ | ৮ নির্ঘাত ২৪শ |
|---|---|---|---|---|---|---|---|---|
| ১ | ৫ | ৮ | ১৪ | ১৮ | ২১ | ২২ | ২৩ | ২৪ |
| ২ | ৬ | ৯ | ১৫ | ১৯ | ২২ | ২৩ | ২৪ | ২৫ |
| ৩ | ৭ | ১০ | ১৬ | ২০ | ২৩ | ২৪ | ২৫ | ২৬ |
| ৪ | ৮ | ১১ | ১৭ | ২১ | ২৪ | ২৫ | ২৬ | ২৭ |
| ৫ | ৯ | ১২ | ১৮ | ২২ | ২৫ | ২৬ | ২৭ | ১ |
| ৬ | ১০ | ১৩ | ১৯ | ২৩ | ২৬ | ২৭ | ১ | ২ |
| ৭ | ১১ | ১৪ | ২০ | ২৪ | ২৭ | ১ | ২ | ৩ |
| ৮ | ১২ | ১৫ | ২১ | ২৫ | ১ | ২ | ৩ | ৪ |
| ৯ | ১৩ | ১৬ | ২২ | ২৬ | | ৩ | ৪ | ৫ |
| | ১৪ | ১৭ | ২৩ | ২৭ | ৩ | ৪ | ৫ | |
| ১১ | ১৫ | ১৮ | ২৪ | ১ | ৪ | ৫ | ৬ | ৭ |
| ১২ | ১৬ | ১৯ | ২৫ | ২ | ৫ | ৬ | ৭ | ৮ |
| ১৩ | ১৭ | ২০ | ২৬ | ৩ | ৬ | ৭ | ৮ | ৯ |
| ১৪ | ১৮ | ২১ | ২৭ | ৪ | ৭ | ৮ | ৯ | ১০ |
| ১৫ | ১৯ | ২২ | ১ | ৫ | ৮ | ৯ | ১০ | ১১ |
| ১৬ | ২০ | ২৩ | ২ | ৬ | ৯ | ১০ | ১১ | ১২ |
| ১৭ | ২১ | ২৪ | ৩ | ৭ | ১০ | ১১ | ১২ | ১৩ |
| ১৮ | ২২ | ২৫ | ৪ | ৮ | ১১ | ১২ | ১৩ | ১৪ |
| ১৯ | ২৩ | ২৬ | | | ১২ | ১৩ | ১৪ | ১৫ |
| ২০ | ২৪ | ২৭ | ৬ | | ১৩ | ১৪ | ১৫ | ১৬ |
| ২১ | ২৫ | ১ | ৭ | ১১ | ১৪ | ১৫ | ১৬ | ১৭ |
| ২২ | ২৬ | ২ | ৮ | ১২ | ১৫ | ১৬ | ১৭ | ১৮ |
| ২৩ | ২৭ | ৩ | ৯ | ১৩ | ১৬ | ১৭ | ১৮ | ১৯ |
| ২৪ | ১ | ৪ | ১০ | ১৪ | ১৭ | ১৮ | ১৯ | ২০ |
| ২৫ | ২ | ৫ | ১১ | ১৫ | ১৮ | ১৯ | ২০ | ২১ |
| ২৬ | ৩ | ৬ | ১২ | ১৬ | ১৯ | ২০ | ২১ | ২২ |
| ২৭ | ৪ | ৭ | ১৩ | ১৭ | ২০ | ২১ | ২২ | ২৩ |

## দশম পরিচ্ছেদ।—শনি-চক্র।

পার্শ্বস্থিত একটী নরাকার চক্র, শনি চক্র নামে অভিহিত হয়। শনি যে নক্ষত্রে অবস্থিত, সেই নক্ষত্র হইতে নিম্নোক্ত প্রকারে সমস্ত নক্ষত্র বিন্যাস পূর্ব্বক ফল নির্ণয় করিবেন।

| অঙ্গস্থিত নক্ষত্র | নক্ষত্র সংখ্যা | ফল |
|---|---|---|
| মুখে | ১ | হানি |
| দক্ষিণ হস্তে | ৪ | জয় |
| বাম হস্তে | ৪ | ভয় |
| দক্ষিণ পদে | ৩ | ভ্রম |
| বাম পদে | ৩ | ভয় |
| হৃদয়ে | ৫ | স্ত্রীলাভ |
| মস্তকে | ৩ | লাভ |
| নেত্রে | ২ | সৌখ্য |
| গুহ্যে | ২ | মৃত্যুবৎ |
| | ২৭ | |



শনি জন্মসময়ে কিম্বা গোচরে চতুর্থ, অষ্টম দ্বাদশ কিম্বা দ্বিতীয় স্থানে অবস্থান করিলে অশুভ ফল প্রদান করেন। কিন্তু ঐ সকল স্থানের অন্যতম স্থানে থাকিয়াও যদি শনি-চক্রে জন্ম নক্ষত্র বা নাম নক্ষত্র শনি-চক্রের যে সকল অঙ্গে শুভ ফল নির্দ্দিষ্ট আছে, সেই অঙ্গস্থিত নক্ষত্র গত হইলে অশুভ না হইয়া শুভ ফল হয়।

সেইরূপ ৩য়, ৬ষ্ঠ, ১১শ স্থানে থাকিয়াও নাম নক্ষত্র, শনি-চক্রস্থ অশুভ ফল নির্দ্দেশক অঙ্গগত হইলে শুভ না হইয়া অশুভ ফল হয়। শনি ঐরূপ অশুভপ্রদ হইলে তন্ত্রোক্ত যথাবিধি পূজা ও শান্তির ব্যবস্থা আছে। শনি পূজার মন্ত্র। ওঁ শ্রাং শ্রীং শ্রৌং সঃ শনৈশ্চরায় স্বাহা। ইতি জয়লক্ষ্মী শনি চক্র। রীতিমত পূজার অভাবে ঐ মন্ত্র প্রতিদিন ১০৮বার জপের বিধি আছে।

বিবিধগণনা সমাপ্ত।

---

# ষষ্ঠ অধ্যায়।

## বিবিধ ফল প্রকরণ।

### প্রথম পরিচ্ছেদ।

### কেন্দ্রস্থ গ্রহফল।

কোন জাতকের কোষ্ঠীতে রাশিচক্রে যে রাশিটী জাতকের লগ্ন হইয়াছে সেই রাশি ও সেই রাশি হইতে গণনায় চতুর্থ, সপ্তম ও দশম (১) এই চারিটী রাশিকে কেন্দ্র বলে। ১১১ পৃষ্ঠায় ১ নং কোষ্ঠীতে ধনুরাশি লগ্ন, সুতরাং ধনু, মীন, মিথুন এবং কন্যা রাশি উক্ত কোষ্ঠীব কেন্দ্র স্থান বলিয়া কথিত হইবে। এইরূপে অন্যান্য কোষ্ঠীতে লগ্নানুসারে কেন্দ্র স্থান সহজেই নির্ণয় করিয়া লওয়া যায়। এক্ষণে কেন্দ্র স্থানে কোন্ গ্রহ থাকিলে কিরূপ ফল প্রদান করে তাহাই নিম্নে বিবৃত হইতেছে। যে সকল গ্রহ কেন্দ্রে অবস্থান করে তাহাদিগকে কেন্দ্রী বলা হয়।

১। রবি।

ক্রূরঃ কৃতাঙ্গো রুধিরোহতিনঢ়ঃ সদাক্ষুধার্ত্তশ্চ শিরোহক্ষিরোগী।
পরদাররক্তশ্চ পরেণবাসী সূর্য্যোপকেন্দ্রী নিগদন্তি গর্গাঃ॥

গার্গ সাম্প্রদায়িকেরা বলেন যে সূর্য্য কেন্দ্রী হইলে, জাতমানব অতিশয় নির্দ্দয়, যমসদৃশ হিংস্র, রক্তবর্ণ, অতি নির্ব্বোধ, সর্ব্বদা ক্ষুধার্ত্ত, চক্ষু ও মস্তক রোগাক্রান্ত, পরস্ত্রীরত এবং পরদেশ, পররাজ্য অথবা পরাশ্রয়বাসী হইয়া থাকে।

(রবি দশম স্থানে থাকিলে বিশেষ শুভ দাতা হন।)

২। চন্দ্র।

মিত্রোপকারী বিভবাতিযুক্তো বিনীতমূর্ত্তিঃ স্মৃতিশাস্ত্রশীলঃ।
প্রাপ্নোতি দেশং শুভকামদেহং চন্দ্রোপকেন্দ্রো চিরকাল জীবঃ॥

(১) শিক্ষার্থিগণ সহজে মনে রাখিবার জন্য ল, চ, স, দ, এই চারিটী সংক্ষিপ্ত আদ্যক্ষর ব্যবহার করিতে পারেন।

কেন্দ্রে চন্দ্র অবস্থান করিলে, জাতক সুহৃদ্‌গণের উপকারী, অতিশয় বিভবশালী, নম্রমূর্ত্তি, স্মৃতিশাস্ত্রানুশীলনে সর্ব্বদা অনুরক্ত, ভূম্যধিকারী, সুন্দর মনোহর গঠনযুক্ত এবং দীর্ঘায়ু হইয়া থাকে।

৩। মঙ্গল।

কুমূর্ত্তিশীলো ব্যসনানুরাগী কুদানশীলো বহুবর্গনাশঃ।
গদাভিভূতশ্চ সুদীর্ঘরোগী ভৌমোঽপি কেন্দ্রী নিগদন্তি গর্গাঃ॥

কেন্দ্রে মঙ্গল অবস্থান করিলে, জাতক মন্দ গঠন ও কুচরিত্রসম্পন্ন, ব্যসন প্রিয়, কুকার্য্যে দানশীল, বহু জীবের নাশের হেতুস্বরূপ, বহুবিধ রোগাক্রান্ত এবং চিররোগী হইয়া থাকে। (দশমস্থ মঙ্গল জাতককে কুল তিলক করেন।)

৪। বুধ।

অপারবুদ্ধির্ব্বহুমানযুক্তো বিদ্যা-সুভোগী গুরুরাজভক্তঃ।
সুশীলভার্য্যশ্চ বুধশ্চ কেন্দ্রী বিপ্রার্চ্চনে সাধুজনে চ রক্তঃ॥

যাহার কোষ্ঠীতে বুধ কেন্দ্রী হয়, সে ব্যক্তি অত্যন্ত ধীমান্, সাতিশয় মাননীয়, বিদ্বান, ভোগবান, গুরুজনে ও রাজগণে ভক্ত, সুশীলা রমণীর পতি এবং মিত্র ও সাধুজনে রত হইয়া থাকে।

৫। গুরু।

জীবোঽপি কেন্দ্রী বহুধর্ম্মশীলো নৃপোঽথবা পাত্রবিশেষকো বা।
ধর্ম্মার্থকামেষু সদা বিলাসী সুরূপভার্য্যঃ খলু কামমূর্ত্তিঃ॥

বৃহস্পতি কেন্দ্রী হইলে জাতক অত্যন্ত ধর্ম্মপরায়ণ, রাজা, অথবা তাঁহার সচিবাদি সভাসদ্‌গণের মধ্যে একজন উচ্চপদস্থ ব্যক্তি, ধর্ম্মার্থ কামে সদা অভিলাষী, সুন্দরী পত্নীযুক্ত এবং সুঠাম দেহবিশিষ্ট হইয়া থাকে।

৬। শুক্র।

সুখী সুবেশঃ স্বজনানুরাগী সুদারযুক্তো গুণবান্ ধনাঢ্যঃ।
সুবুদ্ধিশীলশ্চ কুলপ্রদীপঃ শুক্রোঽপি কেন্দ্রী চিরকালমায়ুঃ॥

শুক্র কেন্দ্রী হইলে মনুষ্য সুখী, সুন্দর বেশযুক্ত, আত্মীয় স্বজনে অনুরাগী, সুন্দরীপত্নীযুক্ত, গুণবান, ধনবান, বুদ্ধিমান, চরিত্রবান, বংশের গৌরবস্বরূপ এবং দীর্ঘজীবী হইয়া থাকে।

৭। শনি।

প্রেষ্যঃ খলো জন্মদরিদ্ররোগী কুমূর্ত্তিশীলো ব্যসনৈক চিত্তঃ।
কুমারশীলঃ পরকার্য্যহন্তা পঙ্গুপকেন্দ্রী নিগদন্তি ধীরাঃ॥

শনি কেন্দ্রী হইলে জাতক দাস্যকর্ম্মকারী, খল, চিরদরিদ্র, রোগী, কুৎসিৎ দেহবিশিষ্ট, অত্যন্ত ব্যসনাসক্ত, বালক স্বভাবসম্পন্ন ও পরকার্য্য নাশক হয়।

৮। রাহু।

ক্রূরঃ কুমূর্ত্তিঃ কুমতিঃ কুকর্ম্মা পরাপকারী পরভাগ্যভোগী।
গদাভিভূত ব্যসনানুরাগী রাহুস্তু কেন্দ্রী পরদানশীলঃ॥

রাহু কেন্দ্রে অবস্থান করিলে মানব ক্রূর, কুদেহবিশিষ্ট, কুবুদ্ধি, মন্দ কর্ম্মকারী, পরের অনিষ্টকারী, পরভাগ্যভোগী, রোগযুক্ত, ব্যসনপ্রিয় এবং পরকার্য্যে দানশীল হয়। কেতুসম্বন্ধেও ঐরূপ ফল জানিতে হইবে।

ইতি কোষ্ঠীপ্রদীপে কেন্দ্রস্থ গ্রহফলম্।

উপরে কেন্দ্রস্থ গ্রহের যে সকল ফল উক্ত হইল, গ্রহের অবস্থান ভেদে এবং শুভাশুভ ও শত্রুমিত্র গ্রহের দৃষ্টিভেদ, স্বীয় মিত্র ও শুভগ্রহের বর্গাদি প্রভৃতি ভিন্ন ভিন্ন কারণে ঐ সকল ফলের তারতম্য হইয়া থাকে। ১১ পৃষ্ঠাস্থ ১ নং কোষ্ঠীতে লগ্ন হইতে ১০ম স্থানে শনি কন্যা রাশিতে মিত্রগৃহে অবস্থিত এবং তাহার প্রতি মীনস্থ বৃহস্পতির পূর্ণদৃষ্টি ও মিথুনস্থ শুক্রের ত্রিপাদ দৃষ্টি আছে। উক্ত কোষ্ঠীতে যদিও শনি কেন্দ্রী হইয়াছে, তথাচ শনি কন্যা রাশিতে থাকায়, এবং কেন্দ্রস্থ বৃহস্পতি ও শুক্র শুভ গ্রহদ্বয়ের তাহার প্রতি দৃষ্টি থাকায় সূক্ষ্ম ভাবগণনায় শনি ৯মস্থ হওয়ায় ও স্বীয় নবাংশ প্রাপ্ত হওয়ায় শনি সম্পূর্ণ অশুভ ফলপ্রদ হইবে না। আরও শনি কেন্দ্রী হইয়া যতটুকু পরিমাণে মন্দফল দিতেছে, বৃহস্পতি, শুক্র, ও চন্দ্র কেন্দ্রী হইয়া তদপেক্ষা অধিক শুভ ফল দিতেছেন, সুতরাং উপরে শনি সম্বন্ধে যে সকল ফল উক্ত হইয়াছে, তাহা এস্থলে মিলিবে না। শিক্ষার্থিগণ নিবিষ্টচিত্তে এইরূপে সকল ফলের বিচার করিয়া লইবেন।

## গ্রহসংস্থানানুসারে ফলাফল।

নানা গ্রন্থে গ্রহসংস্থানের নানা প্রকার ফলের উল্লেখ আছে। সমস্ত ফল সামঞ্জস্য করিয়া বিচার করা অতীব কঠিন ব্যাপার। সেই সমস্ত ফল-জ্ঞাপক বিবিধ শ্লোক দ্বারা গ্রন্থের কলেবর বৃদ্ধি না করিয়া সংক্ষেপে উক্ত বিচারের সারাংশ নিম্নে বিবৃত হইল।

লগ্ন, রবি, ও চন্দ্র এই তিনটী কোষ্টীর প্রধান জিনিষ। শিক্ষার্থিগণ সর্ব্বদা কোষ্টী বিচার কালে ইহাদের প্রতি লক্ষ রাখিয়া বিচার করিবেন।

অগ্নি, পৃথ্বী, বায়ু ও জলরাশি ইহাদের মধ্যে কোন্ রাশিতে লগ্ন, রবি ও চন্দ্র অবস্থিত দেখিয়া তদনুসারে জাতকের প্রকৃতি, ভাগ্যোৎপত্তি ও চরিত্রাদি বিচার করিবেন। তৎপরে অপরাপর গ্রহগণের ঐরূপ রাশি চতুষ্টয়ের মধ্যে কোন্ রাশিতে কোন্ গ্রহের অবস্থান দেখিয়া ফল নির্দ্দেশ করা বিধেয়। উদয়শীল গ্রহগণের দ্বারা জাতকের স্বীয় উদ্যম, সহিষ্ণুতা, সাহসাদির দ্বারা উন্নতি সূচিত হয়, বিশেষতঃ উদয়োন্মুখ কেন্দ্র-কোন-পতি গ্রহগণের দ্বারা। ঐ সকল গ্রহ অস্তশীল হইলে জাতক উদ্যমবিহীন, পরাধীন ও পরভাগ্যোপ-জীবী হয়েন।

দশম ভাবগামী গ্রহগণ জাতকের সম্মান, উন্নতি, কার্য্য দক্ষতা, উদ্যম এবং বংশোন্নতি সূচক। পৃথিবীর নিম্নস্থ (অর্থাৎ ২য় ভাব হইতে ৭ম ভাব) গ্রহগণের দ্বারা জাতকের জীবনের শেষার্দ্ধে ভাগ্যোদয় এবং উন্নতি ও সুখ সচ্ছন্দতা বুঝায়।

মেষ, সিংহ ও ধনু এই অগ্নি রাশি ত্রয়ের অন্যতম রাশিতে যদি অধিকাংশ গ্রহের অবস্থান হয়, তবে সেই জাতক অত্যন্ত তেজস্বী, গর্ব্বিত, ক্রোধপরায়ণ, উচ্চাশয়যুক্ত, উদ্যমশীল এবং বীরসদৃশ হইবে।

পৃথ্বী রাশিত্রয়ে গ্রহাধিক্য হেতু জাতক সমধাতু, কার্য্যদক্ষ, সারগ্রাহী, বৈজ্ঞানিক-জ্ঞান ও দক্ষতাযুক্ত, পার্থিব পদার্থে লাভবান, ন্যায়পরায়ণ, কষ্ট সহিষ্ণু, ও তীক্ষ্ণ বুদ্ধিপরায়ণ হইয়া থাকে।

জলরাশিতে গ্রহাধিক্যের অবস্থান কালে জাতকের আধ্যাত্মিক বিষয় অনুশীলনে মতি ও উত্তেজনা থাকে, এবং সেই সকল বিষয় হৃদয়াঙ্গম করিতে সক্ষম হয়। এই প্রকারের লোকের সংসর্গানুসারে প্রকৃতি গঠন হইয়া থাকে।

চর রাশিতে অধিকাংশ গ্রহের অবস্থান কালে জাতব্যক্তি উদ্যমশীল, সৎসাহসযুক্ত, উচ্চাভিলাষী, কোন না কোন বিষয়ের নেতা, অত্যন্ত কার্য্যদক্ষ, স্বাধীনচেতা, যশস্বী এবং পরিবর্ত্তনশীল হয়।

মিথুন, তুলা ও কুম্ভ এই বায়ু রাশিত্রয়ের কোন এক রাশিতে অধিকাংশ গ্রহ থাকিলে জাতক স্বীয় বুদ্ধি ও উদ্যম সহিত কার্য্য করিতে অক্ষম। মনে মনে অনেক কার্য্য কল্পনা করিতে সক্ষম কিন্তু কার্য্য ক্ষেত্রে দক্ষতার অভাব হয়। উক্ত জাতক বায়ু প্রকৃতির লোক হয়।

জন্মকালে স্থির রাশিতে গ্রহাধিক্য হেতু জাতক সারগ্রাহী, বিশ্বাসী, ধীরপ্রকৃতি, দৃঢ়প্রতিজ্ঞ, এবং স্বাধীনতাপ্রিয় হয়। ঐরূপ দ্বিস্বভাব রাশিতে গ্রহ থাকিলে অস্থিরমতি, সহৃদয়, সময়ে সময়ে অস্থিরতা ও অনিশ্চয়তার বশবর্ত্তী, কিন্তু সর্ব্বদা জ্ঞানলাভে এবং মহত্ত্ববিশিষ্ট কার্য্যে তৎপর হয়।

আরও শিক্ষার্থিগণ মনে রাখিবেন, যে গ্রহগণের বর্গাদি বিশেষে অবস্থান, গ্রহগণের স্বভাব, গ্রহগণের ভাবের অধিপতিত্ব, এবং শুভাশুভ ও মিত্র-শত্রু গ্রহের দৃষ্টি অনুসারে ফল প্রদত্ত হইয়া থাকে। জ্যোতিষে জ্ঞান বৃদ্ধির সঙ্গে সঙ্গে এই সকল বিষয়ের বিচার ক্রমশঃ মনোমধ্যে সমুদ্ভূত হয়।

## দ্বিতীয় পরিচ্ছেদ।

## তুঙ্গস্থ গ্রহফল।

গ্রহগণ স্বীয় স্বীয় উচ্চ ভবনে অবস্থান করিলে তাহাদিগকে 'তুঙ্গী' বলে। কোন্ রাশি কোন্ গ্রহের উচ্চ গৃহ তাহা পূর্ব্বে উক্ত হইয়াছে (৬৯ পৃষ্ঠা ২৬ অনুচ্ছেদ দেখুন।) গ্রহগণ তুঙ্গস্থ হইলে সুফল প্রদান করিয়া থাকেন, বিশেষতঃ গ্রহগণের সুতুঙ্গে অবস্থিতি কালে কোন বালকের জন্ম হইলে তাহাকে অতিশয় সুফল প্রদান করিয়া থাকেন। কিন্তু গ্রহগণ সুচ্চাংশ (৭১ পৃষ্ঠা ৩১ অনুচ্ছেদ দেখুন) হইতে ভ্রষ্ট হইলে তাহাদের শুভ ফলের অনেক হ্রাস হইয়া থাকে। পরন্তু ইহাও জানা আবশ্যক তুঙ্গীগ্রহ মন্দ ফল দেন না। গ্রহগণ উচ্চস্থ হইলে কে কিরূপ ফল প্রদান করে তাহা নিম্নে বর্ণিত হইতেছে।

একতুঙ্গে ভবেদ্ভোগী দ্বিতুঙ্গে চ ধনেশ্বরঃ।
ত্রিতুঙ্গে চ ভবেদ্রাজা চতুর্থে চক্রবর্ত্তিনঃ ॥

কোন জাতকের জন্মকালে একটী গ্রহ তুঙ্গী হইলে জাতক ভোগী, দুইটী হইলে অত্যন্ত ধনাঢ্য, তিনটী হইলে রাজা এবং চারিটী গ্রহ তুঙ্গী হইলে রাজাধিরাজ হইয়া থাকেন।

১। রবি।

শাস্ত্রান্বিতো ধর্ম্মযুতোঽপিধীরো নৈরুজ্যদেহো বহুগোত্রপোষ্য
দাতানৃপোঽসৌবহুভোগভোগী তুঙ্গেরবৌ মাণ্ডলিকং করোতি ॥

যদি কাহারও জন্মকালে রবি উচ্চ রাশি অর্থাৎ মেষ রাশিতে অবস্থান করেন তবে সে ব্যক্তি শাস্ত্রজ্ঞানযুক্ত, ধার্ম্মিক, শান্তস্বভাব বিশিষ্ট, নীরোগদেহ বহুজনের প্রতিপালক, দাতা, রাজসদৃশ, অতিশয় ভোগবান এবং মণ্ডলেশ্বর হয়।

২। চন্দ্র।

সম্ভোগযুক্তো বরবাহনাঢ্যো বিদ্যানুরক্তো বহুমিত্রযুক্তঃ।
মিষ্টান্নভোগী বহুকীর্ত্তিযুক্তো ধনেশ্বরস্তুঙ্গগতে হিমাংশৌ ॥

যদি কাহারও জন্মকালে চন্দ্র উচ্চ রাশিতে অর্থাৎ বৃষে অবস্থান করেন তবে সে ব্যক্তি সম্ভোগযুক্ত, শ্রেষ্ঠবাহনযুক্ত, বিদ্যানুরক্ত, অনেক বন্ধুযুক্ত, মিষ্টান্নভোগী, কীর্ত্তিশালী এবং ধনাঢ্য হয়।

৩। কুজ।

বিদ্যাতিকীর্ত্তি নৃপতুল্যধীরো মাণিক্যমুক্তা কণকাদিযুক্তঃ।
হস্ত্যশ্বগোমেষখরান্বিতশ্চ স্বোচ্চে মহীজে নৃপতেঃ সমানঃ ॥

মঙ্গল তুঙ্গে অবস্থানকালে কাহারও জন্ম হইলে সে ব্যক্তি বিদ্বান্, কীর্ত্তিমান, রাজসদৃশ, ধীর, মুক্তা মাণিক্যকণকাদিযুক্ত, হস্তী, ঘোটক, গো, মেষ এবং গর্দ্দভ প্রভৃতির অধীশ্বর হইয়া থাকে।

৪। বুধ।

কন্যাকুমারোজ্জ্বলরত্নপূর্ণঃ স্বোচ্চে তু সৌম্যে নৃপপূজ্যমানঃ।
রাজ্যৈকদেশে চ নরাধিনাথো বিদ্যাবিনোদী শুভগঃ সদৈব ॥

জন্মকালে বুধ তুঙ্গে অর্থাৎ কন্যা রাশিতে অবস্থান করিলে, জাতক পুত্র, কন্যা ও উজ্জ্বলরত্নসম্পন্ন, রাজসম্মানযুক্ত, রাজ্যের কোন স্থানে লোকনায়ক, বিদ্যাবান্, আনন্দযুক্ত এবং সর্ব্বদা সৌভাগ্যশালী হয়।

৫। গুরু।

মন্ত্রী নরেন্দ্রোঽতিবলঃ প্রধানঃ প্রচণ্ডরাগোঽতি ধনেশ্বরশ্চ।
হস্ত্যশ্বযানাদি বরাঙ্গনাঢ্যো জীবে চ তুঙ্গে বহুগোত্রপোষ্য ॥

বৃহস্পতি তুঙ্গে অবস্থান করিলে মানব মন্ত্রী, নরশ্রেষ্ঠ, অতিশয় বলবান, মাননীয়, অতি রাগান্বিত, ঐশ্বর্য্যশালী, হস্তী, অশ্ব, যান ও সুন্দরী স্ত্রী কর্ত্তৃক বিভূষিত এবং বহুগোষ্ঠীপোষক হইয়া থাকে।

৬। শুক্র।

মিষ্টান্নভোগী গুণসিদ্ধিযুক্তো নৃপস্য মন্ত্রী পরতশ্চিরায়ুঃ।
দানৈকবুদ্ধির্দ্বিজদেবভক্তঃ শুক্রে চ তুঙ্গে প্রভবেচ্চ ভোগী ॥

শুক্র তুঙ্গী হইলে, জাতক মিষ্টান্নভোজী, গুণ ও সিদ্ধিযুক্ত, রাজার মন্ত্রী, দীর্ঘজীবী, দানেচ্ছুক, দেবতা ব্রাহ্মণে ভক্তিসম্পন্ন হইয়া থাকে।

৭। শনি।

কান্তাবিলাসী বরকীর্ত্তিপাত্রং সম্পূর্ণলক্ষ্মীশ্চিরকালজীবী।
রাজ্যৈকদেশাধিপতির্ব্বিদগ্ধো দাতা ভোক্তা রবিজে চ তুঙ্গে ॥

শনি তুঙ্গী হইলে মানব কান্তা-বিলাসী, কীর্ত্তিমান, পাত্রবিশেষ, লক্ষ্মীযুক্ত, দীর্ঘজীবী, কতকগুলি গ্রামের অধিপতি, পণ্ডিত, দাতা এবং ভোক্তা হয়।

৮। রাহু। মৃগপতিবৃষকন্যাকর্কটস্থে চ রাহৌ
ভবতি বিপুললক্ষ্মীরাজরাজাধিপো বা।
হয়গজনরনৌকামেদিনীমণ্ডলানাং
রিপুকুলতৃণবহ্নিঃ রাহুতুঙ্গীচিরায়ুঃ ॥

ইতি কোষ্ঠী প্রদীপে গ্রহাণাং তুঙ্গফলম্।

জন্মকালে রাহু, সিংহ, বৃষ, কন্যা কিম্বা কর্কট রাশিতে অবস্থান করিলে, জাতক অতিশয় ধনবান, রাজাধিরাজ, অশ্ব, হস্তী, মনুষ্য, নৌকা এবং মেদিনীমণ্ডলের অধীশ্বর হয়।' অগ্নি যেরূপ তৃণের নিকট, সে ব্যক্তিও শত্রুসমীপে তদ্রূপ অনুমিত হয়, অর্থাৎ অতি সহজে তাহার শত্রুকুল নষ্ট হয়, এবং রাহু তুঙ্গী অর্থাৎ মিথুনস্থ হইলেও ঐরূপ ফল হয় এবং জাতককে দীর্ঘজীবী করিয়া থাকে। ইহার সার মর্ম্ম এই যে রাহু অন্যান্য রাশিতে অবস্থানকালে যেরূপ ফল প্রদান করে, উক্ত পঞ্চ রাশিতে অবস্থান কালে তদপেক্ষা শুভফল প্রদান করিয়া থাকে। মিথুনে রাহুর অবস্থানকালে জাতক প্রায়ই দীর্ঘজীবী হইয়া থাকে তুঙ্গীগ্রহ সন্ধিগত হইলে ফলহীন হয়। ( ১৪৯ পৃঃ দ্রষ্টব্য )।

## তুঙ্গী গ্রহ সম্বন্ধে খনার বচন।

১। রবি। মেষে যবে থাকে দিনকর, সোণায় রূপায় ভরে ঘর।
ভূমি ধন গ্রাম ধাম, পণ্ডিত হয় পায় মান।
যোগ জ্ঞানে হয় সিদ্ধি, পথে পড়িয়া পায় নিধি।
নাট দেখে গীত শুনে, তাসে খেলে আপন মনে॥

২। চন্দ্র। বৃষের চন্দ্রের তুঙ্গ ফল, উদর ডাগর কলেবর।
আটা আঁখি পায় পাদুক, ডাগর মাথা বড় বুক।
বাপের ধন ভাই খায়, সোণা বিলায় তোলায় তোলায়।
সুখে নিদ্রা খাটে যায়, আপন কাজ সিদ্ধি পায়।
সর্ব্বকাল স্থিরমনা, এই তুঙ্গ বলে খনা॥

৩। কুজ। মকরে মঙ্গল উচ্চ স্থান, অল্পকালে সহে মান।
রাজায় প্রজায় বোলে ভাল, নিজ বংশে ঠাকুর ভাল।
নাট্য গীত সুখে যায়, রূপার দোলায় পাও ফেলায়।
ঘোড়ার ফৌজে উনমত্তা, মাথায় ধরে ধবল ছাতা।
নহে গোরা নহে কাল, শ্যাম সুন্দর দেখি ভাল।
জ্যেষ্ঠ কনিষ্ঠের মান পায়, আপন বুদ্ধে সুখে যায়।
সকল কাল শুদ্ধমনা, এই তুঙ্গ বলে খনা॥

৪। বুধ। কন্যার বুধ ভাগ্যে পাই, শতেক বৎসর হয় পরমাই।
শব্দ করি বোলে রাজা, গিয়ে কুটুম্বে কর পূজা।
জ্যেষ্ঠ শ্রেষ্ঠ বাপে মায়, ধর্ম্ম করে তীর্থ যায়।
নানা সুখে পায় মান, পুণ্য হয় স্থানে স্থান॥

৫। গুরু। কর্কটে জীবা বেদ বাখানে, বিনা পড়নে আখর চিনে।
অল্প খায় বিস্তর আনে, ঘরে বসিয়া গীত শুনে।
ধন হয় সর্ব্ব কাল, আগে পাছে দেখে ভাল॥

৬। শুক্র। মীনে শুক্র উচ্চ ফল, মহাশক্তি মহাবল।
মহাশক্তি ধনে জনে, লক্ষ্মী আইসেন আপন মনে।
এহেন তুঙ্গ বাখান না যায়, বোলে খনা সকল পায়॥

৭। শনি। তুলায় শনি মহাভোগ রাজার তুলনা তাহার ভোগ।
নরের মধ্যে সেনের পতি, শতেক হয় কুলযুবতী।
চট্ ঝাড়িতে পড়ে ধন, কিবা ঘর কিবা বন।
লঙ্কার ধন তাহার ঘরে, খায় বিলায় পরে পরে।
দুধ ভাত কাঁকুড় খায়, শতেক বৎসর হেলায় খুয়ায়॥

৮। রাহু। রাহু মিথুনে আগে দেখি, পৌরুষ সম্পদ মহালক্ষ্মী।
শুক্ল পক্ষে যেন শশী, বিস্তর ধন মানুষ দাসী।
পুঁথি পাঁজি পড়ে সু হয়, রাশি রাশি বৈসা খায়।
শতেক দেখে সুন্দরীর মুখ, শতেক বৎসর তাহার সুখ॥

তুঙ্গগ্রহ সম্বন্ধে উপরে যে ফল উক্ত হইল, তাহা মোটামুটী বিচারের পক্ষে। এরূপ অনেক কোষ্ঠী দৃষ্টিগোচর হইয়াছে যাহাকে দুই তিনটী গ্রহ তুঙ্গী সত্ত্বেও আশানুরূপ ফল ফলেনা। পরে সূক্ষ্মভাবে গণনা করিয়া দেখা গেল, যে সেই তুঙ্গী গ্রহ সকল সন্ধিগত হইয়াছে, এই হেতু দুর্ব্বল হওয়ায় ফলপ্রদানে অক্ষম হইয়াছেন। আর একটী বিষয় স্মরণ রাখা কর্ত্তব্য যে, যে ভাবের অধিপতি গ্রহ তুঙ্গী হইবে সেই ভাবের এবং যে ভাবে অবস্থান করিবে, সেই ভাবের এবং যে যে ভাবে পূর্ণ দৃষ্টি থাকিবে, সেই সেই ভাবের ফলপ্রদান করিবে। আরও যে গ্রহ যে যে বিষয়ের কারক, সেই গ্রহ তুঙ্গী বা অন্য প্রকারে বলবান হইলে, সেই সেই বিষয়ের শুভ কারক হইবেন। মনে করুন, রবি পিতৃ কারক; রবি তুঙ্গী বা মূল ত্রিকোণ, স্বক্ষেত্র ও স্বনবাংশাদি বর্গগত হইলে পিতার বা পিতৃ বিষয়ক শুভ কারক হইবেন। সেই রূপ চন্দ্র মাতৃ বিষয়ক, মঙ্গল ভ্রাতৃ বিষয়ক, বৃহস্পতি পুত্র বিষয়ক শুভপ্রদ হইবেন ইত্যাদি।

## তৃতীয় পরিচ্ছেদ।

## নক্ষত্র ফল।

**কোন্ কোন্ নক্ষত্রে জন্ম হইলে কিরূপ ফল হয় তাহা বর্ণিত হইতেছে।**

১। গজাশ্বমেষস্য কলাবিদগ্ধো মানী প্রচণ্ডোঽতি খলশ্চ চঞ্চলঃ
জাতোঽশ্বিনীভে মনুজো দয়ালুস্তোষপ্রকাশো নৃপবল্লভঃ স্যাৎ॥

যদি অশ্বিনী নক্ষত্রে কাহার জন্ম হয়, তবে সে ব্যক্তি হস্তী, অশ্ব ও মেষের মর্ম্মজ্ঞ, মান্য, অতি প্রচণ্ড, খল স্বভাব, চঞ্চল, দয়ালু এবং তোষামোদ নিপুণ-হেতু নৃপবল্লভ হয়।

২। ধান্যাদিবস্তু-ক্রয়বিক্রয়ার্থযুক্তো নরঃ স্যাদ্ভরণী প্রসূতঃ।
ক্রূরোঽথবা দীর্ঘতনুঃ প্রশান্তো বিদেশবাসী জিতবৈরিপক্ষঃ॥

ভরণী নক্ষত্রে জন্মগ্রহণ করিলে, ধান্যাদি বস্তুর ক্রয়বিক্রয়শীল, নিষ্ঠুর-স্বভাব, সুদীর্ঘ দেহবিশিষ্ট, সুধীর, বিদেশবাসী এবং শত্রুবিজয়ী হইয়া থাকে।

৩। বহ্বাশিনং ক্রোধসমাকুলঞ্চ তীক্ষ্ণস্বভাবং ভয়সঙ্গতঞ্চ।
স্থূলাস্যগণ্ডং রিপুতাপিতাঙ্গং জাতং বিদধ্যাৎ কিল কৃত্তিকাভে॥

কৃত্তিকাতে জন্মগ্রহণ করিলে জাতক বহু আশান্বিত, ক্রোধশীল, তীক্ষ্ণ স্বভাবসম্পন্ন, ভয়যুক্ত, স্থূলবদন ও স্থূল গণ্ডযুক্ত এবং বৈরিপক্ষ কর্ত্তৃক উৎপীড়িত দেহবিশিষ্ট হয়।

৪। ভোগী দয়ালুঃ শুচিরল্পকোপী দক্ষঃ কলাবিন্মনুজঃ প্রসূতঃ।
ব্রাহ্মোঽর্থবান্ স্থূলকপোলনেত্রো মহাবলিষ্ঠঃ কফবাতদেহঃ॥

রোহিণী নক্ষত্রে জন্ম হইলে মানব ভোগবান্, দয়াবান্, পবিত্র, স্বল্পক্রোধী, কার্য্যদক্ষ, কলাশাস্ত্রজ্ঞ, ব্রহ্মজ্ঞানযুক্ত, ধনী, প্রশস্তনেত্র ও উচ্চকপোলবিশিষ্ট, অতি বলবান এবং কফ ও বাতধাতু শরীরবিশিষ্ট হইয়া থাকে।

৫। মৃগে মৃগাক্ষোঽতিবলঃ সুগণ্ডো নৃপপ্রিয়ঃ সাহসিকোঽতিকামী।
জাতো মনুষ্যোঽচপলোঽল্পধর্ম্মোমিত্রার্থপুত্রৈঃ সহিতোঽল্পবিত্তঃ॥

মৃগশিরা নক্ষত্রে জন্ম হইলে জাতক হরিণনেত্র, অতিশয় বলশালী, সুন্দর গণ্ডস্থলযুক্ত, নৃপতিপ্রিয়, সাহসী, অতি কামাতুর, শান্ত, অল্প ধর্ম্ম, পুত্র, মিত্র এবং বিত্তযুক্ত হইয়া থাকে।

৬। আর্দ্রাপ্রসূতশ্চপলোঽতিশূরঃ প্রসাদবান কামিজনার্থসেবী।
নরোঽতিলুব্ধো ধনধান্যযুক্তঃ পুণ্যক্রিয়াবিস্মৃতঃ পুত্রদারঃ॥

আর্দ্রা নক্ষত্রে জন্ম হইলে জাতক চঞ্চলপ্রকৃতি, অতি শূর, সন্তোষযুক্ত, কামী, জন ও অর্থসেবী, অতিশয় লোভী, ধনধান্যযুক্ত, পুণ্যক্রিয়াহীন এবং পুত্রদার সমন্বিত হইয়া থাকে।

৭। পুনর্ব্বসৌ স্যাদতিধর্ম্মনিষ্ঠঃ স্বকর্ম্মদক্ষঃ পিতৃমাতৃভক্তঃ।
নরোঽতিকামী বনিতারতশ্চ প্রবাসশীলো মধুরার্থসেবী॥

পুনর্ব্বসু নক্ষত্রে জন্মগ্রহণ করিলে জাতক অতিশয় ধর্ম্মনিষ্ঠ, স্বকর্ম্মদক্ষ, মাতৃপিতৃভক্ত, অতিশয় কামুক, স্ত্রৈণ, প্রবাসবাসী এবং বিপুলার্থ ভোগী হইয়া থাকে।

৮। পুষ্যে নরঃ শ্রেষ্ঠমতিঃ কৃতী চ কুলপ্রধানো ধনধান্যযুক্তঃ।
প্রাজ্ঞোঽতিশূরো দ্বিজদেবভক্তঃস্যাৎ সর্ব্ববিদ্যানিপুণঃ প্রসূতঃ॥

পুষ্যা নক্ষত্রে জন্ম হইলে মানব সুবুদ্ধিযুক্ত, কৃতী, কুলতিলক, ধনধান্যযুক্ত, প্রাজ্ঞ, অতিশূর, দেবব্রাহ্মণে ভক্তিমান ও সর্ব্বাবস্থা পারদর্শী হইয়া থাকে।

৯। দ্বিজিহ্বধারী রিপুভির্জ্জিতঃ স্যাচ্চোরোঽতিতীক্ষ্ণঃ পিতৃমাতৃহন্তা
শঠোঽতিমূর্খো নিজবংশঘাতী ভুজঙ্গভেঽসত্যপরঃ প্রসূতঃ॥

অশ্লেষা নক্ষত্রে জন্ম হইলে জাতক দ্বিজিহ্বধারী (যে ব্যক্তি একজনের নিকট এক প্রকার অন্যের নিকট অন্য প্রকার কথা বলে), শত্রুজিত, চৌর, উগ্র-প্রকৃতি, পিতৃমাতৃহন্তা, শঠ, অতিমূর্খ, নিজবংশধ্বংসকারী এবং মিথ্যাবাদী হয়।

জাতো মঘায়াং মনুজো বিবাদী সিংহ স্থনেত্রো ভবতি প্রতাপী।
অল্পাত্মজো বৈ বনিতাবিরোধী চাল্পার্থবিদ্যো নৃপসেবকশ্চ ॥ ১০।

মঘা নক্ষত্রে জন্ম হইলে জাতক বিবাদপরায়ণ, সিংহসদৃশ বিক্রমশালী, সুনেত্রযুক্ত, প্রতাপান্বিত, অল্পসন্ততিসম্পন্ন, বনিতাবিরোধী, অল্পধন ও বিদ্যা-যুক্ত এবং নৃপসেবক হয়।

ভগে প্রসূতো মনুজো ধনাঢ্যঃ প্রবাসশীলো হতশত্রুপক্ষঃ।
প্রজায়তে কামকলাবিদগ্ধোজনাশ্রিতো হৃষ্টমনাঃ সদৈব ॥ ১১।

পূর্ব্বফল্গুনী নক্ষত্রে জন্ম হইলে মানব ধনাঢ্য, প্রবাসশীল, নষ্টশত্রু, কাম-কলাপণ্ডিত, লোকের আশ্রয়স্বরূপ এবং সর্ব্বদা প্রফুল্ল অন্তঃকরণ হয়।

স্যাদুত্তরফল্গুনীসংজ্ঞকে চ জাতো নরঃ সর্ব্বজনপ্রিয়শ্চ।
দাতার্থপুত্রৈঃ সহিতঃ ক্ষুধার্ত্তঃ কোপী পুরন্ধ্রীসুখবর্জ্জিতশ্চ ॥১২।

উত্তরফল্গুনী নক্ষত্রে জন্ম হইলে জাতক সর্ব্বজনপ্রিয়, দাতা, পুত্র ও অর্থ যুক্ত, ক্ষুধার্ত্ত,রাগান্বিত এবং স্ত্রীসুখবর্জ্জিত হয়।

মলিনবাক্যোঽর্থযুতঃ সুনেত্রঃ প্রতাপযুক্তো নৃপতেঃ প্রধানঃ।
গুণান্বিতঃ সত্যপরঃ কলাবান্ হস্তে প্রসূতঃ প্রভুতামুপৈতি ॥১৩।

হস্তা নক্ষত্রে জন্ম হইলে জাতক কুৎসিতবাক্যযুক্ত, ধনবান, সুন্দরলোচন-বিশিষ্ট, প্রতাপান্বিত, রাজাগ্রগণ্য, গুণবান, সত্যপরায়ণ, কলাবিদ্যাবিৎ এবং প্রভুত্বশালী হইয়া থাকে।

চিত্রো ধনাঢ্যঃ শুভগশ্চ মান্যঃ সদর্থভোগী জনবল্লভশ্চ।
স্যান্মাতৃভক্তো নৃপতুল্যকীর্ত্তিশ্চাভিধেয়ো মনুজঃ প্রসূতঃ ॥১৪।

চিত্রা নক্ষত্রে জন্ম হইলে জাতক চিত্রকার্য্যনিপুণ, ধনাঢ্য, সৌভাগ্যশালী, মান্য, সদর্থভোগী, জনবল্লভ, মাতৃভক্ত ও নৃপতুল্য কীর্ত্তিশালী হইয়া থাকে।

স্বাত্যাং প্রসূতো বহুরত্নযুক্তো ধাতুক্রিয়ায়াং নিরতো মনুষ্যঃ।১৫
গৃহাণি বস্ত্রাণি বহূনি নিত্যং প্রাপ্নোতি সৌখ্যানি চ বিত্তলব্ধঃ ॥

স্বাতি নক্ষত্রে জন্ম হইলে মানব বহুরত্নযুক্ত ও ধাতুকার্য্যনিরত হয় এবং নিত্য গৃহ, ধন, বস্ত্র ও সৌখ্য লাভ করে।

প্রবাসশীলো বিদুষাং বিরোধী ধর্ম্মেষু নিষ্ঠঃ শুভদন্তপংক্তিঃ।
লৌহাভিঘাতার্দ্দিতদন্তদৃষ্টির্ব্বিশাখযুক্তঃ প্রসূতো মনুষ্যঃ ॥ ১৬।

বিশাখা নক্ষত্রে জন্ম হইলে মানব প্রবাসশীল, পণ্ডিতগণের বিরোধী, ধর্ম্মনিষ্ঠ, সুন্দরদন্তপংক্তিযুক্ত এবং লৌহাঘাতে দন্ত ও চক্ষু পীড়িত হইয়া থাকে।

নরোঽপি মৈত্রে যদি চ প্রসূতো নিত্যপ্রমোদারিপুসঙ্ঘঘাতী।
বাল্যে প্রবাসী পরদারসেবী চৌরো ধনাঢ্যো জনসত্বভাগী ॥ ১৭

অনুরাধা নক্ষত্রে জন্ম হইলে সদা আমোদপ্রমোদযুক্ত, রিপুহন্তা, বাল্যে প্রবাসী, পরস্ত্রীরত, চৌর, ধনাঢ্য ও সত্বগুণ বিশিষ্ট হইবে।

জ্যেষ্ঠাপ্রসূতো মনুজোঽতিশূরঃ পদ্মাস্যনেত্রো বহুপুত্রযুক্তঃ।
কোপী বিদগ্ধো যুতদুষ্টবুদ্ধিঃ পরোপতাপী কলহপ্রিয়শ্চ ॥ ১৮।

জ্যেষ্ঠা নক্ষত্রে জন্ম হইলে জাতক অতিশয় শূর, পদ্মসদৃশ বদন ও লোচন বিশিষ্ট, বহুপুত্রযুক্ত, ক্রোধপরায়ণ, পণ্ডিত, মন্দবুদ্ধিবিশিষ্ট, পরোপতাপী এবং বিবাদপ্রিয় হইয়া থাকে।

বয়োঽপরার্দ্ধে মনুজো দরিদ্রো মূলে প্রসূতো বিকলোঽতিশূরঃ।
প্রজায়তে সর্ব্বকলানুরাগঃ পিত্রোশ্চ হন্তা স্বজনোপকারী ॥১৯।

মূলা নক্ষত্রে জন্ম হইলে জাতক বিকলদেহবিশিষ্ট, অতিশূর, সর্ব্বকলা-বিদ্যানুরাগী, পিতৃমাতৃহন্তা, স্বজনবর্গের উপকারী এবং বার্দ্ধক্যে (শেষার্দ্ধে) দরিদ্র হয়।

ভূয়োভূয়স্তূয়মানানুরক্তো ভক্তো দেবে বন্ধুমান্যোঽতিদক্ষঃ।
পূর্ব্বাষাঢ়া জন্মকালে যদি স্যাদাষাঢ়ঃ স্যাদ্বৈরিবর্গে নিতান্তম্ ॥২০

পূর্ব্বাষাঢ়া নক্ষত্রে জন্ম হইলে জাতক সকলকার নিকট পুনঃ পুনঃ স্তবস্তুতি প্রাপ্ত, সর্ব্বজনানুরক্ত, ঈশ্বরপরায়ণ, বন্ধুমান্য, অতিকার্য্যনিপুণ এবং শত্রুগণের দণ্ডস্বরূপ হয়।

উত্তরাষাঢ়াসু নরঃ প্রসূতঃ কুমিত্রযুক্তো বনিতাবশী চ। ২১।
স্যাৎ পণ্ডিতো ধূর্ত্তমতিঃ কৃশাঙ্গো মায়াধরো গুহ্যবলশ্চ শূরঃ॥

উত্তরাষাঢ়া নক্ষত্রে জন্ম হইলে জাতক কুটিল মিত্রযুক্ত, স্ত্রীর বশীভূত, পণ্ডিত, ধূর্ত্তমতি, কৃশশরীর, মায়াধারী, শূর এবং গুপ্তবলসম্পন্ন হয়।

স্বধর্ম্মনিষ্ঠঃ শ্রবণাপ্রসূতো মানী বিবেকী দ্বিজদেবভক্তঃ। ২২।
তীর্থোপসেবা বহুপুত্রযুক্তো বিশিষ্টসৌভাগ্যযুতো নরঃ স্যাৎ॥

শ্রবণা নক্ষত্রে জন্ম হইলে জাতক স্বধর্ম্মনিষ্ঠ, মান্য, বিবেকশক্তি সম্পন্ন, দেবদ্বিজভক্ত, তীর্থভ্রমণকারী, বহুপুত্রযুক্ত ও বিশেষ সৌভাগ্যশালী হয়।

স্যাদ্বাসবে দীর্ঘতনুঃ কফাঢ্যঃ কামী বিবাদী বহুপুত্রযুক্তঃ।
সুশাস্ত্রবক্তা কিল লম্বহস্তো নরো ভবেদ্ভূপতিতুল্যকীর্ত্তিঃ॥২৩।

ধনিষ্ঠা নক্ষত্রে জন্ম হইলে জাতক সুদীর্ঘ গঠন বিশিষ্ট, কফপ্রকৃতি, কামী, কলহপ্রিয়, বহুপুত্রযুক্ত, সুশাস্ত্র প্রকাশক্ষম, সুদীর্ঘহস্তযুক্ত ও রাজসদৃশ অতুল কীর্ত্তিসম্পন্ন হয়।

জাতো নরো বারুণভেহলসঃ স্যাৎ সংরোধচেষ্টো বচনঃ পটুশ্চ।
ধূর্ত্তো বিবাদী জনযানদক্ষো গজেন্দ্রভক্তো বিভবং ভুনক্তি॥২৪।

শতভিষা নক্ষত্রে জন্ম হইলে জাতক অলস, চেষ্টাবিহীন, বচনসার, পটু, ধূর্ত্ত বিবাদী, জনযানদক্ষ, গজেন্দ্রভক্ত এবং বিভবশালী হইয়া থাকে।

জাতোঽজপাদে মনুজোঽল্পবিত্তো দাতা বিনীতঃ প্রিয়বাক্ সুবৃত্তিঃ।
ন সাম্যনেত্রশ্চলচিত্তবৃত্তিঃ প্রবাসশীলো নৃপসেবকশ্চ॥ ২৫।

পূর্ব্বভাদ্রপদ নক্ষত্রে জন্ম হইলে সামান্যধনযুক্ত, দাতা, বিনয়ী, প্রিয়ভাষী, সদ্বৃত্তিসম্পন্ন, সাদৃশ্য বিরহিত নেত্রসম্পন্ন, অস্থিরচিত্তবৃত্তিযুক্ত, প্রবাসশীল ও রাজসেবক হইয়া থাকে।

স্যাদুত্তরভাদ্রপদেষু জাতো গম্ভীরচেষ্টঃ শুভপুণ্যবুদ্ধিঃ।
শূরো নরঃ শ্রেষ্ঠবলানুপৈতি ক্রোধী প্রভুঃ স্থূলতনুর্ম্মনুষ্যঃ॥ ২৬।

উত্তরভাদ্রপদ নক্ষত্রে জন্ম হইলে জাতক অতিশয় চেষ্টাবান, পুণ্যকার্য্য বর্দ্ধনশীল, শূর, বলবান, ক্রোধী, প্রভুত্বশালী এবং স্থুলাবয়ব বিশিষ্ট হয়।

স্যাদ্রেবতীজো বর তীক্ষ্ণবুদ্ধিঃ শুভাঙ্গধৃক্ বৈরিকুলপ্রতাপী।
বিদ্যানিধিজ্ঞো নৃপসেবকশ্চ বিদেশবাসী মনুজোঽতিশূরঃ। ২৭।

রেবতী নক্ষত্রে জন্ম হইলে জাতক অতিশয় তীক্ষ্ণ বুদ্ধিসম্পন্ন, সুন্দর কলেবরধারী, শত্রুকুলপ্রতাপী, বিদ্যানিধিজ্ঞ, রাজসেবক, বিদেশবাসী ও অতিশয় শূর হয়।

## চতুর্থ পরিচ্ছেদ।

### রাশি ফল।

১। ভবতি বিমলকেশশ্চঞ্চলস্ত্যাগশীলো
রুচির শুচিবিলাসী বাবদূকো দুরন্তঃ।
ন ভবতি গৃহমেধী ক্রূরনেত্রোঽল্পমেধা
ধনপতিরিহ দাতা মেষরাশির্মনুষ্যঃ॥

যে মানবের মেষ রাশি হয় ( অর্থাৎ যাহার জন্মকালে চন্দ্র মেষ রাশিতে অবস্থিতি করে ) সে ব্যক্তি বিমলকেশযুক্ত, চঞ্চল, ত্যাগশীল, কান্তিযুক্ত, পবিত্র, বিলাসী, অতিশয় বক্তা, দুর্দ্দান্ত, গৃহস্থাশ্রমবিরত, রোষ-কষায়িত নেত্র, অল্পমেধাবিশিষ্ট, ধনাঢ্য এবং দাতা হইয়া থাকে।

২। পৃথুজঘনকপোলঃ স্থূলনেত্রোঽল্পভাষী
শুচিরতিশয়দক্ষো রম্যদেহঃ সুখী চ।
দ্বিজগুরুসুরভক্তঃ শ্লেষ্মবাতস্বভাবঃ।
সিতকুটিলকচাগ্রো রোমযুক্তো বৃষাখ্যঃ॥

বৃষে চন্দ্র অবস্থানকালে যাহার জন্ম হয়, তাহার জঘনদেশ ও গণ্ডদেশ

স্থূল ও বৃহৎ গোলাকার চক্ষু হইয়া থাকে এবং সে ব্যক্তি অল্পভাষী, পবিত্র, কার্য্যদক্ষ, সুন্দর শরীরযুক্ত, সুখী, দেবতা ব্রাহ্মণ ও গুরুজনে ভক্তিমান, শ্লেষ্মবাতপ্রকৃতি, সঙ্কুচিত ও শুভ্র কেশাগ্রবিশিষ্ট এবং রোমযুক্ত হইয়া থাকে।

৩। মৃদুগতি স্থিতগাত্রঃ পাঠবিস্পষ্টবাক্যঃ
পরজনহিতকারী পণ্ডিতঃ ক্রূরচিত্তঃ।
প্রকৃতিমলিনবেশঃ শ্লেষ্মবাতপ্রপন্নো
ভবতিমিথুনরাশিগীতবাদ্যানুরক্ত॥

যাহার মিথুনরাশি, সে ব্যক্তি মৃদুগতিসম্পন্ন, স্থিরগাত্রসম্পন্ন, পঠনকালে স্পষ্ট বাক্যযুক্ত, পরোপকারী, পণ্ডিত, ক্রূরান্তঃকরণবিশিষ্ট, মলিন বেশধারী, বাতশ্লেষ্মপ্রকৃতিসম্পন্ন এবং সঙ্গীতে অনুরক্ত হইয়া থাকে।

৪। পবনকফশরীরো দেবদেহপ্রকাশঃ
স্বয়মুপচিতবিত্তো দেবতাবিপ্রভক্তঃ
কুলপতিরিযধন্যো মণ্ডলাকারমূর্ত্তি
র্ভবতি বিপুলবিত্তঃ কর্কটো যস্য রাশিঃ॥

যাহার কর্কটরাশি হয়, সে ব্যক্তি কফবায়ুপ্রকৃতিসম্পন্ন, দেবতা সদৃশ সুন্দর দেহবিশিষ্ট, সোপার্জ্জিত ধনভোগী, দেবদ্বিজে ভক্তিপরায়ণ, কুলশ্রেষ্ঠ, মণ্ডলাকার মূর্ত্তি (স্থূল এবং খর্ব্বাকৃতি) এবং অত্যন্ত ধনাঢ্য হইয়া থাকে।

৫। উদরভরণতুষ্টঃ ক্রোধনো মাংসলুব্ধো
গহনগিরিগুহানাং সেবনো বন্ধুহানঃ।
কপিলনয়নযুক্ত স্তুঙ্গবক্ষঃ ক্ষুধার্ত্তো
ভবতি যুবতীসেবী পণ্ডিতঃ সিংহরাশিঃ॥

যাহার সিংহরাশি হয়, সে ব্যক্তি উদর ভরণে সন্তুষ্ট, রাগান্বিত, মাংসলোভী, নিবিড় অরণ্য ও গুহায় ভ্রমণরত, বন্ধুহীন, কপিলবর্ণ চক্ষুযুক্ত, উচ্চ বক্ষস্থলবিশিষ্ট, ক্ষুধাকাতর, যুবতী সেবাপরায়ণ ও পণ্ডিত হইয়া থাকে।

৬। বিমলমতি সুশীলো লেখ্যবৃত্তিঃ কবির্ব্বা
কৃশতনুধনযুক্তঃ কান্তধীরঃ সুখী চ।
ভবতি নয়নরোগী ধর্ম্মকর্ম্মানুরক্তো
গুরুজনহিতকারী কন্যকা যস্য রাশিঃ ॥

যে ব্যক্তির কন্যা রাশি হয়, সে ব্যক্তি নির্ম্মল বুদ্ধিযুক্ত, সুশীল, লেখ্যবৃত্তি-সম্পন্ন অথবা কবিতা রচনা-নিপুণ, কৃশশরীরসম্পন্ন, ধনবান, মনোহর, নম্র-স্বভাববিশিষ্ট, সুখী, চক্ষুরোগী, ধর্ম্মকর্ম্মে অনুরক্ত এবং গুরুজনের হিতকারী হইয়া থাকে।

৭। ভবতি শিথিলগাত্রো নাতিদীর্ঘপ্রমাণো
জনয়তি পরিতোষং বান্ধবানাং প্রদানৈঃ।
অতিশয়বহুভাষী জ্যোতিষাং জ্ঞানযুক্তো
ভবতি হি তুলরাশির্ভৃত্যবর্গানুরক্তঃ ॥

যে ব্যক্তির তুলা রাশি হয়, সে ব্যক্তি শিথিলগাত্রসম্পন্ন ( অর্থাৎ তাহার শরীরের মাংসপেশী সকল দৃঢ় নহে ) অনতিদীর্ঘ দেহবিশিষ্ট ( অর্থাৎ মধ্যমাকৃতি ) দানশীলতায় বন্ধুগণের সন্তোষকারী, অত্যন্ত বাচাল, জ্যোতিষজ্ঞ এবং ভৃত্যবর্গের প্রতি অনুরক্ত হইয়া থাকে।

৮। বহুজনধনভাগী স্ত্রীষু সৌভাগ্যযুক্তঃ
পিশুনমতিমনুষ্যো রাজসেবানুরক্তঃ।
অভিলষতি পরার্থং নিত্যমুদ্যোগযুক্তো
দৃঢ়মতিরতিশূরো বৃশ্চিকো যস্য রাশিঃ ॥

বৃশ্চিক রাশিতে চন্দ্র অবস্থানকালে যাহার জন্ম হয়, সে ব্যক্তি বহুধন ভোগ করিয়া থাকে এবং বহুজন দ্বারা আদৃত এবং পরিবেষ্টিত হইয়া থাকে ; তাহার ভাগ্যবতী পত্নী লাভ হয় ; এবং সে ব্যক্তি খলবুদ্ধিবিশিষ্ট, রাজসেবানু-রক্ত, পরার্থ লাভের জন্য সর্ব্বদা উদ্যোগপরায়ণ, কঠিন হৃদয় এবং অতিশয় বলবান হইয়া থাকে।

৯। ধনুরিবি গুণযুক্তঃ কীর্ত্তিমান্ পূজনীয়:
কুলপতিরসবিজ্ঞো বন্ধুবর্গৈকপাত্রঃ।
বহুধনজনযুক্তো দেববিপ্রোপসেবী
মৃদুগতিরসহিষ্ণুঃ কার্ম্মুকো যস্য রাশিঃ॥

ধনুরাশি হইলে জাতক কার্য্যতৎপর, কীর্ত্তিমান, পূজনীয়, কুলশ্রেষ্ঠ রসজ্ঞ, বন্ধুগণের একমাত্র সুহৃদ বহুধনজনযুক্ত, দেবদ্বিজপরায়ণ, মৃদুগতি এবং অসহিষ্ণু হইয়া থাকে।

১০। অভিলষতি পরস্ত্রীং লব্ধসম্পত্তিভোগো
নরপতিরিব চণ্ডো মন্ত্রবাদে প্রসক্তঃ।
কৃশতনুরতিবুদ্ধির্বন্ধুবর্গস্য ভোক্তা
ভবতি মকররাশির্মানবো বীরভাবঃ॥

যে ব্যক্তির মকর রাশি হয়, সে পরকামিনী সম্ভোগে অভিলাষবান, লব্ধধন ভোগী, নৃপতি তুল্য প্রতাপবান্, মন্ত্রণা ও বাদানুবাদ নিপুণ, কৃশশরীর, অতিশয় বুদ্ধিমান্, বন্ধুগণের ভোক্তা এবং বীরস্বভাবসম্পন্ন হইয়া থাকে।

১১। তুরগইব সহিষ্ণুঃ সুন্দরঃ স্বচ্ছচিত্তঃ
স্থিরধনমভিলাষী মানিনো বক্রচিত্তঃ।
বহুধনপরিবারো জ্ঞাতিবন্ধুপ্রমোদী
পরিজনহিতকারী যস্য রাশির্ঘটাখ্যঃ॥

কুম্ভ রাশিতে চন্দ্রের অবস্থানকালে যাহার জন্ম হয়, সে ব্যক্তি অশ্বসদৃশ কষ্টসহিষ্ণু, মনোহর, বিমলচিত্ত, স্থির ধনে অভিলাষযুক্ত (অর্থাৎ ইচ্ছা করে তাহার ধন বহুকাল ধরিয়া তাহার বংশে স্থায়ী হইবে), মান্য, কুটিলান্তঃকরণ, ধনাঢ্য, বহু পরিবারযুক্ত, জ্ঞাতি ও বন্ধুবর্গ সহ আমোদকারী এবং পরিজনের হিতকারী হইয়া থাকে।

১২। জনধনসুখভোক্তা মৈথুনাদ্দিপ্রসক্তঃ
সমরুচিরশরীরো বস্তুলাভোহল্পমধ্যঃ।

অভিভবতি সপত্নান্ স্ত্রীজিতোব্যক্তকান্তিঃ
অতিশয়ধনলোভী পণ্ডিতো মীনরাশিঃ ॥

যে ব্যক্তির মীন রাশি হয়, সে ধনজনসুখভোগী, মৈথুনকার্য্যরত, সমান-রুচিবিশিষ্ট, সুন্দরশরীরযুক্ত, বস্ত্রলাভে সক্ষম, অল্পমধ্যযুক্ত, শত্রুপরাভবকারী, স্ত্রীজিত, মনোহর কান্তিযুক্ত, অতিশয় ধনলোভী এবং পণ্ডিত হইয়া থাকে।

ইতি কোষ্ঠী প্রদীপোক্ত রাশি ফলম্।

এ স্থলে আমরা শিক্ষার্থিগণকে রাশি ফলসম্বন্ধে দুই এক কথা বলিব। উপরে যে সকল রাশিফল ও রাশিলক্ষণ প্রদত্ত হইল, তাহার সমস্তগুলিই যে সূক্ষ্মরূপে মিলিয়া যাইবে এরূপ নহে। তাহার কারণ মানব জীবনে কেবলমাত্র রাশিফল অবলম্বনে সকল বিষয়ের বিচার হইতে পারে না। জন্মলগ্ন ফল, জন্মনক্ষত্র ফল, জন্মযোগ ফল জন্মকরণ ফল, জন্মতিথি ফল এবং গ্রহদিগের যোগজফল ইত্যাদি বহুবিধ ফলের সমষ্টি একীভূত হইয়া ফলের প্রভেদ জন্মাইয়া থাকে, এই জন্য কোন মানবেরই জীবনে কোন একটী মাত্র গ্রহের, রাশির বা নক্ষত্রের ফল অতি সহজে পৃথগ্‌ভাবে পরিলক্ষিত হয় নাই। কিন্তু রাশি, নক্ষত্র ও লগ্নফল অধিক পরিমাণে মিলিতে দেখা যায়. তত্রাচ উক্ত ফল সমুদায়ের মধ্যে অন্ততঃ কতকগুলি নিশ্চয় মিলিবে, আরও চন্দ্রের প্রতি শুভাশুভ গ্রহের দৃষ্টির দ্বারাও ফলের অনেক তারতম্য হইয়া থাকে। বিবেচক পাঠকগণ এ সকল বিষয় আপনার বুদ্ধিবলে এবং জ্ঞানের ক্রমবৃদ্ধি অনুসারে বিচার করিয়া লইবেন। পূর্ব্বে উক্ত হইয়াছে যে চন্দ্র মনুষ্যের মন অর্থাৎ চন্দ্রের অবস্থান দ্বারা এবং চন্দ্রের প্রতি শুভাশুভ গ্রহের দৃষ্টি দ্বারা মানবের মনের বা মানসিক ভাবের বিচার করিতে হয়।

আমরা অভিজ্ঞতা দ্বারা এবং মানব জীবন অধ্যয়ন করিয়া দ্বাদশ রাশির যেরূপ স্বভাবগত লক্ষণ জানিতে পারিয়াছি তাহা পাঠকবর্গের জ্ঞাপনার্থ নিম্নে সংক্ষেপে প্রকাশ করিলাম। মেষ রাশি ত্যাগশীল এবং চঞ্চল। বৃষ রাশি উন্নতমনা, আপনার জেদ রক্ষা করিতে বিশেষ যত্নবান্ (একগুঁয়ে)। মিথুন রাশি শান্তপ্রকৃতি, সদালাপী, দয়াশূন্য হৃদয়, মলিন স্বভাব। কর্কটরাশি ধর্ম্মে আস্থাবান্, আপনি যাহা ভাল বুঝে তাই ঠিক মনে করে এবং সে বিষয়ে অন্যায় হইলেও তাহার জন্য অনেক তর্ক করে। সিংহ রাশি ভীষণ মূর্ত্তিবিশিষ্ট, গম্ভীর প্রকৃতি এবং কঠিন হৃদয় বিশেষতঃ লগ্নসিংহ হইলে এরূপ ফল প্রায়ই দেখা যায়। কন্যা

রাশি ধীর, নম্র, বিনয়ী। তুলা রাশি নির্লজ্জ, সামান্য সামান্য বিষয় লইয়া অধিক কথা কহিয়া থাকে। বক্তা ও অবস্থা ভেদে বাচাল হইয়া থাকে। বৃশ্চিক রাশি স্ত্রীসৌভাগ্যযুক্ত, খল, কঠোরহৃদয়, এবং অত্যন্ত রাগী। ধনু রাশি বন্ধুপ্রিয়, রণজ্ঞ, সদালাপী ক্রূরহৃদয়। মকর রাশি অত্যন্ত প্রতাপশীল জনগণের ভীতি উৎপাদক, তর্কে অতিশয় নিপুণ এবং উগ্র স্বভাব বিশিষ্ট। কুম্ভ রাশি বহু ভোজী, জ্ঞাতিকুটুম্ব, প্রতিপালনে ইচ্ছুক। মীন রাশি ধীর, নম্র, সরল হৃদয়, অল্পভাষী, সদালাপী এবং দুর্জ্জনের সংসর্গে বাস করিতে অনিচ্ছুক। শুভাশুভ গ্রহের দৃষ্টি অনুসারে অথবা সংযোগে এই সকল ফলের কথঞ্চিৎ প্রভেদ হইয়া থাকে। স্থান কাল পাত্র ও বংশ ভেদে এবং ষষ্ঠাষ্ট দ্বাদশ স্থান ভেদেও ফলের ইতর বিশেষ হইয়া থাকে।

## মানব চরিত্রে বিচার।

সর্ব্ব বিষয়ে পারদর্শী জ্যোতিষী অধুনা দুর্লভ হইলেও মানব জীবনের এমন কোন ঘটনা বা কোন বিষয় নাই, যাহা জ্যোতিষের দ্বারা নির্ণয় হইতে পারে না।

মহর্ষি গর্গ বলিয়াছেন "জ্যোতিশ্চক্রেতু লোকস্য সর্ব্বস্যোক্তম্ শুভা শুভম্।" জাতকের রাশি চক্রে অর্থাৎ কোষ্ঠীতে তাহার শুভাশুভ সমস্ত ফল উক্ত এবং প্রচ্ছন্নভাবে নিহিত আছে। সমস্ত বলিবার তাৎপর্য্য এই যে দৈহিক, মানসিক, পারিবারিক, ঐহিক, পারত্রিক আধ্যাত্মিক, আধি ভৌতিক ইত্যাদি সমস্ত বিষয় উহা হইতে জানা যায়।

কিন্তু অধুনা অধিকাংশ ব্যক্তিকে ঐহিক ব্যাপারের কয়েকটী মাত্র (আর্থিক উন্নতি ইত্যাদি) বিষয় জ্যোতিষ সাহায্যে জানিতে উৎসুক দেখিতে পাওয়া যায়।

এ বিষয়ে দুকথা প্রাণ খুলে বলিবার এ স্থান নহে। স্থানান্তরে ইহার আলোচনা করিবার আশা রহিল।

চরিত্র মানবের একটী প্রধান জিনিষ; কিরূপে মানবের চরিত্র নির্ণয় করা যাইতে পারে, তাহারই কিঞ্চিৎ আভাস আমরা এস্থলে প্রদান করিব। আশা করি তাহা হইতে বিজ্ঞ পাঠক মানবচরিত্র নির্ণয়ে সক্ষম হইবেন।

তিনটী ভিন্ন রং বা বর্ণ নাই—পীত, রক্ত ও নীল। এই তিনের মিশ্রণে কত বর্ণ উৎপন্ন হয় তাহার ইয়ত্তা নাই।

তথাপি আমরা যে বস্তুর মধ্যে যে বর্ণের আধিক্য দেখিতে পাই, সেই বস্তুকেই সেই বর্ণের বলিয়া থাকি।

সেইরূপ তিনটী ভিন্ন গুণ নাই, যথা—স্বত্ব, রজ ও তম। এই গুণত্রয়ে জগৎ সৃষ্ট এবং মানবগণের মধ্যে এই তিন গুণই পরিলক্ষিত হয়। মানব কেন? সমস্ত প্রাণিজগতে এই গুণত্রয়ের প্রকাশ পরিলক্ষিত হয়।

স্বত্ব গুণাধিক্য ব্যক্তিকে স্বত্ব গুণের, রজঃ গুণাধিক্য ব্যক্তিকে রজগুণের এবং তম গুণাধিক্য ব্যক্তিকে তমগুণের লোক বলা হয়।

কোন্ ব্যক্তি কোন্ গুণাবলম্বী, তাহা তাহার জন্মনক্ষত্র দ্বারা স্থিরীকৃত হয়। ২। পৃষ্ঠা দ্রষ্টব্য। দেবগণের লোক সকল ত্যাগশীল ন্যায়পরায়ণ ও সৎগুণে ভূষিত হয়েন।

জন্মরাশি অনুসারে বিপ্রাদি বর্ণের দ্বারা এবং জন্ম লগ্নের শুভ ষড়বর্গের দ্বারা, বিশেষতঃ চন্দ্রের তোরা দ্বারা জাতকের সত্ত্বগুণ নির্ণয় হইতে পারে।

পাপ গ্রহগণ ৩য়, ৬ষ্ঠ, ১১শ স্থানে এবং শুভগ্রহ কেন্দ্র কোণে এবং ধর্ম্ম পতি শুভ স্থানে ও শুভবর্গে থাকিলে জাতক সত্বগুণাবলম্বী এবং চরিত্রবান হইয়া থাকে।

ইহা ব্যতীত কতকগুলি যোগজফলের দ্বারা জাতকের চরিত্র নির্ণয় হইতে পারে।

সেই সকল যোগজ ফল পশ্চাৎ যোগাধ্যায়ে দ্রষ্টব্য। নিজ পরিবারবর্গের ও আত্মীয় স্বজনের এবং পরিচিত ব্যক্তির কোষ্ঠী দর্শনে ও তাহাদের জীবনের ফল প্রত্যক্ষ করিলে এ বিষয়ে সহজে অভিজ্ঞতা লাভ হয়।

যাঁহারা মানবচরিত্র পর্য্যালোচনা করিয়াছেন বা করিয়া থাকেন, তাঁহারা সহজে দেখিয়াছেন যে এরূপ অনেক লোক দেখিতে পাওয়া যায়, যে বাহিরে তাঁহারা অতি উদার, ধার্ম্মিক, প্রশান্ত-হৃদয়, বিনয়ী, নম্র ও পরোপকারী প্রভৃতি সৎগুণ বিশিষ্ট, কিন্তু প্রকৃতপক্ষে সম্পূর্ণ ইহার বিপরীত। বহু দিন ঐ সকল লোকের সংসর্গে এবং সংস্পর্শে না আসিলে এবং কার্য্য ক্ষেত্রে না পড়িলে ঐরূপ ব্যক্তিকে সহজে চিনিতে পারা যায় না। কিন্তু ঐরূপ ব্যক্তির রাশিচক্র দর্শন করিবা মাত্র সেই ব্যক্তির প্রতিমূর্ত্তি মনমধ্যে প্রতিফলিত হয় এবং তাঁহাকে সহজে চিনিয়া লওয়া যায়।

শিক্ষা, বিচার, ও ধর্ম্ম বিভাগেও এমন অনেক লোক দেখা গিয়াছে যাঁহাদিগকে দেখিয়া সর্ব্বগুণের আধার বলিয়া মনে হয়, কিন্তু প্রকৃত পক্ষে অন্তরে হলাহল পূর্ণ।

এই সকল বিষয় জ্যোতিষ সাহায্যে সহজে স্থিরীকৃত হইতে পারে।

## পঞ্চম পরিচ্ছেদ।

### নক্ষত্র-চরণ ফল।

পূর্ব্বে তৃতীয় পরিচ্ছেদে জন্ম নক্ষত্রের ফল উক্ত হইয়াছে, এক্ষণে নক্ষত্র-চরণ ফল কথিত হইতেছে। এক একটী নক্ষত্র-মানকে চারিভাগ করিলে, তাহার এক-এক ভাগকে চরণ বা পাদ কহে। নক্ষত্রের চারিটী চরণানুসারে নক্ষত্র পাদাশ্রিত নাক্ষত্রিক নাম হইয়া থাকে। এবং তদনুসারে জাতকের স্বর নির্ণয় হয়। শতপদ নক্ষত্র চক্র ৩০ পৃষ্ঠা দ্রষ্টব্য।

জন্মনক্ষত্র ফল বিচার কালে যে রূপ শুভাশুভ নক্ষত্রের প্রতি দৃষ্টি রাখা কর্ত্তব্য, সেইরূপ নক্ষত্রের কোন্ পাদে বা চরণে জন্ম হইয়াছে, তাহাও দেখা কর্ত্তব্য। সাধারণতঃ যে সকল নক্ষত্রে জন্ম হইলে দেবগণ হয়, সেই সকল নক্ষত্র উত্তম, যে সকল নক্ষত্রে নরগণ হয়, সেই সকল নক্ষত্র মধ্যম এবং যে সকল নক্ষত্রে জন্ম হইলে রাক্ষসগণ হয়, সেই সকল নক্ষত্র অধম বলিয়া বিদিত। ২৭ পৃষ্ঠা গণ নিরূপণ চক্র দ্রষ্টব্য।

অতএব সুধীগণ জাতকের প্রকৃতিগত ফল নির্ণয় কালে জন্মনক্ষত্র ও তাহার চরণ এবং জন্মরাশি, জন্মলগ্ন, ও হোরাদি ষড়বর্গের প্রতি লক্ষ রাখিবেন। নিম্নে যবনজাতক হইতে নক্ষত্র-চরণ ফল উদ্ধৃত হইল।

অশ্বিন্যাঃ প্রথমে পাদে জাতো ভবতি তস্করঃ।

দ্বিতীয়ে চাল্পকর্ম্মা চ তৃতীয়ে শুভগো ভবেৎ।

পাদে চতুর্থকে ভোগী দীর্ঘায়ুর্জ্জায়তে নরঃ ॥ ১ ॥
ত্যাগী যাম্যাদ্যপাদে স্যাৎ দ্বিতীয়ে ধনবান্ সুখী।
তৃতীয়ে ক্রূরকর্ম্মা চ চতুর্থে জ্ঞো দরিদ্রভাক্ ॥ ২ ॥
ব্রহ্মর্ক্ষে প্রসবং বালস্তেজিষ্টং প্রথমাংশকে।
দ্বিতীয়ে শাস্ত্রবিজ্ঞানং তৃতীয়ে শোকভাগ্ ভবেৎ।
দীর্ঘায়ুর্ব্বহুপুত্রশ্চ চতুর্থচরণে ভবেৎ ॥ ৩ ॥
সৌভাগ্যত্বং তথা পীড়া ভীরুত্বং সত্যবাদিতা।
রোহিণীসম্ভবস্যৈব ফলং পাদে চতুষ্টয়ে ॥ ৪ ॥
নৃপতিস্তস্করো ভোগী ধনধান্য সমন্বিতঃ।
ক্রমেণ মৃগশীর্ষস্য ফলং পাদচতুষ্টয়ে ॥ ৫ ॥
রৌদ্রর্ক্ষপ্রভবো বালো ভবেৎ পাদচতুষ্টয়ে।
ব্যয়ী দরিদ্রঃ স্বল্পায়ুস্তস্করশ্চ যথাক্রমম্ ॥ ৬ ॥
পুনর্ব্বসুভবো বালঃ সুখী বিদ্বান্ন্‌জান্বিতঃ।
মৃষাভাষী ভবেন্নিত্যং ক্রমাৎ পাদচতুষ্টয়ম্ ॥ ৭ ॥
দীর্ঘায়ুস্তস্করো ভোগী বুদ্ধিমান্ জায়তে নরঃ।
ক্রমাৎপাদ চতুর্থাণাং পুষ্যভস্য প্রকীর্ত্তিতম্ ॥ ৮ ॥
অপ্রজাপর পরকার্য্যশ্চ রোগী চ স্বভগো ভবেৎ।
সর্পর্ক্ষে জ্ঞি চতুর্জ্জাতো গাণ্ডান্তে চাল্পজীবিনঃ ॥ ৯ ॥
মঘাপাদচতুর্জ্জাতশ্চাপুত্রপুত্রবান্ ভবেৎ।
তীব্ররোগী পণ্ডিতশ্চ জায়তে নাত্র সংশয়ঃ ॥ ১০ ॥
সমর্থো ধার্ম্মিকো রাজা রোগী ক্রূরোঽল্পজীবিনঃ।
পূর্ব্বফল্গুনীজাতস্য ফলং পাদচতুষ্টয়ে ॥ ১১ ॥
উত্তরফল্গুনী পাদচতুর্ণাং তদ্ভবস্য চ।

পণ্ডিতঃ পৃথিবীপালো বিজয়ো ধার্ম্মিকো ভবেৎ ॥ ১২ ॥
হস্তে জাতঃ সদা বালো শূরো বাদী চ রোগবান্।
ধনধান্যযুতঃ শ্রীমান্ ফলং স্যাৎ প্রথমাঙ্ঘ্রিতঃ। ১৩ ॥
চিত্রায়াঃ প্রথমান্ত্যাদ্বা ফলং জাতস্য কথ্যতে।
চোরচিত্রকরঃ স স্যাৎ পরবাদী চ পণ্ডিতঃ ॥ ১৪ ॥
স্বাত্যাদ্যপাদতঃ পুত্রসম্ভবস্য ফলং ক্রমাৎ।
তস্করোল্পায়ুষো ধর্ম্মী নৃপতিঃ স্যান্নসংশয়ঃ ॥ ১৫ ॥
বিশাখাজাতপুত্রস্য ফলং পাদচতুষ্টয়ে।
নীতিজ্ঞঃ শাস্ত্রবেত্তা চ বাদী দীর্ঘায়ুষো ভবেৎ ॥ ১৬ ॥
তীব্রোধর্ম্মকরো দীর্ঘজীবী পুংশ্চল্পসংযুতঃ।
অনুরাধাদ্যপাদাদি জাতস্য চ ফলং ক্রমাৎ ॥ ১৭ ॥
ক্রূরো ভোগী সুবিদ্বাংসঃ পুত্রবান্ জায়তে নরঃ।
জ্যেষ্ঠা পাদ চতুষ্কস্য জায়তে চ ফলং ক্রমাৎ ॥ ১৮ ॥
ভোগী ত্যাগী সুমিত্রশ্চ নৃপতির্জ্জায়তে নরঃ।
মূলাদ্যপাদজাতস্য নরস্য চ ফলং ক্রমাৎ ॥ ১৯ ॥
পূর্ব্বাষাঢ়াদ্যপাদাদি জাতস্য চ ক্রমাদিতি।
শ্রেষ্ঠো রাজা প্রিয়ম্বাদী ধনী ভবতি নিশ্চিতম্ ॥ ২০ ॥
উত্তরাষাঢ়জাতস্য ফলং পাদচতুষ্টয়ে
নৃপো মিত্রবিরোধী চ মানী ধর্ম্মরতো ভবেৎ ॥ ২১ ॥
শুভমানী শুভগুণো বিদ্বাংশ্চ ধার্ম্মিকো ভবেৎ।
শ্রবণস্য চতুষ্পাদজাতস্য চ ফলং ক্রমাৎ ॥ ২২ ॥
দীর্ঘায়ুঃ পণ্ডিতো ভীরুর্ম্মহানারীচরো ভবেৎ।
ধনিষ্ঠা প্রথমপাদাদুৎপন্নস্য যথাক্রমম্ ॥ ২৩ ॥

শতভিষা প্রথমাজ্জো চ বাগ্মী শ্রীমান্ দ্বিতীয়কে।
সুখী তৃতীয়কে পাদে চতুর্থে পুত্রবান্ ভবেৎ ॥ ২৪।
শূরশ্চৌরো মহাবুদ্ধিঃ পৌরোভাগী ভবেন্নরঃ।
পূর্ব্বভাদ্রপদপাদচতুষ্কঃ ক্রমশঃ ফলম ॥ ২৫।
অহির্বুধ্নঃ ক্রমাৎ পাদচতুষ্কে মস্তবাৎ ফলম।
রাজা চ তস্করশ্চৈব পুত্রবান্ স সুখী ভবেৎ ॥ ২৬।
জ্ঞানী চ তস্করো যুদ্ধে জয়ী চ ক্লেশভাগ্ ভবেৎ।
ক্রমাৎ পাদচতুষ্কস্য রেবত্যাং জায়তে ফলম ॥ ২৭।

নক্ষত্র চরণ ফল চক্র।

| | ১ম পাদ | ২য় পাদ | ৩য় পাদ | ৪র্থ পাদ |
|---|---|---|---|---|
| ১। | তস্কর, | অল্পকর্ম্মা, | সুভগ, | দীর্ঘায়ু। |
| ২। | ত্যাগী, | ধনাঢ্য, | কুকর্ম্মা, | দরিদ্র। |
| ৩। | তেজস্বী, | শাস্ত্রজ্ঞ, | শোকভাক্, | বহুপুত্র। |
| ৪। | সৌভাগ্য, | পীড়া, | ভীরু, | সত্যবাদী। |
| ৫। | নৃপতি, | তস্কর, | ভোগী, | ধনযুক্ত। |
| ৬। | ব্যয়ী, | | অল্পায়ু | তস্কর। |
| ৭। | সুখী, | বিদ্বান্, | সাধু | মৃদুভাষী। |
| ৮। | দীর্ঘায়ু, | তস্কর, | ভোগী, | বুদ্ধিমান্। |
| ৯। | অপ্রজ্ঞাপর, | পরকার্য্যরত | রোগী, | সুভগ। |
| ১০। | অপুত্র, | পুত্রবান্, | রোগী, | পণ্ডিত। |
| ১১। | সমর্থ, | ধার্ম্মিক, | রোগী, | অল্পায়ু। |
| ১২। | পণ্ডিত, | রাজতুল্য, | বিজয়ী, | ধার্ম্মিক। |
| ১৩। | শূর, | বাদী, | রোগী, | শ্রীমান্। |
| ১৪। | চোর | চিত্রকর, | পরবাদী, | পণ্ডিত। |
| ১৫। | তস্কর, | অল্পায়ু, | ধর্ম্মী, | নৃপতি। |

## নক্ষত্র চরণ ফল চক্র।

| | ১ম পাদ | ২য় পাদ | ৩য় পাদ | ৪র্থ পাদ |
|---|---|---|---|---|
| ১৬। | নীতিজ্ঞ, | শাস্ত্রজ্ঞ, | বাদী, | দীর্ঘায়ু। |
| ১৭। | তীব্র, | ধর্ম্মরত, | দীর্ঘজীবি, | অসঞ্চয়ী। |
| ১৮। | ক্রূর, | ভোগী. | বিদ্বান্, | পুত্রবান্। |
| ১৯। | ভোগী, | ত্যাগী, | সুমিত্র, | নৃপতি। |
| ২০। | শ্রেষ্ঠ, | রাজা, | প্রিয়বাদী, | ধনী। |
| ২১। | নৃপ, | মিত্রদ্বেষী, | মান্য, | ধর্ম্মরত। |
| ২২। | মানী, | গুণী, | বিদ্বান্, | ধার্ম্মিক। |
| ২৩। | দীর্ঘায়ু, | পণ্ডিত, | ভীরু, | নারীচর। |
| ২৪। | বাগ্মী, | শ্রীমান্, | সুখী, | পুত্রবান্। |
| ২৫। | শূর, | চোর, | ধীমান্, | দোষদর্শী |
| ২৬। | রাজা, | তস্কর, | পুত্রবান্, | সুখী। |
| ২৭। | জ্ঞানী | তস্কর, | যুদ্ধজয়ী, | ক্লেশভাক্ |

ইহা হইতে কোন্ নক্ষত্রের কোন্ পাদ জন্ম হইলে কি ফল হইবে, তাহা সহজেই জ্ঞাত হওয়া যায়।

## লগ্নানুসারে গ্রহের শুভাশুভত্ব।

১। মেষলগ্নে জাত ব্যক্তির পক্ষে শুক্র, বুধ ও শনি পাপ গ্রহ। রবি ও গুরু শুভ গ্রহ। ২। বৃষ লগ্নের শুক্র, চন্দ্র ও গুরু পাপগ্রহ। রবি ও শনি শুভগ্রহ। ৩। মিথুন লগ্নের রবি, মঙ্গল ও গুরু পাপগ্রহ। শুক্র শুভগ্রহ। ৪। কর্কট লগ্নের বুধ ও শুক্র পাপগ্রহ এবং কুজ ও গুরু শুভগ্রহ। ৫। সিংহ লগ্নের বুধ ও শুক্র পাপ ও মঙ্গল শুভগ্রহ। ৬। কন্যালগ্ন জাতের চন্দ্র, মঙ্গল ও জীব পাপগ্রহ; শুক্র শুভগ্রহ। ৭। তুলালগ্নের কুজ, জীব ও রবি পাপগ্রহ; শনি ও বুধ শুভগ্রহ। ৮। বৃশ্চিক লগ্নের মঙ্গল, শুক্র ও বুধ পাপগ্রহ; জীব ও চন্দ্র শুভগ্রহ। ৯। ধনু লগ্নের শুক্রই পাপগ্রহ এবং রবি ও বুধ শুভগ্রহ। এই লগ্নের রবি ও বুধ রাজ যোগ কারক এবং শনি হন্তারক। ১০। মকর লগ্নের জীব ও চন্দ্র পাপগ্রহ; শুক্র ও বুধ শুভগ্রহ। লগ্নাধিপ শনিই এই জাতকের মৃত্যু দাতা। ১১। কুম্ভ লগ্নের জীব, চন্দ্র ও কুজ পাপ; শুক্রই একমাত্র শুভগ্রহ। গুরু প্রধান মারক। ১২। মীনলগ্নের শনি, শুক্র, রবি ও বুধ পাপগ্রহ। মঙ্গল ও চন্দ্র শুভগ্রহ। কুজ এই লগ্নের মারক নহে; কোষ্ঠী বিচার কালে এই গুলির প্রতি দৃষ্টি রাখা আবশ্যক।

# সপ্তম অধ্যায়।

## ভাব প্রকরণ।

### প্রথম পরিচ্ছেদ।

### দ্বাদশ ভাবে চিন্তনীয় বিষয়।

পূর্ব্বে লগ্ন হইতে তন্বাদি দ্বাদশ ভাবের নামমাত্র উল্লেখিত হইয়াছে; এক্ষণে উক্ত দ্বাদশ ভাবে কি কি বিষয় বিচার করিতে হয়, তাহা নিম্নে বিবৃত হইতেছে।

লগ্ন হইতে বামাবর্ত্তে দ্বিতীয়, তৃতীয়াদি গৃহ বা ভাব গণনা করিতে হয়। মনে করুন, কাহারও মেষ লগ্নে জন্ম হইয়াছে, মেষ রাশি তাহার তনুভাব, বৃষ রাশি ধনভাব, মিথুন রাশি সহজ ভাব ইত্যাদি প্রকারে দ্বাদশ গৃহে দ্বাদশ ভাবের কল্পনা করা হয়।

১। তনু। শরীরবর্ণচিহ্নায়ুর্বয়ো মানং সুখাসুখম্।
জাতিং শীলঞ্চ মতিমান্ লগ্নাৎ সর্ব্বং বিচিন্তয়েৎ॥

জাতকের লগ্ন হইতে অর্থাৎ তনুভাব হইতে তাহার শারীরিক অবস্থা, বর্ণ, শারীরিক চিহ্ন, আয়ু, বয়সের পরিমাণ, সুখদুঃখ, জাতি এবং স্বভাব এই সকল বিষয়গুলির বিচার করিতে হয়।

২। ধন। সুবর্ণরৌপ্যরত্নানি ধাতুদ্রব্যং সথা ধনে।
অপরঞ্চ। মণিমুক্তাফলং স্বর্ণং রত্নধাতুকুটুম্বকম্।
ক্রয়বিক্রয়বিজ্ঞানং ধনস্থানান্নিরীক্ষণম্॥

ধন স্থানে অর্থাৎ লগ্ন হইতে দ্বিতীয় স্থানে স্বর্ণ, রৌপ্য, অন্যান্য ধাতুদ্রব্য, মণি, মুক্তাদি রত্ন এবং কুটুম্ব ও ক্রয়-বিক্রয় ব্যাপার বিষয়ের বিচার করিতে হয়।

৩। সহজ। বিক্রমে ভ্রাতৃভৃত্যাধ্বপিত্র্যস্খলনসাহসম্।

অপরঞ্চ। ভগিনীভ্রাতৃভৃত্যানাং দাসকর্ম্মকৃতামপি।

কুর্ব্বীত বীক্ষণং বিদ্বান্ সম্যগ্ দুশ্চিক্যবেশ্মনি ॥

বিক্রমে অর্থাৎ সহজ ভাবে (লগ্ন হইতে তৃতীয় গৃহে) ভ্রাতা, ভগিনী, ভৃত্য, পথ, পিতার কার্য্যভ্রংশ ও সাহসিক কর্ম্ম, এই সকল বিষয়ের বিচার করিতে হয়।

৪। বন্ধু। সুহৃদং সুখক্ষেত্রঞ্চ বুদ্ধিস্থানং গমাগমম্।

মাতরং গৃহগ্রামাদি হিবুকে চেন্নিরীক্ষণম্ ॥

অন্যচ্চ। পিতৃবিত্ত নিধিক্ষেত্রং গৃহং ভূমিশ্চতুর্থতঃ।

বন্ধুভাব অর্থাৎ লগ্ন হইতে চতুর্থ ভবনে পিতৃধন প্রাপ্তি, সঞ্চিত ধনাগার প্রাপ্তি, ক্ষেত্রলাভ এবং ভূমিলাভ, বন্ধুলাভ, বাহনযানাদি ও সুখভোগ বিষয়গুলির চিন্তা করিবেন। বন্ধু স্থানে ভিন্ন ভিন্ন আখ্যা আছে, যথা সুখস্থান পাতাল, হিবুক ইত্যাদি।

৫। পুত্র। পুত্রে মন্ত্রধনোপায়গর্ভবিদ্যাত্মজেক্ষণম্।

অপরঞ্চ। গর্ভাপত্যবিধেয়ানাং মন্ত্রসন্ধানয়োরপি।

বিদ্যাবুদ্ধিপ্রবন্ধানাং সুতস্থানান্নিরীক্ষণম্ ॥

বুদ্ধিপ্রভাবাত্মজ মন্ত্রসঞ্জং বিবেকশক্তা উদরপ্রদেশঃ। সঃ চিঃ।

পুত্রভাব বা পঞ্চম স্থান হইতে মন্ত্রণা (বিষয়াদি সদসৎ কর্ম্মের যুক্তি) ধনাগমের উপায়, গর্ভ, বিদ্যা, পুত্র, বুদ্ধিপ্রভাব এবং উদরপ্রদেশ এই সকল বিষয়ের শুভাশুভ বিচার করিবেন।

৬। রিপু। রিপৌ মাতুলমন্দারি চতুষ্পাদন্ধভীব্রণান্।

রিপু বা ষষ্ঠ ভাবে মাতুল, পীড়া, শত্রু, চতুষ্পদজন্তু, বন্ধন, ভয়, ব্রণ ও ক্ষতাদি এই সকল বিষয়ের চিন্তা করিতে হয়।

৭। জায়া। দ্যূনে কলত্রবাণিজ্যনষ্টবিস্মৃতিসংকথাঃ।

হৃত্যাধ্বকলিমার্গাদি চিন্ত্যং দ্যূনেগ্রহোহশুভঃ ॥

গ্রন্থান্তরে—মদগৃহে কামং স্ত্রিয়ং বর্ত্ম চ।

অপরঞ্চ। বাণিজ্য ব্যবহারঞ্চ বিবাহঞ্চ রতিক্রিয়াম্।

গমাগমং কলত্রাণি প্রাজ্ঞঃ পশ্যেৎ কলত্রতঃ ॥

সপ্তম স্থানে স্ত্রী, বাণিজ্য, নষ্টদ্রব্য বিস্মরণ, বিবাহ, কথোপকথন, হৃতদ্রব্য, কলহ, পক্ষবিচার, রতিক্রিয়া ও প্রয়াণ বা গমনাগমন এই সকল বিষয়ের বিচার করিতে হয়। সপ্তমস্থানস্থ গ্রহ অশুভ ফলপ্রদ। যামিত্র, দ্যূন, কলত্র, অস্ত ও স্মর গৃহ প্রভৃতি সপ্তম স্থানের নাম।

৮। নিধন। মৃত্যৌ চিরন্তনং দ্রব্যং মৃতবিত্তং রণো রিপুঃ।

দুর্গস্থানং মৃতির্নষ্টং পরিবারো মনোব্যথা ॥

মৃত্যুস্থানে অর্থাৎ অষ্টম ভাবে পুরাতন দ্রব্য, মৃত ব্যক্তির ধন, যুদ্ধ, শত্রু, দুর্গস্থান, মরণ, নষ্টবস্তু, পরিবারবর্গ এবং মানসিক ক্লেশ এই সকল বিষয়ের বিচার করিতে হয়। ইহার অন্যতম নাম রন্ধ্রস্থান। "অত্রায়ুর্মরণঞ্চ জ্ঞাতব্যম্।"

৯। ধর্ম্ম। ধর্ম্মে রতিস্তথা পন্থা ধর্ম্মোপায়ং বিচিন্তয়েৎ।

গ্রন্থান্তরে—গুরুস্তপোভাগ্যানি চিত্তং ততঃ।

ধর্ম্মস্থানে অর্থাৎ নবমভাবে, রতিকার্য্য তীর্থাদিযাত্রা বিচার, ধর্ম্মকর্ম্মের উপায় ও ধর্ম্মকর্ম্মে মতিগতি ও ধর্ম্ম সাধন, ইষ্টগুরু, পিত্রাদি গুরুজন, ভাগ্য ও মন, এই বিষয়গুলির চিন্তা করিতে হয়।

১০। কর্ম্ম। ব্যোম্নিমুদ্রাং পরং পুণ্যং রাজ্যবৃদ্ধিঞ্চ পৈতৃকম্।

গ্রন্থান্তরে—মানাজ্ঞাস্পদকর্ম্মণাং দশমতো চিন্তনম্।

কর্ম্মভাবে অর্থাৎ দশম স্থানে মুদ্রা, উৎকৃষ্ট মুখ্যকার্য্য, পৈতৃক রাজ্যবৃদ্ধি, মানসম্ভ্রম, আজ্ঞা, আস্পদস্থান প্রভৃতির সদসৎ বিচার করিতে হয়।

১১। আয়। আয়ে সর্ব্বার্থধান্যার্থকন্যামিত্রচতুষ্পদাঃ।

রাজ্ঞো বিত্তং পরিবারো লাভোপায়াশ্চ ভূরিশঃ ॥

আয়স্থানে অর্থাৎ একাদশ গৃহে সকল প্রকার ধন, ধান্যের মূল্য, কন্যা, মিত্র, গজাশ্বাদি চতুষ্পদ জন্তু, রাজার ধন, পরিবার এবং লাভের উপায় প্রভৃতি বিষয়গুলির শুভাশুভ চিন্তা করিতে হয়।

১২। ব্যয়। ব্যয়ে বৈরিনিরোধার্ত্তি ব্যয়াদি পরিচিন্তয়েৎ।

ব্যয় স্থানে অর্থাৎ দ্বাদশ গৃহে শত্রু, শত্রুকৃত পীড়ন, পীড়া এবং ব্যয় এই সকল গণনা করিতে হয়।

## দ্বাদশ ভাবের অঙ্গপ্রত্যঙ্গ বিবেক।

পূর্ব্বে যে লগ্নাদি দ্বাদশটী ভাবের উল্লেখ করা গেল, উক্ত দ্বাদশভাবে জাতকের সমস্ত অঙ্গপ্রত্যঙ্গ চিন্তা করা যায়। কোন্ কোন্ ভাবে কোন্ কোন্ অঙ্গের চিন্তা হইয়া থাকে, তাহা নিম্নে বলা যাইতেছে।

লগ্নভাবে মস্তক, দ্বিতীয়ে মুখ, তৃতীয়ে কণ্ঠ ও বাহু, চতুর্থে বক্ষঃস্থল, পঞ্চমে উদর, ষষ্ঠে কক্ষা, সপ্তমে বস্তি, অষ্টমে গুহ্যদেশ, নবমে উরুদেশ, দশমে পৃষ্ঠ ও জানুদ্বয়, একাদশে জঙ্ঘাদ্বয় ও হস্তদ্বয় এবং দ্বাদশে চরণদ্বয় কল্পনা করিতে হয়। লগ্নরাশির দ্রেক্কাণানুসারেও ঐ সকল বিষয়ের কল্পনা হইয়া থাকে তাহা ষড় বর্গাধ্যায়ে উক্ত হইয়াছে।

কোন্ ভাবে কোন্ অঙ্গের চিন্তা করিতে হয় তাহা বলা হইল; এক্ষণে ঐ সকল বিষয়ের কিরূপে চিন্তা করিতে হয়, তাহা বলা যাইতেছে। যে সকল ভাবে ভাবপতি ও শুভ গ্রহের অবস্থান এবং দৃষ্টি থাকে, সেই সকল অঙ্গের গঠন সুন্দর, দৃঢ় ও স্থূল হইয়া থাকে; এবং যে সকল ভাবে পাপ গ্রহের যোগ বা দৃষ্টি থাকে, সেই সকল ভাবোক্ত অঙ্গ চিহ্নযুক্ত, কদাকার, রোগযুক্ত ও দুর্ব্বল হয়। এবং সেই ভাবোক্ত পাপ গ্রহের দশান্তর্দ্দশায় ও সেই ভাবোক্ত রাশিতে পাপ গ্রহের অবস্থান কালে সেই অঙ্গে পীড়া জন্মে।

## দ্বাদশ ভাবের শুভাশুভত্ব।

পূর্ব্বোক্ত দ্বাদশটী ভাবের মধ্যে লগ্ন, চতুর্থ, পঞ্চম, সপ্তম, নবম ও দশম এই ছয়টী শুভভাব, আর দ্বিতীয়, তৃতীয়, ষষ্ঠ, অষ্টম, একাদশ ও দ্বাদশ এই ছয়টী অশুভভাব।

অশুভ ভাবপতি গ্রহ অশুভ ফল, শুভ ভাবপতি গ্রহ শুভ ফল, এবং মিশ্র ভাবপতি গ্রহ মিশ্র ফল প্রদান করে। ধনু লগ্নে জাত ব্যক্তির মঙ্গল, পঞ্চম ও দ্বাদশ ভাবপতি সুতরাং মিশ্র ফল প্রদান করিয়া থাকে। মিথুন লগ্নে জাত ব্যক্তির, শনি অষ্টম ও নবম ভাবপতি, সুতরাং মিশ্র ফল প্রদান করে।

পরাশর বলেন শুভগ্রহ কেন্দ্রাধিপতি হইলে অশুভফল প্রদান করিয়া থাকে। এই উক্তির উদ্দেশ্য উপলব্ধি করিতে হইলে জ্যোতিষে বিশেষ জ্ঞান ও সূক্ষ্ম দর্শন আবশ্যক করে। একই পদার্থ অবস্থা ভেদে শুভ ও অশুভ হইয়া থাকে; অগ্নির উত্তাপ এক সময় ভাল লাগে, আর এক সময় ভাল লাগে না। কেন্দ্রস্থানকে শক্তি কহে। পাপগ্রহ কেন্দ্রপতি ও কেন্দ্রস্থ হইলে জাতক প্রবল পরাক্রান্ত, ক্রূরপ্রকৃতি ও দুর্দান্ত হয়। কিন্তু শুভগ্রহ কেন্দ্রপতি হইলে মারকত্ব দোষ হেতু সম্ভবতঃ ঐরূপ উক্তি।

## গ্রহদিগের স্বরূপ বিবরণ।

গ্রহদিগের রূপগুণাদি অনুসারে জাতকের রূপগুণাদি বিচার করিবার জন্য, রবি প্রভৃতি গ্রহগণের গুণবর্ণাদি নিম্নে বিবৃত হইল।

রবি—শূর, গম্ভীর, চতুরস্র, সত্ত্বগুণময়, অরুণশ্যামবর্ণ, ক্ষুদ্রকেশবিশিষ্ট, সুগোল শরীর, মধুপিঙ্গলনেত্র, পিত্তাধিক্যবিশিষ্ট, খর্ব্বাকার, মধ্যাহ্ন-বলী, ক্ষত্রিয়, সুবর্ণ ও চতুষ্পদ জন্তুর অধীশ্বর, শুষ্কতা ও উত্তাপ উৎপাদক।

সোম—উত্তম বাগ্মী, সুবিলাসী, নির্ম্মল-বুদ্ধি, সকাম, সত্ত্বগুণাবলম্বী, কুঞ্চিত ও কৃষ্ণবর্ণ কেশবিশিষ্ট, কফ ও বায়ুপ্রধান ধাতুবিশিষ্ট, পদ্মপলাশ লোচন, সৌভাগ্যশালী ও খর্ব্বাকৃতি, গৌরবর্ণ, আর্দ্রতা উৎপাদক, বৈশ্য, অপরাহ্নবলী, জলচারী ও রৌপ্যাদির অধীশ্বর।

মঙ্গল—মজ্জাসার, রক্তগৌরবর্ণ, উদারপ্রকৃতি, হিংস্র, শূর, পিত্তাধিক্য-বিশিষ্ট, তমোগুণাবলম্বী, প্রচণ্ড, জ্ঞাননেত্রবিশিষ্ট, তরুণ, অল্পগর্ব্বিত সুবর্ণাদি ধাতু ও চতুষ্পদ জন্তুর অধীশ্বর, অগ্নির ন্যায় প্রভাশালী উত্তাপ ও শুষ্কতা উৎপাদক ও দগ্ধভূমিচারী।

বুধ—শূদ্র, শ্যামবর্ণ, শিরাযুক্ত-শরীর, বর্ত্তুলাকার, নৃত্যগীত প্রভৃতিতে নিপুণ, কৌতূহলসম্পন্ন, কোমল বাক্যবিশিষ্ট, ত্রিদোষসম্পন্ন, রজোগুণাবলম্বী, মধ্যমাকৃতি, দাতা, কখন শুষ্কতা কখন আর্দ্রতা উৎপাদক, গ্রাম, ইষ্টকগৃহ ও শশ্মানভূমিচারী এবং পদ্মপলাশলোচন।

গুরু—ব্রাহ্মণ, খর্ব্বাকার, তপ্তকাঞ্চনসদৃশ কান্তিবিশিষ্ট, স্বত্বগুণময়, উত্তম সারবান, সুস্বরবিশিষ্ট, উদারবুদ্ধি, দক্ষ, পিঙ্গললোচন, সমপ্রকৃতি, অতি মেধাবী, উত্তাপ ও আর্দ্রতা উৎপাদক, দ্বিপদ জন্তু ও রত্নস্বামী এবং গ্রামচারী।

শুক্র—ব্রাহ্মণ, সজল-জলদ সদৃশ নীল বর্ণ, শ্লেষ্মাতিশয়যুক্ত, বায়ুপ্রধান, সঙ্গীতবিজ্ঞান ও চিত্রবিদ্যানিপুণ, পদ্মপলাশ লোচন, মধ্যবয়স্ক, অলস, উত্তম সরল বাহুশালী, রজোগুণাবলম্বী, অতিকামী, গর্ব্বিত, গজগামী, জায়া ও ভগ্নীর শুভকারক, জলভূমিচারী ও অধিক শুক্রবিশিষ্ট,।

শনি—শূদ্র, কৃষ্ণবর্ণ, তমোগুণাবলম্বী, অতি চপল, শিরাযুক্ত শরীর, অলস, জটিল, কৃশ, দীর্ঘশরীর, স্থূলদন্ত ও নখবিশিষ্ট, পিঙ্গলনেত্র, সন্ধ্যাকালে বলবান্, খল, কুপিতবায়ুযুক্ত, আর্দ্রতা উৎপাদক, লৌহ ও বালুকাভূমির স্বামী, এবং বনচারী।

## দ্বাদশভাবে আত্মীয় গণের শুভাশুভ বিচার।

জাতকের কোষ্ঠী হইতে তাঁহার পিতা, মাতা, ভ্রাতা প্রভৃতি সমস্ত আত্মীয় গণের কোষ্টি বিচার অর্থাৎ তাঁহাদেব জীবনের শুভাশুভ ফল বিচার হইতে পারে। কিরূপে কোন্ ভাবে, কাহার বিচার করিতে হয়, নিম্নে তাহা প্রদর্শিত হইল।

১। তনুভাব।—স্বয় জাতক, ৫ম পুত্র, ৬ষ্ঠ ভ্রাতা বা ভগ্নি, পিতামহী, মাতামহ, দিদি শাশুড়ী, ১ম সন্তান ও গুরু-পুত্র।

২। ধনভাব।—মাতার অগ্রজ, অগ্রজা, ৫ম অনুজ বা অনুজা এবং সাধারণ কুটম্ব সকল।

৩। সহজভাব।—জাতকের পরবর্ত্তী সহোদর বা সহোদরা, ৬ষ্ঠ সন্তান, ১২শ সন্তান, গুরু-পত্নী, দৌহিত্র ও দৌহিত্রী এবং পৌত্র বধূ।

৪। বন্ধুভাব —মাতা, শ্বশুর, খুল্লতাত-পুত্র বা কন্যা ও রাজ্ঞী।

৫। পুত্রভাব।—প্রথম সন্তান, দ্বিতীয় ভ্রাতা বা ভগ্নী, ৭ম সন্তান, ১২শ সন্তান, গুরুর গুরু, জ্যেষ্ঠ জামাতা, অগ্রজ জায়া, ও অগ্রজা ভগ্নির পতি।

৬। রিপুভাব।—মাতার অনুজ বা অনুজা, খুড়ী, পিসে ও গুরুর পিতা।

৭। জায়াভাব।—পত্নী, দ্বিতীয় সন্তান, তৃতীয় ভ্রাতা বা ভগ্নী, পিতামহ, মাতামহী, জ্যেষ্ঠা কন্যার দেবর বা ননদ, অগ্রজ-জায়ার ভ্রাতা বা ভগ্নি, ৮ম সন্তান ও ভ্রাতুষ্পুত্র।

৮। নিধনভাব।—মাতার দ্বিতীয় অনুজ বা অনুজা, জ্যেষ্ঠ জামাতার মাতা ও জ্যেষ্ঠতাত।

৯। ধর্ম্মভাব।—গুরু, তৃতীয় সন্তান, ৪র্থ ভ্রাতা বা ভগ্নী, ৯ম সন্তান, পৌত্র, পৌত্রী, পুত্রের প্রথম পুত্র ও দৌহিত্র-পত্নী, শ্যালক বা শ্যালীকা বিশেষতঃ স্ত্রীর কনিষ্ঠ বা কনিষ্ঠা।

১০। কর্ম্মভাব।—মাতার তৃতীয় অনুজ বা অনুজা, পিতা, রাজা ও শাশুড়ী।

১১। আয় ভাব।—প্রথমা কন্যা, ৪র্থ সন্তান, অগ্রজ বা অগ্রজা, ১০ম সন্তান ও ১ম পুত্রবধু, স্ত্রীর ২য় ভ্রাতা বা ভগ্নী।

১২। ব্যয় ভাব।—মাতুলানি, মাতৃস্বসাপতি, মাতার ৪র্থানুজ বা অনুজা, পিতার অনুজ বা অনুজা ও দ্বিতীয়া পত্নী।

যে ভাবে যাহার বিচার করিতে হয় লেখা আছে, সেইটীকে তাহার লগ্ন মনে করিয়া জাতকের কোষ্ঠী হইতে গ্রহসংস্থান দেখিয়া তাহার শুভাশুভ ও তাহার অন্যান্য আত্মীয়ের বিচার করিতে হয়।

উদাহরণ।—চতুর্থে পাপগ্রহ থাকিলে মাতার অনিষ্ট, অথবা চতুর্থ স্থানে পাপ গ্রহের দৃষ্টি থাকিলেও ঐরূপ ফল। উক্তরূপ পাপ গ্রহের দশায় মাতার পীড়া এবং অবস্থা বিশেষে মৃত্যু হইয়া থাকে।

তৃতীয় স্থানে পাপগ্রহ থাকিলে অনুজভ্রাতার অশুভ হয়, এই রূপ অন্যান্য ভাবও বুঝিয়া লইবেন। ৩য় স্থান সাধারণতঃ ভ্রাতৃ স্থান।

ভাববিচার বলিবার পূর্ব্বে আমরা কতকগুলি সাধারণ নিয়ম বলিতেছি। এই নিয়মগুলি ভাল করিয়া বুঝিতে পারিলে ভাব বিচারোক্ত কোন শ্লোকের অপেক্ষা না করিয়া বিজ্ঞ ব্যক্তি স্বয়ং ভাবোক্ত ফলের বিচার করিতে সক্ষম হইবেন।

১। যে গ্রহ যে ভাবের অধিপতি, সেই গ্রহ শুভই হউক বা অশুভই হউক সেই ভাবে অবস্থান করিলে সেই ভাবোক্ত ফলের ক্ষতি বা নাশ করিবে না। এই নিয়মের কদাচিৎ অন্যথা হইয়া থাকে।

২। তৃতীয়, ষষ্ঠ, অষ্টম ও দ্বাদশ ভাবাধিপতিগ্রহ শুভই হউক আর অশুভই হউক, ইহারা অশুভ বলিয়া পরিগণিত। উক্ত ভাব চতুষ্টয়ের মধ্যে যে কোন ভাবাধিপ স্বীয় ভবন ব্যতীত অন্য যে কোন ভাবে থাকিবে, সেই ভাবের নাশ বা অশুভ করিবে। অশুভফলের পরিমাণ উক্ত গ্রহের বর্গাদি বলের দ্বারা এবং শুভাশুভ ও মিত্রামিত্র গ্রহের দৃষ্টি দ্বারা নিরূপিত হইবে। যে ভাবাধিপতি ৩য়, ৬ষ্ঠ, ৮ম ও ১২শ স্থানে থাকিবে সেই ভাবের হানি বা নাশ কল্পনা করিবেন।

৩। যে ভাবের অধিপতি গ্রহ স্বক্ষেত্রে, স্বদ্রেক্কাণে, স্বনবাংশে, তুঙ্গাংশে, মূলত্রিকোণে বা দশবর্গ বিচারে যত অধিক বর্গ পাইবে, সেই গ্রহ তত শুভপ্রদ। কিন্তু সেই গ্রহ সন্ধিগত হইলে হীনবল হইবে, যে গ্রহ ঐরূপ বলবান হইবে, সেই গ্রহ যে যে বিষয়ের কারক, সেই সেই বিষয়ের শুভ ও উন্নতি হইবে। যথা—বৃহস্পতি পুত্র কারক, বৃহস্পতি বর্গাদি বলে বলবান হইলে পুত্র বিষয়ক শুভ ইত্যাদি বিবেচনা দ্বারা ফল নির্ণয় করা বিধেয়।

৪। যে ভাবাধিপ গ্রহ শত্রুগৃহী, শত্রুদৃষ্ট নীচরাশিগত, অস্তমিত, পরাজিত, স্বকীয় বর্গ বিহীন এবং সেই ভাবে কোন শুভদৃষ্টি না থাকিলে, সেই ভাবের ফল অত্যন্ত মন্দ বলিয়া স্থির করিতে হইবে।

। কোন্ ভাবে কি কি বিষয় বিচার্য্য, কোন্ গ্রহ কি কি বিষয়ের কারক, ন্ গ্রহ কোন্ গ্রহের শত্রু, গ্রহগণের তাৎকালিক অবস্থান-বল ও দৃষ্টি-বল

জানিতে পারিলেই সুধিগণ স্বয়ং ভাব বিচারে সক্ষম হইবেন। এই গ্রন্থের যথাযথ স্থানে ঐ সকল বিষয় বিবৃত হইয়াছে।

## দ্বিতীয় পরিচ্ছেদ।

### তন্বাদি দ্বাদশ ভাব-বিবেক।

### তনুভাব-বিবেক।

১। বিলোকিতেসর্ব্বখগৈর্বিলগ্নেলীলাবিলাসৈঃসহিতোবলীয়ান্।
কুলেনৃপালো বিপুলায়ুরেব ভাগ্যেনযুক্তোঽরিকুলস্য হন্তা॥

লগ্নে সমস্ত গ্রহরে দৃষ্টি থাকা অতীব শুভ, যদি সমস্ত গ্রহ কোন জাতকের লগ্নকে অবলোকন করে, তবে সে ব্যক্তি, সর্ব্বদা আমোদ প্রমোদে কাল অতিবাহিত করে এবং বলবান, কুলদীপক, দীর্ঘায়ুঃ, ভাগ্যবান্ ও শত্রু বর্গের ধ্বংসকারী হয়।

২। সৌম্যাস্ত্রয়োলগ্নগতা যদি স্যুঃ কুর্ব্বন্তি জাতং নৃপতিং বিনীতম্।
পাপাস্ত্রয়ো দুঃখদারিদ্রশোকৈর্যুতং নিতান্তং বহুভক্ষকঞ্চ॥

যদি লগ্নে তিনটী শুভগ্রহ অবস্থান করে, তাহা হইলে জাতক, সদ্‌গুণসম্পন্ন ও ভূপতি হয়, কিন্তু যদি তিনটী পাপগ্রহ থাকে, তাহা হইলে জাতক দুঃখ দারিদ্র্যযুক্ত, শোকসন্তপ্ত ও বহুভোজী হইয়া থাকে।

৩। লগ্নস্থনন্দাংশপতেস্তুতুল্যা মূর্ত্তিঃ সমানা বলশালিনো বা।
স্যাদিন্দুনন্দাংশপতেস্তু বর্গাৎ পরং বিচার্য্যাঃ কুলজাতিবর্ণাঃ॥

লগ্নের নবাংশাধিপতির আকৃতি অনুযায়ী জাতকের আকৃতি হইবে, কিম্বা সর্ব্বাপেক্ষা বলবান্ গ্রহের গঠনানুযায়ী গঠন হইবে, এবং যে নবাংশে চন্দ্র থাকিবে সেই নবাংশপতি গ্রহ দ্বারা তাহার কুল, জাতি ও বর্ণ স্থির হইবে। সঃ

৪। শিরোঽক্ষিণী কর্ণনসৌ কপোলং হনুর্মুখঞ্চ প্রথমে দৃকাণে।
কণ্ঠাংশদোর্দ্দণ্ডককুক্ষিবক্ষঃ ক্রোড়ঞ্চ নাভিস্ত্রিলবে দ্বিতীয়ে॥
বস্তিস্ততো লিঙ্গগুদে ততোরু জানুদ্বয়ং বৈ চরণৌ তৃতীয়ে।
ক্রমেণ লগ্নাৎ পরপূর্ব্বষট্‌কে বামং তথা দক্ষিণমঙ্গমত্র॥

লগ্নের ১ম দ্রেক্কাণে মস্তক, চক্ষু, কর্ণ, নাসা, কপোল, হনু, মুখ, ২য় দ্রেক্কাণে কণ্ঠ, স্কন্ধ, হস্ত, উদর, বক্ষ, পার্শ্ব, নাভি এবং ৩য় দ্রেক্কাণে, বস্তি, লিঙ্গ, গুহ্য, উরু, জানু ও চরণদ্বয়, এই সমস্তের যথাক্রমে বিচার হয়। লগ্নের বাম ভাগস্থ ছয় রাশিতে বামাঙ্গ এবং দক্ষিণ ভাগস্থ ছয় রাশিতে দক্ষিণ অঙ্গ কল্পিত হয়। (জাঃ ভঃ)

৫। লগ্নেশে স্বোচ্চমিত্রাংশে স্বনবাংশগতেপি বা।
শুভগ্রহযুতে দৃষ্টে দেহসৌখ্যং বিনির্দ্দিশেৎ॥

লগ্নাধিপতি উচ্চাংশে কিম্বা মিত্রগ্রহের নবাংশে অথবা স্বনবাংশে শুভগ্রহ যুক্ত বা দৃষ্ট হইয়া অবস্থান করিলে শারীরিক সুখভোগ হইয়া থাকে।

৬। লগ্নেশে বলসংযুক্তে কেন্দ্রকোণগতে শুভে।
পাপগ্রহৈরসংদৃষ্টে দেহসৌখ্যং বদেদ্‌বুধঃ॥

পণ্ডিতগণ বলেন যে, যদি লগ্নাধিপতি বলবান হয় এবং কেন্দ্র ও ত্রিকোণে শুভগ্রহ সকল অবস্থান করে এবং পাপগ্রহের দৃষ্টি রহিত হয়, তাহা হইলে শারীরিক সুখ হইয়া থাকে।

৭। দেবলোকাংশগে সূর্য্যে লগ্নেশে বলসংযুতে।
ভাগ্যেশে স্বোচ্চরাশিস্থে বহুসৌভাগ্যকীর্ত্তিমান্॥

লগ্নাধিপতি বলবান হইলে, সূর্য্য দেবলোকাংশে (শুভ সপ্ত বা অষ্টবর্গস্থে গ্রহবর্গাধ্যায়ে দশবর্গ দ্রষ্টব্য), এবং ভাগ্যাধিপতি উচ্চরাশিতে অবস্থান করিলে জাতক সৌভাগ্যশালী ও কীর্ত্তিমান হইয়া থাকে।

৮। লগ্নাধিপোঽতিবলবান্ শুভবর্গযুক্তঃ
স্বোচ্চে সুহৃদ্‌গৃহযুতঃ স্বনবাংশকে বা।

লগ্নাধিনাথসহিতে যদি কেন্দ্রনাথে
সদ্ভাগ্যকীর্ত্তিধনধান্যচিরায়ুরেতি ॥

লগ্নাধিপতি বলবান হইয়া শুভবর্গযুক্ত, উচ্চ অথবা মিত্রগৃহে অথবা স্বনবাংশে অবস্থিত হইলে কিম্বা অপর কোন কেন্দ্রপতির সহ যুক্ত হইলে জাতক অতিশয় ভাগ্যশালী, কীর্ত্তিমান, ধনধান্যযুক্ত এবং দীর্ঘায়ুঃ হইয়া থাকে।

৯। লগ্নেশ্বরঃ ক্রূরসমন্বিতশ্চেদ্দেহস্য সৌখ্যাদিবিনাশমাহুঃ।
তাদৃক্ ফলং নাশগতোঽপি তস্য শুভেক্ষিতশ্চেৎ ফলমন্যথা স্যাৎ ॥

লগ্নাধিপতি ক্রূরগ্রহের সহিত যুক্ত হইলে শারীরিক সুস্থতা ও সুখস্বচ্ছন্দতা নষ্ট হয়; এবং লগ্নাধিপতি অষ্টমস্থ হইলে ঐরূপ ফল হইয়া থাকে, কিন্তু তাহার প্রতি শুভগ্রহের দৃষ্টি থাকিলে অন্যরূপ ফল হয়, (সম্পূর্ণ মন্দ ফল হয় না।)

১০। দুঃস্থানেশেনাপি যুতে বিলগ্ননাথে বিলগ্নে সতি রোগভাক্স্যাৎ।
বলৈর্ব্বিহীনে সতি লগ্ননাথে কেন্দ্রত্রিকোণে ন তু রোগভাক্স্যাৎ ॥

লগ্নাধিপতি দুঃস্থানাধিপতি (৬ষ্ঠ, অষ্টম ও দ্বাদশ স্থানাধিপতি) গ্রহের সহিত যুক্ত হইয়া লগ্নে অবস্থান করিলে জাতক চিররোগী হইয়া থাকে, কিন্তু লগ্নাধিপতি হীনবল হইয়া কেন্দ্রে ও ত্রিকোণে অবস্থান করিলে চিররোগী হয় না।

১১। লগ্নেশ্বরাধিষ্ঠিতরাশিনাথো দুঃস্থানগো দুর্ব্বলদেহভাক্স্যাৎ।
তত্তদ্ভাবাধিষ্ঠিতরাশিনাথৈর্দুঃস্থৈর্ব্বিলগ্নাদিবিনাশমাহুঃ ॥

লগ্নাধিপতি যে রাশিতে অবস্থান করে, সেই রাশির অধিপতি দুঃস্থানে অবস্থান করিলে, জাতক দুর্ব্বল দেহ সম্পন্ন হইয়া থাকে। এবং সেই সেই ভাবের অধিপতি দুঃস্থানে (৬ষ্ঠ, অষ্টম ও দ্বাদশ স্থানে) থাকিলে দেহের বিনাশ হয়।

১২। লগ্নে রবির্ভূমিসুতেন দৃষ্টঃ শ্বাসং ক্ষয়ং বিদ্রধিগুল্মভাজম্।
ভৌমে বিলগ্নে শনিসূর্য্যদৃষ্টে খড়্গাদিভিঃ পীড়িতদেহভাবঃ॥

লগ্নে মঙ্গলদৃষ্ট রবি অবস্থান করিলে শ্বাস, ক্ষয়, গুল্ম ও বিদ্রধি রোগ হইয়া

থাকে ; এবং রবি ও শনি দৃষ্ট মঙ্গল লগ্নে অবস্থান করিলে খড়গাদি দ্বারা দেহ পীড়িত হইয়া থাকে।

১৩। বর্গোত্তমাংশে যদিলগ্ননাথে স্বোচ্চাংশকে বা স্বসুহৃদ্দৃকাণে।
শুভান্বিতে বা শুভদৃষ্টিযাতে নরো ভবেদামরণান্তসৌখ্যঃ॥

যদি লগ্নাধিপতি বর্গোত্তমাংশে, স্বোচ্চাংশে, মিত্রগ্রহের দ্রেক্কাণে শুভগ্রহ-যুক্ত বা দৃষ্ট হইয়া অবস্থান করে, তবে আজীবন সুখস্বচ্ছন্দতা লাভ করে।

১৪। ভাবাঃ সর্ব্বে শুভপতিযুতা বীক্ষিতা বা শুভেশৈঃ
তত্তদ্ভাবাঃ সকলফলদাঃ পাপদৃগ্যোগহীনাঃ।
পাপাঃ সর্ব্বেঃ ভবনপতয়শ্চেদিহাহুস্তথৈব
খেটৈঃ সর্ব্বৈঃ শুভমপি ফলং নিম্নগূঢ়ারিহীনৈঃ॥

লগ্নাদি ভাবারিপুরন্ধ্ররিঃফে পাপগ্রহাস্তদ্ভুবনাদিনাথাঃ।
সৌম্যাস্তু নাত্যন্ত ফলপ্রদাস্তদ্ভাবাদিকানাং ফলমেবমাহুঃ॥
যদ্ভাবনাথৌ রিপুরন্ধ্ররিঃফে দুঃস্থানগো যদ্ভবনস্থিতো বা।
তত্তদ্ভাবনাশং কথয়ন্তি তজ্জ্ঞাঃ শুভেক্ষিতে তদ্ভবনস্য সৌখ্যম্॥
তত্তদ্ভাবা ত্রিকোণে স্বসুখমদনভে চাস্পদে সৌম্যযুক্তে
পাপানাং দৃষ্টিহীনে ভবনপ্রসহিতে পাপখেটৈরযুক্তে।
ভাবানাং পুষ্টিমাহুঃ সকলশুভকরীমন্যথা ত্বে প্রণাশম্॥
মিশ্রং মিশ্রগ্রহেন্দ্রৈঃ সকলমপি তথা মূর্ত্তিভাবাদিকানাম্।
নাশস্থানগতো দিবাকরকরৈর্লুপ্তস্তু যদ্রাশিপো॥
নীচারাতি গতোঽথবা যদি ভবেৎ সৌম্যৈরযুক্তেক্ষিতঃ।
তদ্ভাবস্য বিনাশনং মুনিগণাঃ শংসন্তি খেটৈরযুতঃ
চেদত্রাপি ফলপ্রদা ন হি তদা মূর্ত্ত্যাদি ভানাং ক্রমঃ॥ 'সঃ, চিঃ,
দেহাপিপঃ পাপযুতোঽষ্টমস্থো ব্যয়ারিগোবাঙ্গসুখং নিহন্তি।
সর্ব্বত্র ভাবেষু চ যোজনীয়মেবং বুধৈ ভাববশাৎ ফলম্॥ পঃ,

যদি লগ্নাধিপতিগ্রহ পাপযুক্ত, অষ্টমস্থ, ব্যয়স্থ অথবা ষষ্ঠস্থ হয়, তাহা হইলে সমস্ত শারীরিক সুখসচ্ছন্দতা নষ্ট করে। অন্যান্য ভাবের গ্রহের ও উক্ত-রূপ অবস্থানুসারে বুদ্ধিমান ব্যক্তিগণ ফল কল্পনা করিবেন।

## ধনভাব-বিবেক।

১। ভানুভূতনয়ভানুতনুজৈশ্চেদ্ধনস্থং ভবনং যুতং দৃষ্টঞ্চ।
জায়তে হি মনুজো ধনহীনঃ কিং পুনঃ কৃশশশীক্ষিতযুক্তম্॥

রবি, মঙ্গল, শনি ক্ষীণ চন্দ্র দ্বারা দৃষ্ট বা যুক্ত হইয়া ধনস্থানে অবস্থিতি করিলে, কিম্বা উক্ত স্থানে তাহাদের দৃষ্টি থাকিলে মানব ধনহীন হইবে। (কিন্তু উক্ত গ্রহগণ যদি ধন ভাবের অধিপতি অথবা কোন শুভ ভাবপতি হয়, তাহা হইলে তাহাদের যোগ বা দৃষ্টি দ্বারা ধনভাবের অনিষ্ট হইবে না।)

২। ধনালয়স্থৌ কিল মঙ্গলেন্দূ ভৃগোমদৌ মন্দবিলোকনেন।
শনির্ধনস্থানগতঃ করোতি ধনাভিবৃদ্ধিং হি বুধেন দৃষ্টঃ॥

ধনস্থানস্থ মঙ্গল ও চন্দ্র শনি কর্ত্তৃক দৃষ্ট হইলে মানব চর্ম্মরোগে ক্লিষ্ট হয়। ধনস্থানস্থ শনি, বুধ কর্ত্তৃক দৃষ্ট হইলে ধন বৃদ্ধি হয়।

৩। ধনে দিনেশোঽপি ধনানি ন্যূনং করোতি মন্দেননচেক্ষিতশ্চ।
শুভাভিধানা ধনভাবসংস্থা নানাধনাদ্যাগমনানি কুর্য্যুঃ॥

ধনস্থানগত রবি, শনি কর্ত্তৃক দৃষ্ট না হইলে ধনপ্রাপ্তি হইয়া থাকে। কিন্তু শুভগ্রহগণ ধনস্থানে অবস্থান করিলে নিশ্চয়ই মানবের বিপুল ধনরত্ন হয়।

গীর্ব্বাণবন্দ্যো দ্রবিণোপযাতঃ সৌম্যেক্ষিতশ্চেদ্দ্রবিণং করোতি।
সৌমেন দৃষ্টো ধনভাবসংস্থঃ সোমস্য সূনুর্ধনহানিদঃ স্যাৎ॥

শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হইয়া বৃহস্পতি ধনস্থানে থাকিলে মানুষের বহুধন হয় এবং চন্দ্র দৃষ্ট বুধ ধনস্থানে থাকিলে মানবের ধনক্ষয় হয়।

৫। ধনস্থিতো জ্ঞেন বিলোকিতশ্চ কৃশশশাঙ্কোঽপিধনাদিকানাম্।
পূর্ব্বার্জ্জিতানাং কুরুতে বিনাশং নবীনবিত্ত প্রতিবর্দ্ধনঞ্চ॥

বুধ কর্ত্তৃক দৃষ্ট ক্ষীণচন্দ্র ধনস্থানে অবস্থান করিলে পৈতৃক ধন বিনষ্ট হয় এবং নূতন ধন উপার্জ্জন হয়।

৬। বিত্তস্থিতো দৈত্যগুরুঃ করোতি বিত্তাগমং সোমসুতেনদৃষ্টঃ।
স এব সৌম্যগ্রহদৃষ্টযুক্তঃ প্রকৃষ্টবিত্তাপ্তিকরো নরাণাম্ ॥

বুধ দৃষ্ট শুক্র ধনস্থানে অবস্থিতি করিলে এবং ঐ শুক্র শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট এবং যুক্ত হইয়া ধনস্থানে অবস্থান করিলে মানবের বিপুল ধনাগম হয়।

ইতি জাতকাভরণে।

৭। লগ্নাংশনাথভাগ্যেশাঃ পরমোচ্চাংশসংযুতাঃ।
বৈশেষিকাংশে লাভেশে তদা কোটীশ্বরো ভবেৎ ॥

লগ্ন ও নবাংশাধিপতি ও ভাগ্যাধিপতি গ্রহ উচ্চাংশে এবং লাভাধিপতি বৈশেষিকাংশে (দশবর্গসংযোগে) অবস্থান করিলে জাতমানব কোটীশ্বর হইয়া থাকে।

৮। সর্ব্বগ্রহাদতিবলী যদি লগ্ননাথঃ
কেন্দ্রস্থিতস্ত্রিদশপূজিতসংযুতশ্চ।
বৈশেষিকাংশকযুতে ধনরাশিনাথে
বিত্তং স্ববীর্য্যবলতোহর্জ্জিতমাহুরার্য্যাঃ ॥

মুনিগণ বলেন যে লগ্নাধিপতি সমস্ত গ্রহ অপেক্ষা বলবান্ হইলে এবং কেন্দ্রস্থ ও বৃহস্পতিযুক্ত এবং ধনাধিপতি বৈশেষিকাংশে (দশটী বর্গ প্রাপ্ত হইলে) অবস্থান করিলে মানব স্বকীয় বাহুবলে বিপুল ধন অর্জ্জন করিয়া থাকে।

৯। লগ্নাধিপে হীনবলে সপাপে রিঃফে ধনেশে দিননাথযুক্তে।
নীচস্থিতে বা শুভদৃষ্টিযুক্তে জাতস্য বিত্তংহরতি ক্ষিতীশঃ ॥

লগ্নাধিপতি হীনবল হইলে এবং ধনাধিপতি পাপগ্রহযুক্ত অথবা রবিযুক্ত হইয়া দ্বাদশ স্থানে অথবা নীচগৃহে শুভগ্রহ নিরীক্ষিত হইয়া অবস্থান করিলে নৃপতি কর্ত্তৃক জাতকের ধন অপহৃত হইয়া থাকে।

১০। ধনব্যয়েশৌ ব্যয়বিত্তসংস্থৌলগ্নেশ্বরেণাপি নিরীক্ষিতৌ চেৎ।
লগ্নাধিপে নাশগতে সপাপে রাজ্ঞাং প্রকোপাদ্ধননাশমাহুঃ ॥

যদি ধনাধিপতি ব্যয়স্থানে এবং ব্যয়াধিপতি ধনস্থানে অবস্থান করিয়া লগ্নাধিপতি কর্ত্তৃক অবলোকিত হয়, অথবা লগ্নাধিপতি পাপগ্রহযুক্ত হইয়া অষ্টমস্থ হয়, তাহা হইলে রাজার প্রকোপে জাতকের ধন নাশ হয়।

১১। ধনায়পৌ ভূমিজদৃষ্টযুক্তৌ ক্রূরাংশগৌ হীনবলৌ সপাপৌ।
চৌরাদিভাবাধিপদৃষ্টিযুক্তৌ চৌরাগ্নিভূপৈর্ধননাশমেতি॥

যদি ধনাধিপতি ও আয়াধিপতি মঙ্গল কর্ত্তৃক দৃষ্ট অথবা যুক্ত, ক্রূরষষ্ঠ্যাংশগত, পাপযুক্ত এবং হীনবল হইয়া যদি চৌরাদি ভাবাধিপতি কর্ত্তৃক দৃষ্ট বা যুক্ত হয়, তাহা হইলে চৌর, অগ্নি এবং রাজদ্বারা ধননাশ হয।

১২। ধনে ক্রূরাদিসংযুক্তে তদীশে পাপসংযুতে।
তথৈব লাভরাশীশে ধনহীনো ভবেন্নরঃ॥

ধনস্থান ক্রূরগ্রহ যুক্ত হইলে অথবা ধনাধিপতি পাপগ্রহ হইলে, এবং লাভাধিপতি ও ঐরূপ ভাবাপন্ন হইলে জাতক ধনহীন হইয়া থাকে।

১৩। শন্যার যোগে গুলিকেন যুক্তেনেত্রেশ্বরে তত্র তু নেত্ররোগঃ।
নেত্রে যদা পাপবহুত্বযোগে যমেন দৃষ্টে সতি রুগ্ননেত্রঃ॥

দ্বিতীয় স্থানে চক্ষুর বিচার হইয়া থাকে। শনি মঙ্গল যুক্ত হইলে কিম্বা নেত্রাধিপতি অর্থাৎ দ্বিতীয়াধিপতি, দ্বিতীয় স্থানে শনিযুক্ত হইলে চক্ষুরোগ হইয়া থাকে। দ্বিতীয় স্থানে বহুপাপগ্রহ যুক্ত হইলে এবং তথায় শনির দৃষ্টি থাকিলে জাতক চক্ষুরোগাক্রান্ত হইয়া থাকে।

১৪। সহোদরাত্মোদ্ভবশত্রুগেহে কলত্রমিত্রাদি লভেত্তথৈব।
রব্যারযুক্তে সতি নেত্রনাথে দৃষ্টে তু তাভ্যাং নয়নান্তরক্তঃ॥

তৃতীয় পঞ্চম এবং ষষ্ঠস্থানে দ্বিতীয়াধিপতি থাকিলে কলত্রাদি লাভ হয়; দ্বিতীয়াধিপতি রবি ও মঙ্গল সহ যুক্ত কিম্বা তৎকর্ত্তৃক দৃষ্ট হইলে চক্ষুর প্রান্তভাগ রক্তবর্ণ হইয়া থাকে।

১৫। কুটুম্বরাশেরধিপে সসৌম্যে কেন্দ্রস্থিতে স্বোচ্চসুহৃদ্গৃহে বা।
সৌম্যর্ক্ষযুক্তে যদি জাতপুণ্যঃ কুটুম্বসংরক্ষণবাগ্বিলাসঃ॥

দ্বিতীয়াধিপতি সৌম্যগ্রহযুক্ত হইয়া কেন্দ্রে, উচ্চগৃহে কিম্বা মিত্র বা শুভ-গ্রহের গৃহে অবস্থান করিলে, মানব কুটুম্বরক্ষণশীল বাক্যপটু, পুণ্যবান্ ও বিলাসসম্পন্ন হয়।

১৬। পাপে বহুত্বে স্বকুটুম্বরাশৌ পাপেক্ষিতে হীনবলে তদীশে।
দুঃস্থে বিলগ্নাধিপতৌ সপাপে স্বজীবনং নাস্তি সুখেন তস্য॥

দ্বিতীয়স্থানে বহু পাপগ্রহ অবস্থান করিলে এবং দ্বিতীয়াধিপতি হীনবল হইয়া পাপগ্রহ দৃষ্ট হইলে কিম্বা দুঃস্থ রাশিতে (৬ষ্ঠ, অষ্টম ও দ্বাদশে) পাপ-যুক্ত হইয়া থাকিলে, তাহার অতি কষ্টে জীবনাতীপাত হয়।

১৭। কুটুম্বনাথে পরমোচ্চযুক্তে দেবেন্দ্রপূজ্যেন সমীক্ষিতে বা।
তথাবিধে তদ্ভবনেঽপি জাতঃ সহস্ররক্ষো ভবতি প্রতাপৈঃ॥

কুটুম্বাধিপতি (২য়াধিপতি) পরমোচ্চস্থানে অথবা দ্বিতীয়স্থানে বৃহস্পতি দৃষ্ট হইয়া অবস্থান করিলে, নিজ প্রতাপদ্বারা সহস্র লোকের রক্ষক হয়।

১৮। সিংহাসনাংশে ত্রিদশেশপূজ্যে শুক্রেপুনর্গোপুরসংযুতে তু।
ঐরাবতাংশে ধনপে বলাঢ্যে জাতস্ত্বসংখ্য জনরক্ষকঃ স্যাৎ॥

বৃহস্পতি সিংহাসনাংশে, শুক্র গোপুরাংশে এবং ধনাধিপতি ঐরাবতাংশে বলবান হইয়া অবস্থান করিলে মানব অসংখ্য জনের রক্ষক হয়।

১৯। মুখেশে কেন্দ্রভাবস্থে শুভগ্রহনিরীক্ষিতে।
মুখে সৌম্যযুতে বাপি সুমুখঃ স নরো ভবেৎ॥

২য় স্থানে জাতকের মুখের বিচার হয়। দ্বিতীয়াধিপতি শুভগ্রহ দৃষ্ট হইয়া কেন্দ্রে বা ২য় স্থানে শুভ গ্রহযুক্ত হইলে জাতকের সুন্দর মুখশ্রী হয়।

২০। পাপৈর্যুতে মুখস্থানে তন্নাথে পাপসংযুতে।
নীচরাশিগতে বাপি দুর্মুখঃ পাপবীক্ষিতে॥

২য় স্থানে পাপগ্রহ থাকলে কিম্বা দ্বিতীয়াধিপতি পাপযুক্ত অথবা পাপদৃষ্ট হইয়া নীচরাশি গত হইলে, জাতক মন্দমুখ সম্পন্ন হয়।

২১। বাক্‌স্থানপে ষষ্ঠগতে সরাহৌ রাহুস্থিতর্ক্ষাধিপসংযুতে বা।
দন্তস্য রোগঃ পতনঞ্চ তেষাং ভুক্তৌ তয়োর্ব্বা প্রবদন্তি তজ্জ্ঞাঃ॥

যদি দ্বিতীয়াধিপতি রাহুযুক্ত হইয়া ষষ্ঠে অথবা রাহুর অবস্থিতিভবনাধিপতির সহিত একত্র অবস্থান করে, তাহা হইলে তাহাদের দশান্তর্দ্দশায় দন্তরোগ এবং দন্তের পতন হয়, ইহা জ্যোতির্ব্বিদগণ বলিয়া থাকেন।

## ধনাগম-পন্থা নির্ণয়।

অর্থাপ্তিঃ পিতৃপিতৃপত্নিশত্রুমিত্রভ্রাতৃস্ত্রীভৃতকজনাদ্দিবাকরাদ্যৈঃ।
হোরেন্দ্বোর্দ্দশমগতৈর্ব্বিকল্পনীয়া ভেন্দ্বর্কাস্পদপতিগাংশনাথবৃত্ত্যা॥
অর্কাংশেতৃণকনকোর্ণভেষজাদ্যৈশ্চন্দ্রাংশে কৃষিজলজাঙ্গনাশ্রয়াচ্চ।
ধাত্বগ্নিপ্রহরণসাহসৈঃকুজাংশেসৌম্যাংশেলিপিগণিতাদিকাব্যশিল্পৈঃ
জীবাংশেদ্বিজবিবুধাকরাদিধর্ম্মৈঃকাব্যাংশেমণিরজতাদিগোমহিষ্যৈঃ
সৌরাংশেশ্রমবধভারনীচশিল্পৈঃকর্ম্মেশাধ্যুষিতনবাংশকর্ম্মসিদ্ধিঃ॥
মিত্রারিস্বগৃহগতৈগ্রর্হৈস্ততোহর্থাংস্তুঙ্গস্থেবলিনিচভাস্করেস্ববীর্য্যাৎ
আয়স্থৈরুদয়ধনাশ্রিতৈশ্চসৌম্যৈঃসঞ্চিন্ত্য বলসহিতৈরনেকধস্বম্॥

ইতি বৃহজ্জাতকম্।

কিরূপে কাহার নিকট হইতে জাতক অর্থ প্রাপ্ত হইবে তাহা, বিবৃত হইতেছে।

লগ্ন ও চন্দ্রের দশম স্থানস্থ গ্রহের দ্বারা এবং যদি লগ্ন বা চন্দ্রের দশম স্থানে কোন গ্রহ না থাকে, তাহা হইলে লগ্ন, চন্দ্র ও রবির দশম স্থানাধিপ গ্রহ, যে গ্রহের নবাংশে জন্মকালে অবস্থান করিবে, সেই নবাংশাধিপ গ্রহের দ্বারা ধনাগম বিচার করিতে হয়।

১। লগ্ন বা চন্দ্রের দশম স্থানে সূর্য্য অবস্থান করিলে পিতার নিকট হইতে, চন্দ্র থাকিলে মাতার, মঙ্গল থাকিলে শত্রুর, বুধ থাকিলে বন্ধুর, বৃহস্পতি থাকিলে ভ্রাতার, শুক্র থাকিলে স্ত্রীর, বা স্ত্রীলোক হইতে এবং শনি থাকিলে ভৃত্যের নিকট হইতে অর্থ প্রাপ্তি যোগ বুঝায়।

যখন দুই তিনটী বা ততোধিক গ্রহ উক্ত দশমস্থানে অবস্থান করে, তখন তাহার ফল স্পষ্ট প্রতীয়মান হয় না। আমরা এক বক্তির কোষ্টিতে সপ্তমাধিপতি শুক্র বলবান হইয়া দশম স্থানে থাকিতে দেখি, সেই ব্যক্তি বিবাহ করিয়া প্রচুর ধন পাইয়াছে। সকল অবস্থায় গ্রহের বলাবল দেখা আবশ্যক।

পূর্ব্বোক্ত রবি, চন্দ্র ও লগ্নের দশমপতি যদি রবির নবাংশে অবস্থিতি করে তাহা হইলে সুগন্ধি দ্রব্য, স্বর্ণ, পশম এবং ভেষজ দ্রব্য অর্থাৎ ঔষধাদির ব্যবসায়ে ধনাগম হইবে। ঐ দশমপতি চন্দ্রের নবাংশে অবস্থান করিলে কৃষি কার্য্য, ধান্য ও চাউলের ব্যবসা, জলজ পদার্থের, শঙ্খ, মুক্তা, প্রবালাদি ও শোলা-নির্ম্মিত দ্রব্যের ব্যবসা দ্বারা এবং স্ত্রীলোক হইতে বা স্ত্রীলোকের সাহায্যে ধনাগম হইবে।

মঙ্গলের নবাংশে ঐ দশমপতি অবস্থান করিলে, খনিজ পদার্থ বা ধাতু দ্রব্যের বা তজ্জাত অস্ত্রাদি ব্যবসা, অগ্নি বা অগ্নি সংযুক্ত এনজিনাদির ও কলকারখানার কার্য্য ও যুদ্ধাদি সাহসিক কার্য্যের দ্বারা ধনাগম সূচিত হয়। বুধের নবাংশে ঐ ১০ম পতি অবস্থিত হইলে লিপিকার্য্য ও শিল্পকার্য্য (ডাক্তারি, ইনজিনিয়ারি ও জ্যোতিষী প্রভৃতি) দ্বারা ধনাগম নির্নীত হয়। বৃহস্পতির নবাংশে ঐ দশমপতি অবস্থান করিলে যজন, যাজন, অধ্যাপনা, ধর্ম্মশাস্ত্রালোচনা ও, হোমাদি ক্রিয়া দ্বারা বা তৎসদৃশ ধর্ম্ম সংক্রান্ত কার্য্য দ্বারা ধনাগম নির্নীত হয়।

শুক্রের নবাংশে ঐ ১০ম পতি থাকিলে হীরকাদি রত্ন ও রৌপ্য ও গোমহিষ্যাদির ব্যবসায় ধনপ্রাপ্তি যোগ হয়।

শনির নবাংশে অবস্থিত ঐরূপ ১০ম পতির দ্বারা কঠিন পরিশ্রম সহিত, বধকার্য্য নিযুক্ত হেতু নীচ কর্ম্ম ও শিল্পাদি কর্ম্ম দ্বারা অর্থপ্রাপ্তি কল্পিত হয়। উক্ত নবাংশপতি মিত্র গৃহে থাকিলে মিত্র হইতে, শত্রু গৃহে থাকিলে শত্রু হইতে, স্বগৃহে থাকিলে স্বগৃহ হইতে এবং তুঙ্গস্থানে বলবান রবি থাকিলে স্বীয় ভুজবলে ধনাগম হইবে।

বলবান শুভগ্রহ লগ্ন, ধন ও একাদশ স্থানে থাকিলে, নানা উপায়ে ধনাগম হয়। উক্ত যোগকারক গ্রহগণের দশান্তর্দ্দশায় ধনলাভ হয়।

তথা সর্ব্বার্থচিন্তামণৌ।

অর্থাপ্তিং কথয়েদ্বিলগ্নশশিনোঃ প্রাবল্যতঃ খেচরৈ
স্থানৈস্থৈঃ পিতৃমাতৃশক্রসসুহৃদ্ভ্রাত্রাদিভিঃ স্যাদ্ধনম্।
ভৃত্যাদ্বা দিননাথলগ্নশশিনাং মধ্যে বলীয়স্ততঃ
কর্ম্মেশস্য নবাংশরাশিপবশাদ্বৃত্তিং জগুস্তদ্বিদঃ॥
ভৈষজ্যাচামীকরতোয়পানপণ্যেন মুক্তামণিবিপ্রলম্ভাৎ।
অন্যোন্যদূতাগমবৃত্তিমার্গাৎ জীবত্যসৌ বাসরনায়কাংশে॥
মন্ত্রোপদেশরসবাদবিনোদমার্গৈর্ব্বৃত্তিংজগুঃসকলশাস্ত্রপুরাণমার্গৈঃ।
জ্ঞানোপদেশপথিভিঃক্ষিতিপালপূজ্যোজীবত্যসৌবাসরনায়কাংশে॥
জলোদ্ভবানাং ক্রয়বিক্রয়েণ কৃষেশ্চ মৃদ্বাদবিনোদমার্গাৎ।
রাজাঙ্গনাসংশ্রয় বৃত্তিরূপান্নিশাকরাংশে বসনক্রয়াদ্বা॥
ধাতোর্ব্বিবাদেন রণপ্রহরাৎ শুদ্ধাগ্নিবাদাৎ কলহপ্রবৃত্ত্যা।
জীবত্যসৌ সাহসমার্গরূপয়া ধরাসুতাংশে যদি চোরবৃত্ত্যা॥
শিল্পাদি কাব্যাগমশাস্ত্রমার্গাজ্জ্যোতির্গণজ্ঞানবশাৎ বুধাংশে।
বরার্থবেদাধ্যায়নাজ্জপাচ্চ পুরোহিতব্যজবশাৎ প্রবৃত্তিঃ॥
জীবাংশকে ভূসুরদেবতানামুপাসকাধ্যাপকমার্গরূপাৎ।
পুরাণশাস্ত্রাগমনীতিমার্গাদ্ধর্ম্মোপদেশেন কুসীদমাহুঃ॥
সুবর্ণমাণিক্যগজাস্বমূলাৎ গবাং ক্রয়াজ্জীবনমাহুরার্য্যাঃ।
গুড়োদনক্ষীরদধিক্রয়েণ স্ত্রীণাং প্রলোভেন ভৃগোঃ সুতাংশে॥
শন্যংশকে কুৎসিত মার্গবৃত্ত্যা শিল্পাদিভির্দ্দারুময়ৈর্ব্বধাদ্যৈঃ।
বিন্যস্তভারাজ্জনবিপ্রলম্ভাদন্যোন্যবৈরোদ্ভবমূলমার্গাৎ॥
স্বক্ষেত্রে স্বনবাংশকে সুহৃদি বা স্বাতুচ্চভাগে যদা
স্বদ্রেক্কাণচতুষ্টয়েষু সহিতা মূলত্রিকোণেষু বা।

তত্তৎ কালবলান্বিতাস্তু খচরা বার্গোত্তমাংশেঽপি বা
তে সর্ব্বে শুভদা ভবন্তি হি তদা স্বান্তর্দ্দশাদাবপি ॥

---

## সহজ ভাব-বিবেক।

১। পাপালয়শ্চেৎ সহজঃ সমস্তৈঃপাপৈঃ সমেতশ্চবিলোকতশ্চ।
ভবেদভাব সহজোপলব্ধেতদ্বৈপরিত্যেন তদাপ্তিরেব ॥

সহজ স্থান পাপগ্রহের আলয় হইলে এবং সেইস্থানে সমস্ত পাপগ্রহ অবস্থিতি করিলে মনুষ্যের ভ্রাতৃভাবের অশুভ ফল হয় এবং ইহার বিপরীত হইলে অর্থাৎ তথায় শুভগ্রহ অবস্থান করিলে উক্ত ভাবের শুভফল হয়।

২।সৌম্যালয়শ্চেৎসহজঃসমস্তৈঃসৌম্যৈঃসমেতশ্চনিরীক্ষিতশ্চ।
ভবেৎ শিশূনাং সহজপ্রবৃদ্ধির্মিশ্রৈর্বলাঢ্যান্নি চ বা ভবেদ্ধি ॥

সহজস্থান শুভগ্রহের আলয় হইলে এবং তাহাতে সমস্ত শুভগ্রহ অবস্থান করিলে অথবা তথায় তাহাদের দৃষ্টি থাকিলে, শিশুদিগের অনেক ভ্রাতা ও ভগিনী হয়। শুভাশুভ গ্রহের যোগ বা দৃষ্টি থাকিলে মিশ্র ফল হয়।

৩। নবাংশকা যে সহজালয়স্থাঃ কলানিধিক্ষৌণিসুতপ্রদিষ্টাঃ।
তাবন্মিতাঃ স্যুঃ সহজঃ ভগিন্যস্ত্বন্যেক্ষিতা বৈ পরিকল্পনীয়াঃ ॥

সহজস্থানের যত গুলি নবাংশ, চন্দ্র ও মঙ্গল কর্ত্তৃক্ দৃষ্ট হয়, তত গুলি ভ্রাতা ও ভগিনী জন্মে, কিন্তু উক্ত চন্দ্র ও মঙ্গলের প্রতি শুভাশুভ গ্রহের দৃষ্টি অনুসারে ফল জানিতে হইবে।

৪। কুজেনদৃষ্টে রবিজে তনুস্থে নশ্যন্তি জাতাঃ সহজাস্তু তস্য।
দৃষ্টে চ তস্মিন্ গুরুভার্গবাভ্যাং শশ্বৎ শুভং স্যাদনুজেষু নূনম্ ॥

লগ্নস্থ মঙ্গল-দৃষ্ট শনি সমস্ত জাত সহোদর বিনাশ করে; কিন্তু উক্ত লগ্নস্থ শনি বৃহস্পতি ও শুক্র কর্ত্তৃক দৃষ্ট হইলে নিশ্চয়ই সর্ব্বদা অনুজগণের শুভ ফলদায়ক হইয়া থাকে।

৫। সৌম্যেন ভূমেস্তনয়েন দৃষ্টঃ করোতি নাশং রবিজোঽনুজানাম্।
শশাঙ্কবর্গে সহজে কুজেন দৃষ্টে সরোগাঃ সহজা ভবেয়ুঃ ॥
দিবামণৌ পুণ্যগৃহে স্বগেহে সন্দেহ এবানুজজীবিতস্য।
একঃ কদাচিচ্চিরজীবিতশ্চ ভ্রাতাভবেদ্ভূপতিনা সমানঃ ॥

সহজস্থ শনি, বুধ কিম্বা মঙ্গল কর্ত্তৃক দৃষ্ট হইলে সমস্ত অনুজের বিনাশ হয়; সহজস্থান চন্দ্রের গৃহ হইয়া তাহাতে মঙ্গলের দৃষ্টি থাকিলে সমস্ত সহোদর রুগ্ন হয়; এবং রবি যদি কাহারও ধর্ম্মস্থানগত হইয়া স্বগৃহগত হয়, তাহা হইলে সহোদরের জীবনে সন্দেহ হইবে, কিন্তু একটী ভ্রাতা জীবিত থাকিয়া রাজতুল্য হইবে।

৬। অগ্রজাতং রবির্হন্তি পৃষ্ঠজাতং শনৈশ্চরঃ।
অগ্রজং পৃষ্ঠজং হন্তি সহজস্থো ধরাসুতঃ ॥

সহজস্থ রবি অগ্রজের, শনি অনুজের এবং মঙ্গল অগ্রজানুজের মৃত্যুকারক।

৭। নাশস্থিতৌ সোদরনাথভৌমৌ পাপেক্ষিতৌ সোদরনাশমাহুঃ।
পাপর্ক্ষগৌ পাপসমাগমৌ বা ভ্রাতৄন্ সমুৎপাদ্য বিনাশহেতুঃ ॥

সহজাধিপতি এবং মঙ্গল পাপগ্রহ দৃষ্ট হইয়া অষ্টম স্থানে অবস্থান করিলে ভ্রাতার বিনাশ হয়; এবং পাপ গ্রহের গৃহে অথবা পাপগ্রহের সহিত সহজাধিপতি ও মঙ্গল অবস্থান করিলে বিনাশের নিমিত্তই ভ্রাতার জন্ম হইয়া থাকে।

৮। অতিক্রূরসমাযুক্তে ভাবে বা কারকেঽপি বা।
তদ্ভাবনায়কে বাপি বাল্যে সোদরনাশনম্ ॥

ভ্রাতৃভাবাধিপতিগ্রহ ও ভ্রাতৃকারক গ্রহ যদি অতিশয় ক্রূর গ্রহের সহিত যুক্ত হয়, তাহা হইলে বাল্যকালে ভ্রাতার বিনাশ হয়।

৯। ভ্রাতৃস্থানে শুভৈর্যুক্তে শোভনগ্রহবীক্ষিতে।
ভাবনাথে বল্যাঢ্যেতু ভ্রাতৃলাভমুদীরয়েৎ ॥

সহজস্থান শুভগ্রহ যুক্ত, শুভগ্রহদৃষ্ট এবং সহজাধিপতি বলবান হইলে ভ্রাতৃলাভ হইয়া থাকে।

১০। অযুগ্মভাংশে যদি কারকেশৌ গুর্ব্বর্ক ভূসূনুনিরীক্ষিতৌচেৎ।
ওজে গৃহে স্যাৎ যদি বিক্রমাখ্যে পুংভ্রাতরস্তস্য বদন্তিতজ্জ্ঞাঃ।

যদি অযুগ্ম রাশি কাহার সহজভাব অর্থাৎ লগ্ন হইতে তৃতীয় স্থান হয় এবং সহজাধিপতি গুরু, রবি ও মঙ্গল কর্ত্তৃক দৃষ্ট হইয়া কোন অযুগ্ম রাশিতে অবস্থান করে, তাহা হইলে তাহার ভ্রাতা ( ভগ্নী নহে ) জন্মে।

১১। যুগ্মাংশকে যুগ্মগৃহে তদীশে ভাবে তথা কারকখেচরেন্দ্রে।
সহোদরা লাভমিহাহুরার্য্যা নপুংসকাংশে কিল তত্ত্বথৈব ॥

যদি যুগ্ম রাশি কাহারও সহজ ভাব হয় এবং তৎভাবাধিপতি ও তৎকারকাধিপতিগ্রহ যুগ্ম রাশিতে অবস্থান করে, তাহা হইলে সহোদর জন্মে এবং উহারা নপুংসক গ্রহের নবাংশে অবস্থান করিলে নপুংসক জন্ম গ্রহণ করে।

১২। ধীরোভবেদ্বিক্রমরাশিনাথে সৌম্যে গৃহাংশে শুভখেটযুক্তে।
তথৈব তৎকারকখেচরেন্দ্রে সৌম্যগ্রহাণাং ভবনে তু সৌর্য্যঃ ॥

বিক্রমাধিপতি অর্থাৎ তৃতীয়াধিপতি শুভগ্রহের গৃহে অবস্থান করিলে অথবা শুভগ্রহযুক্ত হইলে জাতক ধীর, এবং বিক্রমকারকগ্রহ শুভগ্রহ ভবনে অবস্থান করিলে শৌর্য্যশালী হইয়া থাকে।

১৩। পাপে তৃতীয়ে গলরোগমত্র বদন্তি মান্দ্যাদি যুতে বিশেষাৎ।
ভৌমান্বিত প্রেতপুরীশভাগে তৃতীয়রাশৌ যদি কর্ণরোগম্ ॥

৩য় স্থনে পাপগ্রহ থাকিলে গলরোগ হয়, বিশেষতঃ শনি, রাহু ও গুলিক যুক্ত হইয়া অবস্থান করিলে। ৩য় স্থানে প্রেত পুরীশ নামক ক্রূর ষষ্ট্যাংশে মঙ্গল থাকিলে কর্ণ রোগ হয়।

তৃতীয় স্থানে যে যে বিচার উক্ত হইয়াছে, তৃতীয় পতির অবস্থান ও ৩য় ভাবে শুভাশুভ গ্রহের দ্বারা তাহার বিচার করিতে হয়।

---

## বন্ধুভাব-বিবেক।

১। বন্ধুস্থানেশ্বরে সৌম্যে সৌম্যগ্রহনিরীক্ষিতে।
তৎকারকে বলাঢ্যে বা বন্ধুপূজ্যোভবেন্নরঃ ॥

চতুর্থ স্থানের অধিপতি যদি শুভগ্রহ হইয়া শুভগ্রহ কর্ত্তৃক নিরীক্ষিত এবং বন্ধুকারক গ্রহ বলবান হয়, তবে জাতক বন্ধুগণ কর্ত্তৃক সম্মানিত হয়।

২। বন্ধুস্থানগতে জীবে তদীশে শুভসংযুতে।
গুরুদৃষ্টি সমাযুক্তে বন্ধুশ্রেষ্ঠোভবেন্নরঃ॥

চতুর্থ স্থানে বৃহস্পতি থাকিলে এবং চতুর্থাধিপতি শুভগ্রহযুক্ত হইলে অথবা বৃহস্পতি দ্বারা অবলোকিত হইলে মানব বন্ধুশ্রেষ্ঠ হয়।

৩। বন্ধুভিস্ত্যক্তপুরুষস্তদীশে পাপসংযুতে।
ক্রূরষষ্ঠ্যংশকেবাপি নীচারাতিগৃহেঽপি বা॥

বন্ধুস্থানাধিপতি পাপগ্রহযুক্ত হইলে অথবা ক্রূরগ্রহের ষষ্ঠ্যংশে, নীচগৃহে কিম্বা শত্রু গৃহে অবস্থান করিলে মানব বন্ধুগণ কর্ত্তৃক পরিত্যক্ত হইয়া থাকে।

৪। বহুপাপসমাযুক্তে বন্ধৌ নাথে তথৈব হি।
তৎকারকে তথৈবাত্র বন্ধুনাং কুৎসিতো বদেৎ॥

বন্ধুস্থানে বা তৎভাধপতি ও তৎকারকগ্রহের সহিত বহু পাপগ্রহ অবস্থিতি করিলে মানবের কুৎসিৎ বন্ধু হয়।

৫। গেহাধিপে কেন্দ্রগতে বলাঢ্যে সৌম্যেক্ষিতে মন্দিরলাভমাহুঃ
বৈশেষিকাংশে পরমোচ্চভাগে গেহেশ্বরে মন্দিরলাভমাহুঃ॥

চতুর্থাধিপতি শুভগ্রহ দৃষ্ট ও বলবান হইয়া কেন্দ্রে এবং পরমোচ্চ রাশিতে বৈশেষিকাংশে অবস্থিতি করিলে গৃহলাভ হইয়া থাকে।

৬। গৃহস্থানে চরেলগ্নে তদীশে চররাশিগে।
তথৈব তৎকারকেঽপি বহুস্থানে গৃহং ভবেৎ॥

লগ্ন হইতে চতুর্থ স্থান যদি চররাশি হয় এবং চতুর্থাধিপতি কিম্বা গৃহ-কারক গ্রহ যদি চররাশিতে থাকে তাহা হইলে বহু স্থানে গৃহ হয়।

৭। গৃহেশে কর্ম্মরাশিস্থে কর্ম্মেশে গেহমাগতে।
বলযুক্তে ধরাসূনৌ বহুক্ষেত্রং বিনির্দ্দিশেৎ॥

চতুর্থাধিপতি দশমে, দশমাধিপতি চতুর্থে এবং মঙ্গল বলবান হইলে বহু ভূমিলাভ হয়।

৮। ক্ষেত্রেশ্বরে নীচগতে বিমূঢ়ে পপান্তরে পাপনিরীক্ষিতে বা।
পাপগ্রহ ক্ষেত্রগতেঽরিগেহে ক্ষেত্রাদিনাশং কথয়ন্তিতজ্জ্ঞাঃ॥

জ্যোতির্ব্বিদ্‌গণ বলেন যে চতুর্থাধিপতি পাপগ্রহ হইয়া নীচস্থ, পাপগ্রহ মধ্যস্থ, পাপগ্রহ দৃষ্ট কিম্বা পাপ বা শক্র গ্রহের গৃহস্থ হইলে ভূমিনাশ হয়।

৯। পাপান্তরস্থে যদি ভূমিপুত্রে পাপান্তরে পাপনিরীক্ষিতে বা।
পাপগ্রহক্ষেত্রগতেঽথবা স্যাৎ ক্রূরাংশকে ভূমিবিনাশমাহুঃ॥

যদি মঙ্গল পাপগ্রহের মধ্যগত হইয়া পাপগ্রহ দৃষ্ট, পাপগ্রহ ক্ষেত্রগত, অথবা ক্রূর গ্রহের নবাংশে অবস্থান করে, তবে ভূম্যাদিনাশ হয়।

১০। ক্ষেত্রেশ্বরে পাপযুতে ধনস্থে নীচারিভে ক্ষেত্রবিনাশমেতি।
সোচ্চস্থিতে তদ্ভবনেশ্বরে তু পাপান্বিতে বিক্রয়মেতি ভূমেঃ॥

চতুর্থাধিপতি পাপযুক্ত হইয়া ধনস্থানে, অথবা নীচ কিম্বা শক্র গৃহে অবস্থিতি করিলে ভূমিনাশ হয়; আর উচ্চ রাশিতে পাপযুক্ত হইয়া অবস্থান করিলে ভূমি বিক্রয় সূচিত হইয়া থাকে।

১১। সুখে গুরৌ শোভনখেচরে বা সৌম্যান্তরেতদ্ভবনে সসৌম্যে
জীবে বলাঢ্যে যদি লগ্ননাথাৎ সুখী ভবেৎ সর্ব্বজনেষু মুখ্যঃ॥

চতুর্থে গুরু অথবা অন্য শুভগ্রহ থাকিলে অথবা চতুর্থ ভবন শুভগ্রহযুক্ত ও শুভগ্রহ মধ্যবর্ত্তী হইলে এবং লগ্নপতি অপেক্ষা বৃহস্পতি অধিকতর বলবান্ হইলে জাতক সুখী ও সর্ব্বজনশ্রেষ্ঠ হয়।

১২। শুক্রেন্দুবিদ্দেবপুরোহিতানাং ক্ষেত্রে সুখেনপূর্ণবলান্বিতাম্।
শুভান্বিতে শোভনদৃষ্টিযাতে জাতোনরোঽয়ং ভুবিভুক্তিভাক্স্যাৎ

চতুর্থভাব পূর্ণবলশালী ও শুক্র, চন্দ্র, বুধ কিম্বা বৃহস্পতির ক্ষেত্র হইয়া শুভ গ্রহযুক্ত বা দৃষ্ট হইলে জাত মানব পৃথিবীতে অতিশয় ভোগবান্ হইয়া থাকে।

১৩। পাপে বহুত্বে সুখরাশিযুক্তে তদীশ্বরে চারিবিমূঢ়যাতে।
পাপান্বিতে বা যমসূনুযুক্তে জাতো বহুত্বংসমুপৈতিপাপম্॥

সুখ (চতুর্থ) রাশিতে বহু পাপগ্রহ অবস্থিতি করিলে এবং সুখাধিপতি

পাপ বা অরিগৃহগত হইলে অথবা পাপগ্রহযুক্ত বিশেষত শনিযুক্ত হইলে জাত মানব পাপ কার্য্যে রত হয়।

১৪। হৃদয়ে পাপসংযুক্তে পাপদৃষ্টে তদীশ্বরে।
পাপান্তরে বা হৃদয়ে হৃৎকাপট্যং বিনির্দ্দিশেৎ ॥

চতুর্থে পাপগ্রহ, তদধিপতি পাপদৃষ্ট অথবা চতুর্থ ভবন পাপ গ্রহের মধ্যবর্ত্তী হইলে মানবের হৃদয়ের কপটতা প্রকাশ করে।

১৫। লগ্নে গুরৌ দানবপূজিতেন যুক্তে যদা তস্য বিশুদ্ধচিত্তম্।
পাপেসুখে তদ্ভবনাধিনাথে পাপান্বিতে তস্য বিরুদ্ধচিত্তম্ ॥

লগ্নে গুরু ও শুক্র থাকিলে মানব নির্ম্মল চিত্তবৃত্তি সম্পন্ন হইয়া থাকে, সুখস্থানে পাপগ্রহ থাকিলে এবং সুখাধিপতি পাপগ্রহ যুক্ত হইলে মানব কুৎসিৎ চিত্তবৃত্তি সম্পন্ন হয়।

১৬। বাহনেশে বলযুতে বাহনে শুভসংযুতে।
শুভগ্রহেণ সংদৃষ্টে বাহনাদি ফলং ভবেৎ ॥

বাহনাধিপতি (চতুর্থ পতি) বলবান হইলে এবং চতুর্থ স্থান শুভগ্রহ যুক্ত বা দৃষ্ট হইলে যানবাহনাদি ফল লাভ হয়।

১৭। সুবর্ণ-বস্ত্রাভরণাদিযানং শুক্রাদ্বদেৎ তৎ সুখরাশিতো বা।
সেন্দ্বৌচতুর্থাধিপতৌ বিলগ্নে লগ্নেশ্বরেণাপি যুতেঽশ্বলাভঃ ॥

সুবর্ণ, বস্ত্র, আভরণ ও বাহনাদি শুক্র হইতে এবং চতুর্থ রাশি হইতে নির্ণীত হয়। চতুর্থাধিপতি ও চন্দ্র লগ্নাধিপতির সহিত লগ্নে অবস্থান করিলে অশ্ব লাভ হয়।

১৮। ভাগ্যেশ্বরাল্লাভগতে বিলগ্ননাথে সুখেশে যদি ভাগ্যরাশৌ।
সুখায়ভাগ্যে তনুনায়কে বা ত্বসংখ্যযানাদিযুতঃ প্রসিদ্ধঃ ॥

যদি নবমপতির একাদশ স্থানে, লগ্নপতি এবং নবমে চতুর্থপতি অথবা চতুর্থে কিম্বা নবমে লগ্নপতি অবস্থিতি করে, তবে মানব অসংখ্য যানবাহনাদিযুক্ত এবং বিখ্যাত হইয়া থাকে।

১৯। ধনেশে লগ্নভাবস্থে কর্ম্মেশে ধনমাশ্রিতে।
বাহনে সোচ্চখেটস্থে বাহনাধিপতির্ভবেৎ॥

ধনাধিপতি লগ্নে এবং কর্ম্মাধিপতি ধনস্থানে এবং চতুর্থে উচ্চভবনস্থ গ্রহ অবস্থান করিলে জাতক বহু বাহনযুক্ত হয়।

২০। ধনাধিপেন সংযুক্তে ব্যয়েশে সোচ্চরাশিগে।
ভাগ্যাধিপেন সংদৃষ্টে বাহনাদিপতির্ভবেৎ॥

ব্যয়াধিপতি ধনাধিপতির সহিত স্বীয় উচ্চ রাশিতে অবস্থান করিয়া ভাগ্যাধিপতি কর্ত্তৃক দৃষ্ট হইলে বহু বাহনাদি হয়।

২১। কর্ম্মাধিপে চতুর্থস্থে লাভনাথেন সংযুতে।
ভাগ্যনাথেন বা যুক্তে বহুবাহন দেশভাক্॥ সঃ, চঃ,

দশমাধিপতি লাভাধিপতির বা ভাগ্যাধিপতির সহিত যুক্ত হইয়া চতুর্থ স্থানে অবস্থান করিলে বহু যানবাহন ও বহুদেশের অধিপতি হয়।

২২। লগ্নে চৈব যদা জীবো ধনে সৌরিশ্চ সংস্থিতঃ।
রাহুশ্চ সহজস্থানে মাতা তস্য ন জীবতি॥

লগ্নে বৃহস্পতি, ধনস্থানে শনি, তৃতীয়ে রাহু থাকিলে মাতার বিনাশ হয়।

## পুত্রভাব-বিবেক।

১।সুতাভিধানং ভবনং শুভানাং যোগেন দৃষ্ট্যা বিহিতংবিলোক্যম্।
সন্তানযোগং প্রবদেন্মনীষী বিপর্য্যয়ত্বে হি বিপর্য্যয়ং স্যাৎ॥

শুভগ্রহযুক্ত বা দৃষ্ট পঞ্চম ভবনকে পণ্ডিতগণ সন্তানযোগ কহেন। ইহার বিপরীতে বিপরীত ফল হয় অর্থাৎ পাপগ্রহ যুক্ত হইলে বা তাহার দৃষ্টি থাকিলে সন্তান জন্মে না এবং জন্মিলেও বাঁচে না।

২। সন্তানভাবো নিজনাথদৃষ্টঃ সন্তানলব্ধিং শুভদৃষ্টযুক্তঃ।
করোতি পুংসামশুভৈঃ প্রদৃষ্টস্বামিস্ত্বদৃষ্টো বিপরীতমেব॥

সন্তানভাবাধিপতি গ্রহের অথবা অন্য কোন শুভগ্রহের পুত্রভাবে দৃষ্টি থাকিলে অথবা কোন শুভগ্রহ তথায় অবস্থান করিলে, মনুষ্যের বহু সন্তান লাভ হয়। কিন্তু সুতভবনে পুত্রভাবাধিপতির দৃষ্টি না থাকিয়া, অন্য কোন অশুভ গ্রহের দৃষ্টি থাকিলে বিপরীত ফল হয়, অর্থাৎ সন্তান জন্মে না অথবা জন্মিয়া বাঁচে না।

৩। লগ্নে বিত্তে তৃতীয়ে বা লগ্নেশোঽপত্যমগ্রিমম্।
তুর্য্যে তু জন্মদ্বিতীয়ং পুনঃ পুত্রাদিজন্ম চ॥ জাঃ, ভঃ,

লগ্নে, দ্বিতীয় বা তৃতীয় স্থানে লগ্নাধিপতি থাকিলে প্রথমে পুত্র সন্তান জন্মে এবং চতুর্থ স্থানে থাকিলে দ্বিতীয়দিবারে পুত্র জন্মে। অন্যান্য স্থানে এই ভাবে কল্পনা করিয়া লইতে হয়।

৪। অঙ্গাধিপেলগ্নগতে তৃতীয়ে ধনালয়ে বা প্রথমংসুতঃ স্যাৎ।
সুখে যদা লগ্নপতে নরস্য কন্যা সুতো বেতি সুতশ্চ কন্যা॥

ইতি ভাবকুতুহলম্।

যদি লগ্নাধিপতি লগ্নে, দ্বিতীয় ভবনে কিম্বা তৃতীয় স্থানে অবস্থান করে, তাহা হইলে প্রথমে পুত্র এবং দ্বিতীয় বারে কন্যা জন্ম হয়। আর যদি লগ্নাধিপতি চতুর্থ ভবনে অবস্থান করে, তাহা হইলে প্রথমে কন্যা তারপর পুত্র পুনরায় কন্যা তারপর পুত্র, এইরূপ ভাবে হইতে থাকে অথবা কন্যাও পুত্র যমল হইতে থাকে। কিন্তু ইহাতে বিশেষ এই যে লগ্ন, লগ্নপতি পঞ্চম স্থান ও পঞ্চমাধিপতি যদি দ্ব্যাত্মক রাশিগত হয়, তাহাহইলে ঐরূপ যমল সন্তান হইবে।

৫। ষড়াদিত্রয়সংস্থেতু সুতাধীশে হতপুত্রো।
কেন্দ্র ত্রিকোণ সংস্থেতু পুত্রলাভাভিসম্ভবঃ॥

ইতি পরাশরঃ।

ষষ্ঠ, অষ্টম কিম্বা দ্বাদশ স্থানে পঞ্চমাধিপতি অবস্থান করিলে পুত্র বিনষ্ট হয়; কিন্তু কেন্দ্র কিম্বা ত্রিকোণে পঞ্চমাধিপতি অবস্থান করিলে পুত্র লাভ হয়।

৬। দ্বিদেহসংস্থা ভৃগুভৌমচন্দ্রাঃ সন্তানমাদৌ জনয়ন্তি নূনম্।
এতে পুনর্ধন্বিগতা ন কুর্য্যুঃ পশ্চাত্তথাদৌ গদিতঃ মহদ্ভিঃ॥

জ্যোতির্ব্বিদ্‌গণ বলেন যে যদি চন্দ্র, মঙ্গল ও শুক্র দ্ব্যাত্মক রাশিতে থাকেন, তবে প্রথমে পুত্র জন্মে এবং উক্ত গ্রহত্রয় ধনু রাশিতে অবস্থান করিলে পূর্ব্বে বা পরে আদৌ পুত্র জন্মে না।

৭। সন্তানভাবে গগনেচরানাং যাবন্মিতানামিহদৃষ্টিরস্তি।
স্যাৎ সন্ততিস্তৎপ্রমিতা নৃসংজ্ঞৈর্নরশ্চকন্যা প্রমদাভিধানৈঃ॥

সন্তানভাবে যে কয়েকটী গ্রহের দৃষ্টি থাকে, মানবের ততগুলি সন্তান জন্মে, পুং গ্রহের দৃষ্টিতে পুত্র ও স্ত্রী গ্রহের দৃষ্টিতে কন্যা হয়। (৫ম পতি বলবান ও ৫ম ভাব শুভদৃষ্ট হইলে দৃষ্টি সংখ্যা অপেক্ষা অধিক সন্তান হয়।)

৮। সন্তানভাবাঙ্কসমানসংখ্যা স্যাৎ সন্ততির্ব্বেতি বদন্তি কেচিৎ।
নীচোচ্চমিত্রারিগৃহস্থিতানাং দৃষ্ট্যাশুভং বাশুভমত্র নৃণাম্॥

কোন জ্যোতির্ব্বিদ বলেন সন্তান ভাবের অঙ্কের সমান সংখ্যক সন্তান জন্মে। সন্তান স্থানে যে যে গ্রহের দৃষ্টি থাকে, সেই সকল গ্রহ উচ্চ ও মিত্র গৃহস্থিত হইলে শুভ ফল হইয়া থাকে, এবং নীচ ও শত্রু ভবনগত হইলে অশুভ ফল হইয়া থাকে।

৯। নবাংশতুল্যাপ্যথবাত্র সংখ্যা দৃষ্ট্যা শুভানাং দ্বিগুণাবগম্যা।
ক্লিষ্টা চ পাপ গ্রহদৃষ্টিযোগান্মিশ্রা চ মিশ্র গ্রহদৃষ্টিরত্র॥

সন্তান স্থানের নবাংশ সংখ্যক অথবা উক্তস্থানে যে কয়েকটী শুভগ্রহের দৃষ্টি থাকে তাহার দ্বিগুণ পরিমিত সন্তান জন্মে। পুত্র ভবনে পাপগ্রহের দৃষ্টি বা যোগ থাকিলে সন্তান কৃশ ও রুগ্ন হয় এবং শুভাশুভ উভয় বিধ গ্রহের দৃষ্টি বা যোগ থাকিলে নাতিরুগ্ন, নাতিবলিষ্ঠ, নাতিসুন্দর ও নাতিকুৎসিৎ সন্তান জন্মে।

১০। সুতাভিধানে ভবনে যদি স্যাৎ খলস্য রাশিঃ খলখেটযুক্তঃ।
সৌম্যগ্রহালোকনবর্জ্জিতশ্চ সন্তানহীনো মনুজস্তদানীম্॥

পাপগ্রহের ভবনে কাহারও পুত্র ভাব হইলে এবং সেই ভবনে শুভ গ্রহের দৃষ্টি না থাকিয়া অন্য পাপ গ্রহযুক্ত হইলে মানব নিঃসন্তান হয়।

১১। কবিঃ কলত্রে দশমে মৃগাঙ্কঃ পাতালযাতাশ্চ খলা ভবন্তি।
প্রসূতিকালে কিল মানবঞ্চ সন্তাহীনং জনয়ন্তি নূনম্॥

যদি জন্মকালে সপ্তমে শুক্র, দশমে চন্দ্র ও চতুর্থে পাপগ্রহ থাকে, তাহা হইলে মানব নিঃসন্তান হয়।

১২। সুতে সিতাংশে চ সিতেন দৃষ্টে বহুন্যপত্যানি বিরোধপীড়াঃ।
দাসীভবান্যাত্মজভাবনার্থে যাবন্মিতেঽংশে শিশুসংমিতিঃ স্যাৎ॥

সুতভাব শুক্রের নবাংশ হইয়া, তাহাতে শুক্রের দৃষ্টি থাকিলে মনুষ্যের বহু সন্তান হয় অথবা ঐ অংশ সংখ্যার সমান সংখ্যক সংন্তান হয় কিন্তু সন্তান গণ পীড়াযুক্ত, বিবাদ পরায়ণ ও দাস্যকার্য্যে রত হয়।

১৩। সন্তানাধিপতেঃ পুত্রে ষষ্ঠে রিপুফেস্থিতেঽশুভেঃ,
পুত্রাভাবো ভবেত্তস্য যদি জাতো ন জীবতি॥

সন্তানভাবাধিপতি গ্রহের পঞ্চম, ষষ্ঠ বা দ্বাদশ গৃহে যদি কোন পাপগ্রহ অবস্থান করে তাহা হইলে মনুষ্যের পুত্র জন্মে না এবং জন্মিলেও অল্পায়ু হয়।

১৪। সহজে সহজাধীশে ধনে লগ্নে সুতেঽপি বা।
ন তস্য জায়তে বালো যদি জাতো ন জীবতি॥

তৃতীয় ভবনাধিপতি গ্রহ তৃতীয় স্থানে, ধনস্থানে, তনু স্থানে অথবা সুত-স্থানে অবস্থান করিলে মনুষ্যের পুত্র জন্মে না এবং জন্মিলেও বাঁচে না।

১৫। যদি শুক্রোবিয়ৎসংস্থঃ সুতাধীশো বলান্বিতঃ।
সুখেশো লাভগো বাপি খলগেহগতো যদা।
তদাপত্যং ভবেন্নৈব খলো যদি নরত্রিগঃ॥

যদি বলবান শুক্র পুত্রভাবাধিপতি হইয়া দশম স্থানে অবস্থান করে অথবা সুখাধিপতি একাদশ ভবনে থাকে এবং কোন পাপগ্রহ যদি সেই

একাদশ গৃহের অধিপতি হয় এবং তৃতীয় ও নবমস্থানে পাপ গ্রহ থাকে তাহা হইলে মনুষ্যের অপত্য জন্মে না।

১৬। চন্দ্রাদ্বা পঞ্চমঃ পাপঃ পুত্রহানিকরঃ স্মৃতঃ।
তস্মাৎ পাপে সুতায়স্থে কন্যাহানিঃ প্রজায়তে॥

চন্দ্র হইতে পঞ্চমস্থানে পাপগ্রহ থাকিলে পুত্র হানি হয় এবং চন্দ্র হইতে পঞ্চম ও একাদশ স্থানে পাপগ্রহ থাকিলে কন্যাহানি হয়।

১৭। শুক্রেন্দুবর্গেণ যুতে সুতাখ্যে যুতেক্ষিতা বা ভৃগুচন্দ্রমাভ্যাম্।
ভবন্তি কন্যাঃ সমরাশিবর্গে পুত্রাশ্চ তস্মিন্ বিষমাভিধানে॥

পুত্র, ভবন, চন্দ্র, বা শুক্রের বর্গ অথবা তাহাদের দ্বারা দৃষ্ট বা যুক্ত হইয়া সমরাশির বর্গ হইলে কন্যা এবং বিষম রাশির বর্গ হইলে পুত্র জন্মে।

১৮। চন্দ্রাদ্বা পঞ্চমস্থানে বুধো যদি খলালয়ে।
তদাপি পুত্রী পুত্রো চ ন স্যাত্যাং জীবিনাং ক্বচিৎ॥

চন্দ্র হইতে পঞ্চম স্থানে পাপগ্রহের গৃহে বুধ অবস্থান করিলে মানবের পুত্র বা কন্যা কিছুই জন্মে না।

১৯। নবাংশকঃ পঞ্চমভাবসংস্থো যাবন্মিতৈঃ পাপখগৈঃ প্রদৃষ্টঃ।
নশ্যন্তি গর্ব্বা খলু তৎপ্রমাণাশ্চেদ্বীক্ষণং নো শুভখেচরাণাম্॥

যদি কোন ব্যক্তির পঞ্চম ভাবের নবাংশে কোন শুভগ্রহের দৃষ্টি না থাকিয়া কেবল পাপগ্রহের দৃষ্টি থাকে, তাহা হইলে যতগুলি পাপগ্রহের দৃষ্টি থাকিবে ততগুলি গর্ভস্থ সন্তান নষ্ট হইবে।

২০। ভূনন্দনো নন্দনভাবসংস্থো জাতঞ্চ জাতং তনয়ং নিহন্তি।
দৃষ্টো যদা চিত্রশিখণ্ডিজেন ভৃগোঃ সুতেন প্রথমোপপন্নম্॥

বৃহস্পতি কর্ত্তৃক দৃষ্ট তনয়ভবনস্থ মঙ্গল পুনঃ পুনঃ জাত বালক নষ্ট করে এবং শুক্র কর্ত্তৃক দৃষ্ট হইলে কেবল মাত্র প্রথমজাত সন্তান নষ্ট হয়। (জাঃ ভঃ।)

২১। পুত্রস্থানে তদীশে বা গুরৌ বা শুভবীক্ষিতে।
শুভেন সহিতে বাপি পুত্রপ্রাপ্তির্ন সংশয়ঃ॥

পুত্র স্থানে পুত্রাধিপতি থাকিলে অথবা গুরু শুভগ্রহ দৃষ্ট বা যুক্ত হইলে নিশ্চয় পুত্র লাভ হয়।

২২। লগ্নেশে পুত্রভাবস্থে পুত্রেশে বলসংযুতে।
পরিপূর্ণবলে জীবে পুত্রপ্রাপ্তির্ন সংশয়ঃ॥

লগ্নাধিপতি পুত্রস্থানগত, পুত্রাধিপতি বলবান এবং বৃহস্পতি সম্পূর্ণ বলবান হইলে নিশ্চয় পুত্র লাভ হইয়া থাকে।

২৩। পুত্রস্থানাধিপে জীবে পরিপূর্ণবলান্বিতে।
লগ্নাধিপেন বা দৃষ্টে পুত্রপ্রাপ্তির্ন সংশয়ঃ॥

বৃহস্পতি পুত্র স্থানের অধিপতি হইয়া সম্পূর্ণ বলবান কিম্বা লগ্নাধিপতি কর্ত্তৃক দৃষ্ট হইলে নিঃসন্দেহ পুত্র প্রাপ্তি হয়।

২৪। লগ্নপুত্রাধিপৌ কেন্দ্রে শুভগ্রহসমন্বিতৌ।
কুটুম্বেশে বলাঢ্যে তু পুত্রপ্রাপ্তির্ন সংশয়ঃ॥

লগ্নাধিপতি ও পুত্রাধিপতি কেন্দ্রস্থ হইয়া শুভগ্রহযুক্ত হইলে এবং দ্বিতীয়াধিপতি বলবান হইলে নিঃসন্দেহ পুত্র লাভ হয়।

২৫। লগ্নেশে দারভাবস্থে ভাগ্যেশে দারসংযুতে।
দ্বিতীয়েশে বিলগ্নস্থে পুত্রপ্রাপ্তির্ন সংশয়ঃ॥

লগ্নাধিপতি সপ্তমস্থানে এবং ভাগ্যাধিপতি সপ্তমাধিপতিযুক্ত এবং দ্বিতীয়াধিপতি লগ্নগত হইলে নিশ্চয় পুত্রপ্রাপ্তি হয়।

২৬। পাপমধ্যে তু তদ্ভাবে তদীশেপি তথাস্থিতে।
কারকে পাপসংযুক্তে পুত্রনাশং বদেত্তদা॥

পুত্রভাব ও তদ্ভাবপতি পাপগ্রহের মধ্যবর্ত্তী হইলে অথবা পুত্রকারক গ্রহ পাপযুক্ত হইলে পুত্র নাশ হয়।

২৭। পাপগ্রহা বন্ধুগতাশ্চ সর্ব্বে বংশস্য বিচ্ছেদকরোঽত্র জাতঃ।
লগ্নান্ত্যপুত্রাষ্টমরাশিযুক্তৈঃ পাপগ্রহৈর্ব্বংশবিনাশহেতুঃ ॥

পাপগ্রহ সকল চতুর্থে অবস্থান করিলে, অথবা লগ্ন, পঞ্চম, অষ্টম ও দ্বাদশ স্থানে পাপগ্রহ থাকিলে বংশ বিনাশ হয়।

২৮। রন্ধ্রে শশাঙ্কাৎ সহিতে তু পাপৈর্ব্বংশস্য বিচ্ছেদকরোঽত্রজাতঃ।
পাপে বিলগ্নে সুখগে শশাঙ্কে লগ্নেশ্বরে পঞ্চমরাশিযুক্তে ॥

চন্দ্র হইতে অষ্টমস্থান পাপগ্রহযুক্ত হইলে অথবা লগ্নে পাপগ্রহ, চতুর্থে চন্দ্র, লগ্নাধিপ পঞ্চমস্থানে থাকিলে বংশ বিনাশ হয়।

২৯। শুভেতরৈঃ পঞ্চমভাবযুক্তৈর্ন দৃশ্যতে পুত্রমুখং হি তেন।
জাতো যদি স্যাৎ ক্ষিতিসূনুলগ্নে রন্ধ্রে শনৌ পঞ্চমগে রবৌ বা॥

পঞ্চম স্থান পাপগ্রহ যুক্ত হইলে অথবা লগ্নে মঙ্গল, অষ্টমে শনি ও পঞ্চমে রবি থাকিলে মানব, পুত্র জন্মিলেও, পুত্রমুখ দেখিতে পায় না।

৩০। কারকে বলসম্পূর্ণে তদীশে শুভবীক্ষিতে।
বুদ্ধিস্থানেঽথবা সৌম্যে তীব্রবুদ্ধিং সমাদিশেৎ ॥

বুদ্ধিকারকগ্রহ বলবান অথবা বুদ্ধি (পঞ্চম) ভাবাধিপতি শুভগ্রহ দৃষ্ট কিম্বা বুদ্ধিস্থানে বুধ থাকিলে জাতক অতিশয় তীক্ষ্ণ বুদ্ধিসম্পন্ন হইয়া থাকে।

৩১। পুংগ্রহে পুংগ্রহং প্রাপ্তে পুংভাগে পুত্রনায়কে।
সুপুত্রজননং বিন্দ্যাৎ প্রথমং নাত্র সংশয়ঃ ॥

পুরুষগ্রহ পঞ্চমাধিপতি হইয়া পুরুষগ্রহের গৃহে বা অংশে অবস্থান করিলে নিশ্চয় প্রথমে সুপুত্র উৎপন্ন হয়।

৩২। স্ত্রীরাশৌ স্ত্রীগ্রহে প্রাপ্তে স্ত্রীভাগে পুত্রনায়কে।
দারিকাং প্রথমং বিন্দ্যাৎ ষণ্ডাংশে ষণ্ডমাদিশেৎ ॥

পঞ্চমাধিপতি স্ত্রী গ্রহ হইয়া স্ত্রী গ্রহের বর্গে বা স্ত্রী রাশিতে অবস্থান করিলে প্রথমে কন্যা জন্মে এবং ক্লীবগ্রহের নবাংশে থাকিলে নপুংসক জন্মে।

৩৩। লগ্নপুত্রেশ্বরাভ্যান্তু মিত্রত্বেনৈব মিত্রতা।
শত্রুত্বে শাত্রবং প্রোক্তং সমত্বে সমতা ভবেৎ॥

লগ্ন ও পুত্রাধিপতি এই গ্রহদ্বয়ের মধ্যে পরস্পর মিত্রতা, শত্রুতা অথবা সমতা থাকিলে, পিতা ও পুত্রের মধ্যে মিত্রতা, শত্রুতা অথবা সমতা হইবে।

৩৪। লগ্নপুত্রেশ্বরৌ খেটৌ পরস্পরনিরীক্ষিতৌ।
পরস্পরগৃহাংশস্থৌ শুশ্রূষাং কারয়েৎ সুতঃ॥

লগ্ন ও পুত্রাধিপতি গ্রহদ্বয় যদি পরস্পরকে দৃষ্টি করে অথবা পরস্পরের গৃহে বা নবাংশে অবস্থিত করে, তাহা হইলে পুত্রের দ্বারা শুশ্রূষা প্রাপ্ত হয়।

৩৫। লগ্নং পশ্যতি বা পুত্রনাথে লগ্নান্বিতে যদি।
লগ্নেশ্বরসুতর্ক্ষে বা পুত্রো বাক্যবশানুগঃ॥

পঞ্চমাধিপতি লগ্নকে দৃষ্টি করিলে অথবা লগ্নগত হইলে এবং লগ্নাধিপতি পঞ্চম স্থানগত হইলে পুত্র বশবর্ত্তী হইয়া থাকে।

৩৬। পুত্রস্থানেশ্বরে দুঃস্থে লগ্নেশেনাপি বাক্ষিতে।
সংদৃষ্টে কুজরাহুভ্যাং নিত্যং পিতৃবিদূষকঃ॥

পঞ্চমাধিপতি ষষ্ঠ, অষ্টম ও দ্বাদশস্থানস্থ হইয়া লগ্নাধিপতি, মঙ্গল ও রাহু দ্বারা দৃষ্ট হইলে পুত্র সর্ব্বদা পিতৃদ্বেষী হয়।

৩৭। তন্নাথে নাশভাবস্থে নাশস্থানেশসংযুতে।
নীচারিমূঢ়ভাবে বা হৃদ্গতং রোগমাদিশেৎ॥

পঞ্চমাধিপতি অষ্টম স্থানে তদধিপতিযুক্ত হইলে অথবা নীচ, শত্রু ও পাপ গ্রহের নবাংশে থাকিলে হৃদ্‌রোগ হয়।

পঞ্চম ভাবে যে যে বিষয়ের বিচার করিতে হয়, পঞ্চমাধিপতির বলাবল, অবস্থান ও শুভাশুভ গ্রহের দৃষ্টি দ্বারা সেই সকল বিষয়ের শুভাশুভ নির্ণয় বিধেয়। ভাবাধিপতি শুভগ্রহ, শুভ বর্গগত, শুভদৃষ্ট, স্বোচ্চাদি বর্গ ও স্বগৃহাদি বর্গগত হইলে পুত্র, মেধা, স্মৃতি প্রভৃতি পঞ্চম ভাবোক্ত ফলের শুভ হয়। এবং পাপদৃষ্ট পাপ ও শত্রু-গ্রহ-বর্গগত, নীচাদি ও শত্রুরাশিগত ও ক্রূরষষ্ঠ্যংশগত হইলে বিদ্যা, বুদ্ধি ও পুত্র সম্বন্ধে

অশুভ ফল হইয়া থাকে। বুদ্ধি, কারক বুধের অবস্থান ও বলাবল দ্বারা বুদ্ধি এবং গুরুর দ্বারা ধর্ম্মবুদ্ধি, ধর্ম্মজ্ঞানাদি বিচার্য্য। শুক্রের ঐরূপ অবস্থান দ্বারা কাব্যাদি বিষয়ের জ্ঞান, মঙ্গলের ঐরূপ অবস্থান দ্বারা অস্ত্রাদি চিকিৎসা বিষয়ের জ্ঞান, শনির দ্বারা তান্ত্রিক ব্যাপার বিষয়ক জ্ঞান নির্ণেয়। সুবুদ্ধি, দুর্বুদ্ধি ও বুদ্ধিহীনতা, বিজ্ঞ পাঠক গ্রহের অবস্থান ও বলাবল দ্বারা স্থির করিবেন। পঞ্চম গৃহ পাপ গ্রহের ক্ষেত্র ও পাপযুক্ত ও দৃষ্ট হইলে কৃমি, অজীর্ণ ও কোষ্ঠ-কাঠিন্য রোগ জন্মে।

## রিপুভাব-বিবেক।

১। দৃষ্টির্যুতির্ব্বা খলখেচরাণামরাতিভাবেঽরি-বিনাশনং স্যাৎ।
শুভগ্রহাণাং যুতিদৃষ্টিতোঽত্রশত্রূদ্গমোঽপ্যামনসম্ভবঃ স্যাৎ॥

রিপু ভাবে অশুভ গ্রহগুণের যোগ বা দৃষ্টি থাকিলে মানবের শত্রু বিনাশ হয়। এবং শুভগ্রহদিগের যোগ বা দৃষ্টি থাকিলে শত্রু বৃদ্ধি ও শারীরিক এবং মানসিক পীড়া হয়। ইতি জাতকাভরণে।

২। ষষ্ঠেশ্বরে ক্রূরযুতে বিলগ্নে রন্ধ্রস্থিতে বা ব্রণদঃ শরীরে।
কর্ম্মস্থিতে তাদৃশখেচরেন্দ্রে ব্রণপ্রদোঙ্গে শুভদৃষ্টিযুক্তে॥

ষষ্ঠাধিপতি ক্রূর গ্রহযুক্ত হইয়া লগ্নে অথবা অষ্টম স্থানে অবস্থান করিলে শরীরে ব্রণপীড়া দায়ক হয়। উক্তরূপ গ্রহ শুভগ্রহ দৃষ্ট হইয়া দশমস্থানে থাকিলেও শরীরে ব্রণপীড়া দায়ক হয়।

৩। বিনা বিলগ্নাধিপতিং গ্রহেষু লগ্নস্থিতেষ্বত্র তু কুষ্ঠভাক্ স্যাৎ।
পিত্রাদিকানাং ফলমেবমাহু মুনিশ্বরাঃ কারকভাবনাথৈঃ॥

লগ্নাধিপতি বিনা উক্তরূপ গ্রহগণ লগ্নে অবস্থিতি করিলে কুষ্ঠরোগ হয়, পিতাদিরও ভাব, কারক ও ভাবপতি গ্রহের দ্বারা এইরূপ ফল নির্দ্দেশ করিতে হয়।

৪। ষষ্ঠেশলগ্নাধিপতি সমন্দৌ কেন্দ্রত্রিকোণে যদি বন্ধনং স্যাৎ।
সরাহুকেতু যদি কেন্দ্রকোণে বদন্তি তজ্জ্ঞা নিগড়ং তদানীম্॥

ষষ্ঠাধিপতি ও লগ্নাধিপতি শনিযুক্ত হইয়া কেন্দ্রে কিম্বা ত্রিকোণে অবস্থান করিলে বন্ধন এবং রাহু অথবা কেতু যুক্ত হইয়া কেন্দ্রে অথবা ত্রিকোণে অবস্থান করিলে শৃঙ্খলাবদ্ধ হয়।

৫। শন্যারসহিতে ষষ্ঠে রবিরাহুনিরীক্ষিতে।
লগ্নেশ্বরে হীনবলে দীর্ঘরোগী ভবেন্নরঃ॥

রবি ও রাহু কর্তৃক দৃষ্ট হইয়া ষষ্ঠস্থানে শনি ও মঙ্গল থাকিলে এবং লগ্নাধিপতি হীনবল হইলে জাতক দীর্ঘরোগী হইয়া থাকে।

৬। ষষ্ঠে চন্দ্রে শনৌ রন্ধ্রে ব্যয়ে পাপে বিলগ্নপে।
পাপাংশকসমাযুক্তে পানসং রোগমাদিশেৎ॥

ষষ্ঠস্থানে চন্দ্র অষ্টমস্থানে শনি, ব্যয়স্থানে পাপগ্রহ থাকিলে, এবং লগ্নাধিপতি পাপগ্রহের নবাংশে অবস্থান করিলে পানসরোগ হইয়া থাকে।

৭। শত্রুস্থানাধিপে কেন্দ্রে পাপগ্রহনিরীক্ষিতে।
ষষ্ঠে বা পাপবাহুল্যে শত্রুপীড়াং বিনির্দিশেৎ॥

ষষ্ঠাধিপতি পাপগ্রহ কর্তৃক দৃষ্ট হইয়া কেন্দ্রে অবস্থান করিলে অথবা ষষ্ঠে বহু পাপগ্রহ থাকিলে জাতক শত্রু কর্তৃক পীড়িত হইয়া থাকে।

৮। লগ্নেশে শত্রুরাশিস্থে তদীশে লগ্নমাশ্রিতে।
মন্দমান্দ্যগুসংযুক্তে শত্রুপীড়াং বিনির্দিশেৎ॥

লগ্নাধিপতি ষষ্ঠে ও ষষ্ঠাধিপতি লগ্নে অবস্থান করিলে এবং শনি, গুলিক অথবা রাহু কর্তৃক যুক্ত হইলে শত্রু কর্তৃক পীড়িত হইতে হয়।

৯। লগ্নেশে ষষ্ঠভাবস্থে ষষ্ঠেশেন নিরীক্ষিতে।
তৌ বা বিলগ্নভাবস্থৌ জ্ঞাতিপীড়াং বিনির্দিশেৎ॥

ষষ্ঠাধিপতি কর্তৃক অবলোকিত হইয়া লগ্নাধিপতি ষষ্ঠস্থানে অবস্থান করিলে অথবা তাহারা লগ্নে অবস্থান করিলে জ্ঞাতিপীড়া হইয়া থাকে।

১০। ভাগ্যেশে ষষ্ঠরাশিস্থে ষষ্ঠেশেন নিরীক্ষিতে।
ষষ্ঠেশে মন্দভৌমাভ্যাং যুতে চোরাগ্নিপীড়নম্ ॥

ভাগ্যাধিপতি ষষ্ঠাধিপতি কর্ত্তৃক নিরীক্ষিত হইয়া ষষ্ঠে অথবা ষষ্ঠাধিপতি মঙ্গল অথবা শনিযুক্ত হইলে চোর ও অগ্নি কর্ত্তৃক পীড়িত হইতে হয়। সঃ.চিঃ।

## জায়াভাব-বিবেক।

১। মূর্ত্তেঃ কলত্রস্য নবাংশকো বা দ্বিষট্‌কভাগাশ্চ ন বা শুভানাম্
অন্যেন যোগেন হি মানবানাং স্যাদঙ্গনানামচিরাদবাপ্তিঃ ॥

যদি তনু কিম্বা জায়াভাবের নবাংশ বা দ্বাদশাংশের অধিপতি শুভগ্রহ হয় ও তাহাতে অন্য গ্রহের যোগ থাকে, তাহা হইলে মানবগণের অবিলম্বে অঙ্গনা প্রাপ্তি হয়।

২।সৌম্যৈর্যুক্তং সৌম্যভং সৌম্যদৃষ্টং জায়াগেহং দেহিনামঙ্গনাপ্তিঃ।
কুর্য্যান্নূনং বৈপরীত্যাদভাবোমিশ্রত্বেন প্রাপ্তিকালপ্রলাপঃ ॥

জায়াস্থান কোন শুভগ্রহের ভবন হইলে এবং তাহাতে সেই শুভ গ্রহের যোগ বা দৃষ্টি থাকিলে মানবের অল্প বয়সে বিবাহ হয়। ইহার বিপরীত হইলে স্ত্রী লাভ হয় না। মিশ্র গ্রহের যোগ বা দৃষ্টি থাকিলে বিবাহ কালে অনেক তর্কবিতর্ক হইয়া থাকে।

৩। লগ্নাদ্ব্যয়ে বা রিপুমন্দিরে বা দিবাকরেন্দূ ভবতস্তদানীম্।
স্যান্মানবস্যাত্মজ এক এব ভার্য্যাপি চৈকেতি বদন্তি সন্তঃ ॥

পণ্ডিতগণ বলেন লগ্ন হইতে ষষ্ঠ বা দ্বাদশ গৃহে রবি ও চন্দ্র অবস্থান করিলে মনুষ্যের একটীমাত্র পুত্র এবং এক স্ত্রী লাভ হইয়া থাকে।

৪। গণ্ডান্তকালে চ কলত্রভাবে ভৃগোঃসুতে লগ্নগতেহর্কজাতে।
বন্ধ্যাপতিঃ স্যান্মনুজস্তদানীং শুভেক্ষিতং নো ভবনং সুতানাম্ ॥

যাহার জন্মকালে লগ্নে শনি এবং সপ্তমে শুক্র থাকে এবং সুতস্থানে কোন শুভগ্রহের দৃষ্টি না থাকে, সে ব্যক্তি বন্ধ্যা নারীর পতি হয়।

৫। ব্যয়ালয়ে বা মদনালয়ে বা খলস্য গেহে নিহিতে হিংমাংশৌ।
কলত্রহীনো মনুজস্তনুজৈর্বিবর্জ্জিতঃ স্যাদিতি চিন্তনীয়ম্ ॥

সপ্তম বা দ্বাদশ স্থান যদি পাপ গ্রহের ক্ষেত্র হয় এবং তাহাতে চন্দ্র অবস্থান করে, তাহা হইলে মনুষ্য পুত্রকলত্র বিহীন হয়।

৬। প্রসূতিকালে চ কলত্রভাবে যমস্য বা ভূতনয়স্য বর্গে।
তাভ্যাংপ্রদৃষ্টে ব্যভিচারিণী স্যাৎ ভর্ত্তাপি তস্যা ব্যভিচারকর্ত্তা ॥

জন্ম সময়ে যদি শনি অথবা মঙ্গলের ক্ষেত্রে কাহারও জায়াভাব পতিত হয় এবং ঐ ভাবে উক্ত গ্রহদ্বয়ের দৃষ্টি থাকে তবে তাহার পত্নী ব্যাভিচারিণী হয় এবং ভর্ত্তা স্বয়ং তাহার নিয়োগকারী হয়।

৭। শুক্রেন্দুপুত্রৌশ্চ কলত্রসংস্থৌ কলত্রহীনং কুরুতো নরং তৌ।
শুভেক্ষিতৌ তৌ বয়সো বিরামে কামং চ বালাং লভতে মনুষ্যঃ ॥

শুক্র ও বুধ জায়া স্থানে অবস্থান করিলে মনুষ্যের স্ত্রীলাভ হয় না। কিন্তু তাহারা যদি শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হন, তাহা হইলে, অধিক বয়সে বালিকা রমণী সহ পরিণয় হয়।

৮। শুক্রেন্দুজীবশশিজৈঃ সকলৈস্ত্রিভিশ্চ
দ্বাভ্যাং কলত্রভবনে চ তথৈককেন।
এষাং গৃহে বিষমভেহথ বিলোকিতে বা
সন্তি স্ত্রিয়ো ভবনবর্গখলস্বভাবাঃ ॥

শুক্র, চন্দ্র, বৃহস্পতি এবং বুধ এই গ্রহচতুষ্টয় অথবা ইহাদের মধ্যে কোন তিন, দুই, বা এক গ্রহ যদি পত্নীস্থানে অবস্থান করে অথবা উক্ত সপ্তমস্থান যদি বিষম রাশি বা ঐ সকল গ্রহদিগের মধ্যে কাহারও ভবন বা তৎকর্ত্তৃক বিলোকিত হয়, তবে মনুষ্যের খলস্বভাবা অনেক গুলি পত্নী হয়।

৯। চন্দ্রাদ্বিলগ্নাচ্চ খলাঃ কলত্রে হন্যুঃ কলত্রং বলযোগতস্তে।
চন্দ্রার্কপুত্রৌ চ কলত্রসংস্থৌ পুনর্ভবাস্ত্রীপরিলব্ধিদৌ স্তঃ ॥

লগ্ন বা চন্দ্র হইতে সপ্তম ভবনস্থ বলবান ক্রুরগ্রহ মানবের স্ত্রী বিনাশ করে। চন্দ্র এবং শনি জায়া স্থানে থাকিলে মানবের পুনর্ভবা স্ত্রী লাভ হয়।

১০। কলত্রভাবে চ নবাংশতুল্যা নরস্য নার্য্যো গ্রহবীক্ষণাদ্বা।
এতৈককভৌমার্কনবাংশকে চ যামিত্রভাবস্থ বুধার্কয়োর্ব্বা॥

জায়াধিপতির নবাংশাধিপতির আকার ও বর্ণাদির ন্যায় স্ত্রীর অবয়ব হইবে। এবং সপ্তমগৃহে যে সকল গ্রহের দৃষ্টি থাকে, তাহাদের অবয়বাদি প্রভেদেও ভার্য্যার অবয়বাদির প্রভেদ হইয়া থাকে, সপ্তমস্থ বুধ ও রবির আকার অনুযায়ী স্ত্রীর আকার হয় এবং রবি ও কুজের নবাংশে এক স্ত্রী হয়।

১১। শুক্রস্য বর্গেণ যুতে কলত্রে বহ্বঙ্গনাপ্তির্ভৃগুবীক্ষণেন।
শুক্রেক্ষিতে সৌম্যগণেঽঙ্গনানাং বাহুল্যমেবাশুভবীক্ষণেন॥

সপ্তমভাব শুক্রের বর্গ হইয়া তাহাতে শুক্রের দৃষ্টি থাকিলে বহু পত্নী লাভ হয়। সপ্তমস্থান শুভবর্গ হইয়া শুক্র কর্ত্তৃক দৃষ্ট হইলে স্ত্রী লাভ হয় এবং পাপগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হইলে বহু কষ্টে স্ত্রীলাভ হয়।

১২। মহীসুতে সপ্তমভাবযাতে কান্তাবিযুক্তঃ পুরুষস্তদা স্যাৎ।
মন্দেঽপিদৃষ্টে ম্রিয়তেঽপিলব্ধা শুভগ্রহালোকনবর্জ্জিতেঽস্মিন্॥

সপ্তমভাবে মঙ্গল অবস্থান করিলে পুরুষ স্ত্রী বিহীন হয় এবং উক্তভাবে শনির দৃষ্টি থাকিলে এবং তথায় শুভগ্রহের দৃষ্টি না থাকিলে মানবের স্ত্রীলাভ হইয়াও অচিরে স্ত্রীবিয়োগ হয়।

১৩। পত্নীস্থানে যদা রাহুঃ পাপযুগ্মেন বীক্ষিতঃ।
পত্নীযোগস্তদা ন স্যাৎ ভূত্বাপি ম্রিয়তেঽচিরাৎ॥

জায়াস্থানে রাহু দুইটী পাপগ্রহের দৃষ্টি যুক্ত হইয়া অবস্থান করিলে মানবের পত্নী লাভ হয় না এবং হইলেও অবিলম্বে কালগ্রাসে পতিত হয়।

১৪। লগ্নেব্যয়ে চ পাতালে যামিত্রে চাষ্টমে কুজে।
নারীবৈধব্যমাপ্নোতি ভর্ত্তুর্জায়া ন জীবতি॥
ষষ্ঠে চ ভবনে ভৌমঃ সপ্তমে রাহুসম্ভবঃ।
অষ্টমে চ যদা সৌরিস্তস্য নারী ন জীবতি॥

লগ্নে, চতুর্থে, সপ্তমে, অষ্টমে অথবা দ্বাদশে মঙ্গল থাকিলে নারীর স্বামী বিয়োগ এবং পুরুষের স্ত্রী বিয়োগ হয়; আর ষষ্ঠে মঙ্গল, সপ্তমে রাহু ও অষ্টমে শনি থাকিলে জায়াবিনাশ হয়। (জাঃ, ভঃ।)

১৫। শুক্রে কলত্রেত্বতিকামুকঃস্যাদ্বুধেহন্যদারে নিরতো গুরৌতু।
স্বদারসক্তো দিননাথপুত্রে কুদারসক্তঃ সুপতৌ সুদারঃ ॥

সপ্তম স্থানে শুক্র থাকিলে মানব অতিশয় কামুক, বুধ থাকিলে পরদাররত, বৃহস্পতি থাকিলে স্বীয় স্ত্রীতে রত, শনি থাকিলে কুৎসিৎ স্ত্রীতে রত এবং সপ্তমাধিপতি শুভগ্রহ হইলে সুদারযুক্ত হইয়া থাকে।

১৬। কুজে বহুস্ত্রীষু রতঃ কুলঘ্নো ভানৌ কুটুম্বী বহুদারসক্তঃ।
লগ্নস্থিতা বিত্তকলত্রশত্রুনাথাঃ সশুক্রা যদি পাপযুক্তাঃ ॥

সপ্তম স্থানে মঙ্গল থাকিলে জাতক বহুস্ত্রীরত, সূর্য্য থাকিলে কুলনাশক এবং লগ্নে দ্বিতীয়াধিপতি, সপ্তমাধিপতি ও ষষ্ঠাধিপতি শুক্রের সহিত পাপগ্রহ যুক্ত হইয়া অবস্থান করিলে বহুদাররত ও কুটুম্ব পরায়ণ হইয়া থাকে।

১৭। লগ্নেশ্বরে শত্রুকুটুম্বনাথে পাপৈর্যুতে বা যদি দাররাশৌ।
সৌরে সপাপে যদি দারনাথে জাতঃ পরস্ত্রীষু রতঃ কুটুম্বে ॥

লগ্ন, ষষ্ঠ বা দ্বিতীয়াধিপতি পাপগ্রহযুক্ত হইয়া সপ্তমে অথবা পাপযুক্ত শনি সপ্তমাধিপতি সহ যুক্ত হইয়া অবস্থান করিলে জাতক পরস্ত্রীরত হয়।

১৮। ধীধর্ম্মনাথৌ সকলত্রনাথৌ দুঃস্থানগৌ হীনবলৌ শুভেন।
দৃষ্টে সুতে দারবহুত্বযোগে ত্বপুত্রযোগং মুনয়োবদন্তি ॥

মুণিগণ বলিয়াছেন, যে যদি পঞ্চম ও নবমাধিপতি বলহীন হইয়া সপ্তমাধিপতির সহিত ষষ্ঠ, অষ্টম বা দ্বাদশ স্থানে অবস্থিতি করে এবং শুভগ্রহ দ্বারা পঞ্চম স্থান দৃষ্ট হয়, তাহা হইলে বহুস্ত্রী যোগ হইয়া অপুত্রক যোগ হইয়া থাকে।

১৯। ক্ষীণে শশাঙ্কে যদি পাপযুক্তে দারস্থিতেন্যকলত্রগামী।
লগ্নে সপাপে যদি দারনাথে জাতঃ পরস্ত্রীষু রতঃ কুমার্গী ॥

ক্ষীণচন্দ্র পাপগ্রহ যুক্ত হইয়া সপ্তম স্থানে থাকিলে জাতমানব পরস্ত্রীরত

হয়, আর সপ্তমাধিপতি পাপযুক্ত হইয়া লগ্নে অবস্থান করিলেও মানব পরস্ত্রীরত ও কুপথগামী হয়।

২০। দারেশে শুভসংযুক্তে শুভখেচরবীক্ষিতে।
শুভগ্রহণাং মধ্যস্থে সৎকলত্রাদিভাগ্ ভবেৎ॥

সপ্তম ভাবপতিগ্রহ শুভগ্রহ যুক্ত বা দৃষ্ট হইলে অথবা শুভগ্রহের মধ্যবর্ত্তী হইলে মানব সৎপত্নী লাভ করে।

২১। নীচাংশে নীচসংযুক্তে দারনাথে চ কারকে।
কুস্ত্রীযুতো ভবেজ্জাতঃ শুভদৃষ্টিবিবর্জ্জিতে॥

সপ্তম ভাবপতি ও সপ্তম ভাবকারক গ্রহ নীচাংশগত অথবা নীচস্থ গ্রহ-যুক্ত হইয়া শুভ গ্রহের দৃষ্টিহীন হইলে জাতমানব কুৎসিৎ স্ত্রী লাভ করে।

২২। দারেশে শুভরাশ্যংশে কারকে বা তথাবিধে।
কর্ম্মেশে বলসংযুক্তে সৎকলত্রসমন্বিতঃ॥

সপ্তমাধিপতি ও সপ্তমভাবকারক গ্রহ সৌম্যরাশিতে অথবা শুভ গ্রহের নবাংশে অবস্থান করিলে এবং কর্ম্মাধিপতি বলবান হইলে মানব সৎকলত্র-বান হইয়া থাকে।

২৩। গুরুণা সহিতে দৃষ্টে দারনাথে বলান্বিতে।
কারকে বা তথাভাবে পত্নী ব্রতপরায়ণা॥

সপ্তমপতি ও সপ্তমভাবকারক গ্রহ বৃহস্পতি কর্ত্তৃক দৃষ্ট বা যুক্ত হইয়া বলবান হইলে মানবের পত্নী ব্রত-পরায়ণা (ধার্ম্মিকা) হইয়া থাকে।

২৪। কলত্রাধিপতৌ কেন্দ্রে শুভগ্রহনিরীক্ষিতে।
শুভাংশে শুভরাশৌ বা পত্নী পতিব্রতা ভবেৎ॥

সপ্তমাধিপতি শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হইয়া কেন্দ্রে, শুভগ্রহাংশে বা শুভ-রাশিতে অবস্থান করিলে মানবের পত্নী পতিব্রতা হয়।

২৫। দারেশ্বরে সন্নিহিতে বিলগ্ননাথস্য বাল্যে পরিণীতমাহুঃ।
লগ্নাৎ কলত্রাচ্ছুভখেচরেন্দ্রে সমীপরাশৌ যদি তত্তথৈব॥

সপ্তমাধিপতি লগ্নাধিপতির নিকটে থাকিলে, বাল্যকালে পরিণয় হইয়া থাকে এবং লগ্ন ও কলত্রভবন হইতে সমীপবর্ত্তী রাশিতে শুভগ্রহ থাকিলেও বাল্যে বিবাহ হইয়া থাকে।

২৬। লগ্নে কুটুম্বে যদি দারভাবে শুভান্বিতে শোভনবর্গযুক্তে।
তদীশ্বরে শোভনদৃষ্টিযুক্তে বাল্যে বিবাহাদিকমাহুরার্য্যাঃ॥

যদি লগ্ন, দ্বিতীয় ও সপ্তমস্থানে শুভগ্রহযুক্ত ও শুভবর্গযুক্ত হয় এবং তদধিপতিগ্রহ শুভগ্রহ দৃষ্ট বা যুক্ত হয়, তবে বাল্যকালে পরিণয় হইয়া থাকে।

২৭। ক্রূরে কলত্রেশযুতে ত্রিকোণে তৎকারকে পাপসমন্বিতে বা।
কুটুম্বরাশৌ যদি বাত্র মানে দূরে বিবাহান্ কথয়ন্তি সন্তঃ॥

পণ্ডিতগণ বলিয়া থাকেন, যে ত্রিকোণে কলত্রাধিপতি ক্রূর গ্রহযুক্ত হইয়া অথবা পত্নীকারকগ্রহ পাপযুক্ত হইয়া কুটুম্ব-স্থানে অথবা দশমস্থানে অবস্থান করিলে দূরদেশে বিবাহ সূচিত হয়।

২৮। কলত্রাধিপতের্ব্বর্ণং রাশের্ব্বা কারকস্য চ।
সর্ব্বোত্তমবলস্যৈব তেষাং মধ্যে বিনির্দ্দিশেৎ॥

কলত্রাধিপতি, কলত্রভাবরাশি ও কলত্রকারক গ্রহ ইহাদের মধ্যে, যেটী বলবান হইবে তত্তুল্য জায়ার বর্ণ হইবে।

২৯। সুগুণা রূপসম্পন্না তস্মিন্ গুর্ব্বিন্দুবীক্ষিতে।
পাপেক্ষিতে পাপযুক্তে কুরূপা দুর্গুণা ভবেৎ॥

সপ্তমস্থানে গুরু ও চন্দ্রের দৃষ্টি থাকিলে নারী সদ্গুণ-সম্পন্না ও সুরূপা হয় এবং পাপগ্রহযুক্ত বা দৃষ্ট হইলে কুরূপা ও দুর্গুণ-সম্পন্না হয়।

৩০। পতি ও পত্নীর মধ্যে শ্রেষ্ট-হীনতা নির্ণয়।

লগ্নেশ্বরাদ্ধীনবলে কলত্রনাথেরি ভাগাংশযুতে বিমূঢ়ে।
নীচাংশকে নীচসমন্বিতে বা নিকৃষ্টজাতো হি কলত্রলাভঃ॥
লগ্নেশ্বরাৎ পূর্ণবলে কলত্রনাথে শুভাংশে শুভদৃষ্টিযুক্তে।
বৈশেষিকাংশে পরমোচ্চভাগে উৎকৃষ্টজাতো হি কলত্রলাভঃ॥

সঃ চিঃ।

## বিবাহ কালনির্ণয়।

৩১। কামার্থপতি-সম্বন্ধী ভুক্তৌ পরিণয়ং বদেৎ।
শুক্রেন্দু লগ্নতঃ কামনাথস্য চ দশাথবা॥ সুঃ, শঃ।

সপ্তম ও দ্বিতীয়াধিপতি সহ সম্বন্ধাবদ্ধ গ্রহের দশান্তর্দশায় কিম্বা পত্নী-কারক গ্রহ, চন্দ্র ও শুক্রের দশায় এবং লগ্নপতি ও সপ্তমপতির দশায় বা ইহাদের মধ্যে অন্যতম কোন গ্রহের দশায় বিবাহকাল নির্ণীত হইবে।

## ভার্য্যামরণ যোগ।

৩২। ষষ্ঠে চ ভবনে ভৌমঃ সপ্তমে সিংহিকাসুতঃ।
অষ্টমে চ যদা সৌরিঃ ভার্য্যা তস্য ন জীবতি॥

ষষ্ঠস্থানে মঙ্গল, সপ্তমে রাহু এবং অষ্টমে শনি অবস্থান করিলে স্ত্রী কিছুতে জীবিত থাকে না। এইরূপ যোগ সত্ত্বে ও যদি জাতকের কোষ্ঠীতে শুক্র, চন্দ্র ও ৭ম পতির অবস্থান ভাল হয়, অর্থাৎ তাহারা যদি বলবান হয়, তাহা হইলে বহু বিবাহ হইবে, এবং পুনঃ পুনঃ স্ত্রীর মৃত্যু হইবে। উক্ত মঙ্গল, রাহু বা শনির দশান্তর্দশা পড়িলেই প্রায় মৃত্যু যোগ উপস্থিত হইবে।

ষষ্ঠ ও অষ্টমভাবে পাপগ্রহ থাকিলেও পত্নী নাশ এবং পত্নী সম্বন্ধীয় অশুভফল বুঝায়।

## দ্বিবিবাহ যোগ।

১। ভার্য্যাদ্বয়ং বদেত্তত্র লগ্নেশে নাশরাশিগে।
কলত্রে পাপসংযুক্তে কুটুম্বেশে তথাবিধে॥

২। শুভগ্রহেণ সংযুক্তে কলত্রেশেঽরি নীচগে।
পাপে কলত্ররাশিস্থে বিবাহদ্বয়মাদিশেৎ॥

৩। কারকে পাপসংযুক্তে নীচরাশ্যংশকেঽপি বা।
পাপগ্রহেণ সংদৃষ্টে বিবাহদ্বয়মাদিশেৎ॥

৪। কলত্রে বা কুটুম্বে বা পাপদৃগ্‌যোগসম্ভবে।
তদীশে বলহীনে তু কলত্রান্তরভাগ্‌ভবেৎ॥

৫। সপ্তমে চাষ্টমে পাপে ব্যযে ভূসুতসংযুতে।
অদৃশ্যে যদি নাথেন কলত্রান্তরভাগ্ ভবেৎ॥

## একাধিক বিবাহ যোগ।

১। লগ্নে কুটুম্বে দারে বা পাপখেচরসংযুতে।
দারেশে নীচ মূঢাদৌ কলত্রত্রষভাগ্ ভবেৎ॥

২। নীচমূঢারি ভাগস্থে লগ্নেশে দারপেঽথবা।
ক্রূরষষ্ট্যংশকে বাপি কলত্রান্তরভাগ ভবেৎ॥

৩। দারেশস্থনবাংশেশে নীচমূঢারিভাংশকে।
পাপান্তরে পাপদৃষ্টে কলত্রান্তরভাগ্ ভবেৎ॥

৪। এবং কুটুম্ব নাথেন কারকস্থাংশপেন বা।
পাপান্তরে দারগৃহে তন্নাথেপি কলত্রহা।

## বহুস্ত্রী যোগ।

১। লগ্নেশ্বরাৎ কর্ম্মগতে সোমপুত্রে বলান্বিতে।
দারেশাদ্বিক্রমে চন্দ্রে বহুস্ত্রীসহিতো ভবেৎ॥

২। ব্যয়ার্থেশৌ তৃতীযস্থৌ গুরুণা চ নিরীক্ষিতৌ।
ভাগ্যনাথেন বা দৃষ্টৌ বহুস্ত্রীসহিতো ভবেৎ॥

৩। কেন্দ্রত্রিকোণে দারেশে সোচ্চমিত্রস্ববর্গগে।
কর্ম্মাধিপেন বা যুক্তে বহুস্ত্রীসহিতো ভবেৎ॥

৪। লাভদারেশ্বরৌ যুক্তৌ পরস্পরনিরীক্ষিতৌ।
বলাঢ্যৌ বা ত্রিকোণস্থৌ বহুস্ত্রীসহিতো ভবেৎ॥

৫। ভাগ্যেশে দাররাশিস্থে দারেশে সুখভঙ্গতে।
ভাবেশে লাভনাথে বা কেন্দ্রে বহুকলত্রভাক্॥

৬। দারেশসংযুক্তনবাংশনাথযুক্তাংশনাথে সতি সৌম্যযুক্তে।
পারাবতাংশাদিগতে বলাঢ্যে জাতঃ শতস্ত্রীসহিতো নরঃ স্যাৎ॥

## জাতকের কোষ্ঠী দর্শনে পত্নীর অবয়ব নির্ণয়।

কুজে কৃশস্তনী মন্দে রাহ্বাদৌ লম্বনস্তনী।
কঠিনোর্দ্ধকুচা ভানৌ শেষৈঃ স্থূলোত্তমস্তনী॥

২। পাপেনৈকেন সহিতে বৈলক্ষণ্যকুচা ভবেৎ।
দারেশে পাপ খেটে বা শুভে বা তাদৃশস্তনী॥

৩। শুভদ্বয়েন সহিতে দারেশেপি তথাবিধে।
সমস্তনী ভবেৎ পত্নী পাপ যোগেন্যথা ভবেৎ॥

৪। অতিস্থূলস্তনী পত্নী সশুভে দারনায়কে।
জলগ্রহে জলর্ক্ষস্থে গুরুণাপি নিরীক্ষিতে॥

৫। রবৌ বা ভূমিপুত্রে বা মন্দমান্দ্যগুসংযুতে।
দারাধিপে পাপভাগে ভগদৈর্ঘ্যং বিনির্দ্দিশেৎ॥

৬। তদীশৌ গুরুশুক্রৌ বা শুভাংশসহিতৌ যদা।
সমং ভগং ভবেত্তস্যাঃ পাপযুক্তে তু দৈর্ঘকম্॥

৭। শনিচন্দ্রবিদাং মধ্যে যত্রৈকস্মিন্মদেশ্বরে।
হ্রস্বং ভগং সমাদিষ্টং স্ত্রিয়ামেবং বিনির্দ্দিশেৎ॥

৮। কলত্রেশে জলর্ক্ষস্থে কারকে বা তথাবিধে।
জলর্ক্ষে দারভাবে বা পূর্ণচন্দ্র নিরীক্ষিতে॥

৯। চন্দ্রে জলর্ক্ষে দারস্থে জলস্থভৃগুবীক্ষিতে।
জলর্ক্ষস্থবিদা দৃষ্টে স্ত্রীগুহ্যস্যার্দ্রতা ভবেৎ॥

১০। পূর্ণে শশাঙ্কে দারস্থে জলরাশ্যংশকেপি বা।
জলস্থ গুরুসংদৃষ্টে সততস্বার্দ্রতা ভবেৎ॥

১১। পরমোচ্চাংশকে শুক্রে জলরাশিগতে পি বা।
ভানুনা সংযুতে বাপি মৈথুনাদেব তাদৃশম্॥

১২। দারেশে শুষ্করাশিস্থে দারে বা শুষ্কসংজ্ঞকে।
শুষ্কগ্রহেণ সংযুক্তে স্বনার্দ্রং গুহ্যমাদিশেৎ॥

১৩। পাপক্ষেত্রে পাপমধ্যে দারেশেপি তথাবিধে।
পাপদৃগ্যোগ সঞ্জাতে স্বনার্দ্রং গুহ্যমাদিশেৎ॥

## মূত্রাশয়পীড়া যোগ।

১। বহবঃ সপ্তমে পাপাঃ ষষ্ঠে বা রন্ধ্রে পি বা।
ক্রূরষষ্ট্যংশসংযুক্তা মূত্রকৃচ্ছ্রং বিনির্দ্দিশেৎ॥ সঃ, চিঃ।

## নিধনভাব-বিবেক

অষ্টমস্থানে আয়ু ও মরণের এবং গুহ্যস্থানের বিচার হয়। ইহা প্রায় সকলেরই জানা আছে যে কলিযুগে মানবের পরমায়ু ১২০ বৎসর। জ্যোতিষে আয়ু সম্বন্ধে প্রাধানতঃ দুইটী মত আছে; অষ্টোত্তরী ও বিংশোত্তরী। অষ্টোত্তরী মতে পরমায়ু ১০৮ বৎসর ও বিংশোত্তরী ১২০ বৎসর; পরে আয়ুবিচার কালে আমরা ইহার বিষয় বিশদরূপে বলিব।

১। আয়ুর্যোগাস্ত্রিধা প্রোক্তা সল্পমধ্যচিরায়ুষঃ।
দ্বাত্রিংশৎপূর্ব্বমল্পায়ুর্মধ্যমায়ুস্ততো ভবেৎ।
সপ্তত্যাঃ প্রাক্ ততঃ পূর্ণমায়ুরত্র বদন্তি হি॥

আয়ুযোগ ত্রিবিধ; অল্পায়ু, মধ্যায়ু ও পূর্ণায়ু; এক হইতে বত্রিশ বৎসর পর্য্যন্ত অল্পায়ু, তেত্রিশ হইতে ঊনসত্তর বর্ষ পর্য্যন্ত মধ্যায়ু এবং সত্তর হইতে একশত কুড়ি পর্য্যন্ত পূর্ণায়ু কথিত হয়।

কেহ কেহ মানবের আয়ু সংখ্যাকে চারি ভাগে বিভক্ত করেন; যথা অল্পায়ু, মধ্যায়ু, দীর্ঘায়ু ও পূর্ণায়ু।

২। অল্পায়ুর্দ্দিননাথস্য শত্রুর্লগ্নাধিপো যদি।
সমত্বে মধ্যমায়ুঃ স্যান্মিত্রে দীর্ঘায়ুরাদিশেৎ।
বলহীনে বিলগ্নেশে জীবে কেন্দ্রত্রিকোণগে॥

বৃহস্পতি কেন্দ্রে বা ত্রিকোণে থাকিলে, এবং লগ্নাধিপতি বলহীন হইয়া রবির শত্রু হইলে অল্পায়ু, সম হইলে মধ্যায়ু এবং মিত্র হইলে জাতক দীর্ঘায়ু হয়।

৩। ষষ্ঠাষ্টমব্যয়ে পাপে মধ্যমায়ুরুদাহৃতম্।
শুভে কেন্দ্রত্রিকোণস্থে শনৌ বলসমন্বিতে॥

যদি ষষ্ঠ, অষ্টম ও দ্বাদশে পাপগ্রহ এবং কেন্দ্রে ও ত্রিকোণে শুভগ্রহ থাকে এবং শনি বলবান হয়, তাহা হইলে জাতক মধ্যায়ু হয়।

৪। রন্ধ্রেশ্বরে পাপযুতেঽন্ত্যরাশাবল্পায়ুরস্যেতি বদন্তি ষষ্ঠে।
তত্রাপি লগ্নেশ্বরযোগজাতো স্বল্পায়ুরস্যেতি বদন্তিঃ সন্তঃ॥

পণ্ডিতগণ বলিয়াছেন, যে অষ্টমাধিপতি পাপযুক্ত হইয়া দ্বাদশ গৃহে অবস্থান করিলে অল্পায়ু হয়, আবার তাহাতে লগ্নাধিপতির যোগ হইলে নিশ্চয় অল্পায়ু হয়।

৫। স্বক্ষেত্রসংস্থে যদি রন্ধ্রনাথে দীর্ঘায়ুরাহুর্ম্মুনয়ো মহান্তঃ।
মন্দেন বা চিন্ত্যমশেষমায়ুঃ স্বক্ষেত্রমিত্রোচ্চগৃহস্থিতেন॥

মহামুনিগণ বলিয়াছেন, যে অষ্টমাধিপতি স্বক্ষেত্রে অবস্থান করিলে জাতক দীর্ঘায়ু হয় এবং স্বক্ষেত্রে ও মিত্র গৃহগত ও উচ্চ গৃহস্থ শনির দ্বারাও দীর্ঘ আয়ু সম্বন্ধে চিন্তা করিবে।

৬। রন্ধ্রেশ্বরেণাপি যুতে বিলগ্ননাথে রিপৌ বা ব্যয়রাশিযুক্তে।
ষষ্ঠান্ত্যপে বা যদি লগ্নযুক্তে দীর্ঘায়ুরস্যেতি শুভেক্ষিতশ্চেৎ॥

ষষ্ঠে অথবা দ্বাদশে রন্ধ্রাধিপতি ও লগ্নাধিপতি যুক্ত হইলে, কিম্বা ষষ্ঠ বা দ্বাদশাধিপতি লগ্নে অবস্থিত হইয়া শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হইলে জাতক দীর্ঘায়ু হয়।

৭। কর্ম্মেশ্বরেণাপি বিচিন্ত্যমায়ুর্দীর্ঘং সুহৃৎ স্বোচ্চযুতেন তেন।
কেন্দ্রস্থিতৈঃ কর্ম্মবিলগ্নরন্ধ্রনাথৈস্তথৈবায়ুরুদাহরন্তি॥

উচ্চ বা মিত্র গৃহস্থিত কর্ম্মাধিপতি দ্বারা এবং কেন্দ্রস্থিত লগ্নাধিপতি, অষ্টমাধিপতি ও দশমাধিপতির দ্বারাও দীর্ঘায়ু চিন্তা করা হয় অর্থাৎ গ্রহগণ পূর্ব্বোক্ত রূপ ভাবাপন্ন হইলে দীর্ঘায়ু যোগ হয়।

৮। কেন্দ্রান্বিতে বিলগ্নেশে গুরুশুক্রসমন্বিতে।
তাভ্যাং নিরীক্ষিতে বাপি দীর্ঘমায়ুর্ব্বিনির্দ্দিশেৎ॥

লগ্নাধিপতি গুরুশুক্র যুক্ত বা দৃষ্ট হইয়া কেন্দ্রে অবস্থান করিলে জাতক

৯। ত্রিষড়ায়গতাঃ পাপাঃ শুভাঃ কেন্দ্রত্রিকোণগাঃ।
লগ্নেশে বলসংযুক্তে পূর্ণমায়ুর্ব্বিনির্দ্দিশেৎ॥

পাপগ্রহগণ ৩য়, ৬ষ্ঠ ও ১১শ স্থানে, শুভগ্রহগণ কেন্দ্রেও ত্রিকোণে অবস্থান করিলে এবং লগ্নাধিপতি বলবান হইলে জাতকের পূর্ণায়ু হয়।

১০। ষট্‌সপ্তরন্ধ্রভাবেষু শুভেষু সহিতেষু চ।
ত্রিষড়ায়েষু পাপেষু পূর্ণমায়ুর্ব্বিনির্দ্দিশেৎ ॥

৬ষ্ঠ, ৭ম, ৮ম ভাবে শুভগ্রহ এবং ৩য়, ৬ষ্ঠ ও ১১শ ভাবে পাপগ্রহ থাকিলে জাতকের পূর্ণায়ু যোগ হয়।

১১। রন্ধ্রাধিপে বিলগ্নস্থে গুরুশুক্রযুতেক্ষিতে।
লগ্নেশে কেন্দ্রভাবে বা দীর্ঘমায়ুর্ব্বিনির্দ্দিশেৎ ॥

অষ্টমাধিপতি গুরু ও শুক্র দ্বারা যুক্ত বা দৃষ্ট হইয়া লগ্নে, অথবা লগ্নাধিপতি কেন্দ্রে অবস্থান করিলে জাতক দীর্ঘায়ু হয়।

১২। রন্ধ্রস্থিতৈস্ত্রিভিঃখেটৈঃ স্বোচ্চমিত্রস্বগেহগৈঃ।
লগ্নেশে বলসংযুক্তে দীর্ঘমায়ুর্ব্বিনির্দ্দিশেৎ ॥

অষ্টমস্থানে তিনটী গ্রহ যথাক্রমে স্বীয়, উচ্চ, স্বীয় মিত্র এবং স্বীয় ক্ষেত্রে অবস্থান করিলে এবং লগ্নাধিপ বলবান হইলে জাতক দীর্ঘায়ু হয়।

১৩। ষষ্ঠাষ্টমে ব্যয়ে পাপে লগ্নেশে দুর্ব্বলে যদি।
অল্পায়ুরনপত্যো বা শুভদৃগ্‌যোগবর্জ্জিতে ॥

শুভগ্রহের সংযোগ ও দৃষ্টি বিহীন হইয়া ৬ষ্ঠ, ৮ম ও ১২ শে পাপগ্রহ থাকিলে ও লগ্নপতি দুর্ব্বল হইলে জাতক অল্পায়ু বা অপত্যহীন হয়।

১৪। চতুষ্টয়গতে পাপে শুভদৃষ্টিবিবর্জ্জিতে।
বলহীনে বিলগ্নেশে ত্বল্পমায়ুর্ব্বিনির্দ্দিশেৎ ॥

পাপগ্রহগণ শুভগ্রহদৃষ্টি রহিত হইয়া কেন্দ্রে অবস্থান করিলে এবং লগ্নাধিপতি বলহীন হইলে জাতক অল্পায়ু হয়।

১৫। রন্ধ্রে তু পাপবাহুল্যে গুহ্যরোগং বিনির্দ্দিশেৎ।
শুভগ্রহেণ সংদৃষ্টে ন দোষস্তত্র নির্দ্দিশেৎ ॥

অষ্টম স্থানে বহুপাপগ্রহ থাকিলে জাতকের গুহ্যরোগ হয়, কিন্তু শুভগ্রহের দ্বারা অবলোকিত হইলে গুহ্যস্থানে কোনরূপ দোষ হয় না।

## বহুবিধ মৃত্যু যোগ।

১। লগ্নপো ব্যয়পো নীচে নীচস্থ গ্রহবীক্ষিতে।
নেক্ষতে লগ্নপো লগ্নং মৃত্যুঃ স্যাৎ পথিবন্ধনে॥

২। লগ্নপো ধর্ম্মপো দ্বৌতু ভবেতাং পাপসংযুতৌ।
নেক্ষতে মৃত্যুপো মৃত্যুং নৌ মধ্যে মরণং ভবেৎ॥

৩। লগ্নপো ধর্ম্মপো নীচে রিপুযুক্তো ভবেদ্যদি।
নেক্ষতে হি যদা মৃত্যুং কারাগারে মৃতির্ভবেৎ॥

৪। লগ্নপো বন্ধুপো বাপি যুতো দৃষ্টোঽরি খেচরৈঃ।
নেক্ষতে মৃত্যুপো মৃত্যুং গৃহমধ্যে মৃতির্ভবেৎ॥

৫। লগ্নপো স্মরপশ্চাপি মৃত্যৌ স্যাতামুভৌ যদি।
স্থিতৌ দ্রেক্কাণে একস্মিন্ ম্রিয়তে ভার্য্যয়া সহ॥

৬। মৃত্যুপো লগ্নপশ্চাপি লগ্নে স্যাতামুভৌ যদি।
স্থিতৌ দ্রেক্কাণে একস্মিন্ ম্রিয়তে ভার্য্যয়া সহ॥

৭। জায়েশো মৃত্যুপো দ্বৌতু রাশাবেকত্রসংস্থিতে।
মৃত্যুপো বীক্ষতে লগ্নং ম্রিয়তে ভার্য্যয়া সহ॥

৮। সিতাসিতগৃহে ভানুর্যদা মদনমৃত্যুগঃ।
সিত ভৌমার্কিভির্দৃষ্টো বৃক্ষান্মরণমাদিশেৎ॥

৯। আয়ুর্ব্বিলগ্নাধিপতী বলেন হীনৌ ধরাসুনুব্রণেশযুক্তৌ।
যুদ্ধে মৃতিং তস্য বদন্তি তজ্জ্ঞাঃ শস্ত্রেণ বা তন্মরণং বিশেষাৎ॥

১০। রন্ধ্রাঙ্গনাথৌ যদি বা রিপুস্থৌ রাহ্বন্বিতৌ কেতুযুতৌ সমন্দৌ।
তদ্ভুক্তি কালেপ্যথবা বিপাকে শস্ত্রেণ চোরৈর্ম্মরণং প্রয়াতি॥

১১। রন্ধ্রাঙ্গপৌ বাহননাথযুক্তৌ তস্মান্মৃতিং বদন্তি তজ্জ্ঞাঃ।
মৃতিং ত্বজীর্ণাদ্ গুরুসংযুতৌ তৌ দেহেশজীবৌ রিপুগাবজীর্ণাৎ॥

১২। লগ্নেশ্বরে বাহননাথযুক্তে বাগীশ্বরেণাপিযুক্তৌ ত্বজীর্ণাৎ।
দেহেশ্বরে বাহনবিত্তভাবনাথান্বিতে বা মরণন্ত্বজীর্ণাৎ॥

১৩। রন্ধ্রেশযোগান্মরণং দশায়ামন্তর্দশায়ামথবা বদন্তিঃ।

পিত্রাদি ভাবাধিপযোগদৃষ্ট্যা পিত্রাদিকানাং মরণং তথৈব ॥

১৪। ভূক্তঙ্গপৌ ভানুসুতেন যুক্তৌ দুঃস্থানগৌ বা বিষভক্ষণেন।
রাহুধ্বজাভ্যাং সহিতৌ চ দুঃস্থৌ উদ্বন্ধনাৎ তস্য মৃতিং বদন্তি ॥

১৫। শুভগ্রহাণাং সম্বন্ধে রন্ধ্রে পরিভবো নহি।
চরে রন্ধ্রে মৃর্তির্দূরে তদীশে চররাশিগে ॥

১৬। শনৌ বা চর রাশিস্থে চরাংশস্থে তথা ভবেৎ।
স্থিরে রন্ধ্রে তদীশেপি স্থিররাশৌ তদংশকে ॥

১৭। শনৌ বা স্থিররাশ্যংশে স্বগৃহে মরণং ভবেৎ।
রন্ধ্রে দ্বিদেহ রাশ্যাদৌ মার্গে মরণমাদিশেৎ ॥ সঃ চঃ।

১৯। কুম্ভে চ মীনে মিথুনাভিধানে শরাসনে সূর্য্যাদিপাপখেটাঃ।
কুচেষ্টিত স্যাৎ পুরুষো নিতান্তং বজ্রেণ নূনং নিধনঞ্চ তস্য ॥
আগে পাছে শুভা কুজা মাঝে হয় লগ্ন।
বাপে পোয়ে আটে সাতে মরে বজ্রাঘাতে ॥

## সর্প দংশনে মৃত্যুযোগ।

২০। মৃত্যুস্থ যদিবা ভৌমঃ শক্রগেহী ন্দুসংযুতঃ।
এষ নাশকরো যোগো দ্বিজিহ্বেন ন সংশয় ॥

২১। অষ্টমস্থো যদা চন্দ্র যদি স্যাদ্রাহুসংযুতঃ।
আঘ্রাঘাতেন মৃত্যু স্যাদিতি প্রাহঃ দিগম্বরঃ ॥

২২। অর্কার্কী যদি চৈকত্র যদি লগ্নং কুজান্বিতম্।
দণ্ডাঘাতেন মৃত্যুস্যাদিতি প্রাহ পরাশরঃ ॥

## তীর্থমৃত্যু যোগ।

১। ধর্ম্মাধিপঃ পশ্যন্তি ধর্ম্মভাবং লগ্নাধিপঃ পশ্যতি লগ্নভাবম্।
মৃত্যুং যদা পশ্যন্তি মৃত্যুনাথস্তদা সুতীর্থে নিয়তং মৃতিঃ স্যাৎ ॥

২। ত্রয়োগ্রহা যদৈকত্র লগ্নরাশিবিবর্জ্জিতাঃ।
ভুক্তা চ বিবিধান্ ভোগান্ ম্রিয়তে জাহ্নবীজলে ॥

৩। বৃষে সূর্য্যে গুরৌ ধর্ম্মে লগ্নস্থে দৈত্যপুঙ্গবে।
মৃত্যৌ সৌম্যেক্ষিতে যুক্তে ম্রিয়তে জাহ্নবীজলে॥

৪। গুরুণা সহিতে চন্দ্রে মৃত্যৌ দৃষ্টে শুভগ্রহে।
লগ্নপো মৃত্যুপো ধর্ম্মে ম্রিয়তে জাহ্নবীজলে॥

৫। কেন্দ্রগৌ গুরুশুক্রৌ তু মৃত্যৌ দৃষ্টে শুভগ্রহে।
চরেঽষ্টমে গুরৌ যুক্তে ম্রিয়তে জাহ্নবীজলে॥

৬। গুরুণা সহিতশ্চন্দ্রো লগ্নপো যদি পুণ্যগঃ।
স্মরপো ব্যয়পো লাভে মৃত্যুঃ স্যাজ্জাহ্নবীজলে॥

৭। লগ্নে শুক্রে স্মরে জীবে ধর্ম্মস্থে রজনীকরে।
মৃত্যুং পশ্যতি লগ্নেশো ম্রিয়তে জাহ্নবীজলে॥

৮। বুধাদিত্য সুম্যোযোগ ন ভূতো ন ভবিষ্যতি।
চিরকালং সুখং ভুক্ত্বা ম্রিয়তে জাহ্নবীজলে॥

৯। পুণ্যরাশিগতঃ সূর্য্যো নিধনে চন্দ্রমা যদি।
কৃত্বা পুণ্যসহস্রাণি ম্রিয়তে জাহ্নবীজলে॥

১০। দশমে জীবশুক্রৌ তু মৃতিং পশ্যতি মৃত্যুপঃ।
লগ্নে বা লগ্নপো ভৌমঃ কাশ্যাং মৃত্যুং সমাদিশেৎ॥

১১। সপ্তমস্থে জীবশুক্রে দশমে রজনীকরে।
মৃত্যুং পশ্যতি লগ্নেশো বারাণস্যাং মৃতির্ভবেৎ॥

১২। জ্ঞানেন তীর্থরাজে চ মৃত্যৌ মৃত্যুপ্রদো গুরুঃ পুংসাম্।
নীত্বা সুরপতিভবনং দত্বা ফলং মোক্ষদং পশ্চাৎ॥

১৩। উচ্চগেহগতে চন্দ্রে দশমে জীববীক্ষিতে।
মৃত্যৌ শুক্রে ধনে জীবে মৃত্যুস্তীর্থজলাশ্রয়ে॥

১৪। ষষ্ঠাষ্টমকণ্টকগো গুরুরুচ্চে মীনসংজ্ঞে বিলগ্নে বা।
শেষৈরবলৈর্জন্মনি মরণে বা মোক্ষপতিপ্রাহুঃ॥

১৫। লগ্নে সিংহে শনৌ ষষ্ঠে মিথুনে জীবসংযুতে।
মৃত্যুং পশ্যতি লগ্নেশো বারাণস্যাং মৃতির্ভবেৎ॥

১৬। বিনাশরাশৌ যদি পুণ্যগেহে নিজাধিপেনৈব বিলোকিতঃ স্যাৎ।
মৃত্যুং ভবেৎ সৌখ্যযুতোপি নুনং প্রাণাস্ত্যজেজ্জহ্নুসুতা-সুনীরে॥

১৭। নিধনে চ স্থিতে ভৌমে বুধক্ষেত্রে ভবেদ্ যদি।
কাশীবাসো ভবেত্তস্য শশী কেন্দ্রে বিশেষতঃ॥

১৮। চররাশৌ স্থিতে সূর্য্যে লগ্নস্থশ্চন্দ্রমা যদি।
বশিষ্ঠাদি মুনের্ব্বাক্যং গঙ্গায়াং মরণং ভবেৎ॥

১৯। জীবেন দৃশ্যতে চন্দ্রশ্চন্দ্রেন দৃশ্যতে গুরুঃ।
তদা মৃত্যুং ব্রজেদেব কাশীক্ষেত্রে ন সংশয়ঃ॥

২০। লগ্নস্য দক্ষিণে চন্দ্রে বামে চৈব দিবাকরে।
কৃত্বাপুণ্যসহস্রাণি ম্রিয়তে জাহ্নবীজলে॥ দীপিকা।

---

## ধর্ম্মভাব বিবেক।

১। ভাগ্যস্থানং পরং জ্ঞেয়ং বিহায় ভবনান্তরম্।
আয়ুর্ব্বিদ্যাযশোবিত্তং সর্ব্বং ভাগ্যে প্রতিষ্ঠিতম্॥
বিহায় সর্ব্বং গণকৈর্ব্বিচিন্ত্যং ভাগ্যালয়ং কেবলমত্র যত্নাৎ।
আয়ুশ্চ মাতা চ পিতা চ বংশো ভাগ্যান্বিতেনৈব ভবন্তি ধন্যাঃ॥

কোষ্ঠীতে দ্বাদশটী ভবনের মধ্যে ভাগ্যস্থান অর্থাৎ নবম স্থান সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ, কারণ আয়ু, বিদ্যা, যশ এবং ধন সমস্তই ভাগ্যে প্রতিষ্ঠিত হইয়া থাকে। এইহেতু জ্যোতির্বিগণ অগ্রে অন্যান্য ভবন ত্যাগ করিয়া যত্নসহকারে ভাগ্যস্থানের ও ভাগ্যাধীপের বলাবল বিচার করিবেন। যে হেতু নিজের জীবন, মাতা, পিতা এবং বংশ ভাগ্যবান ব্যক্তি দ্বারা ধন্য হয়। এই ভবন বলবান হইলে প্রাক্তন সুকৃতি দ্বারা অন্যান্য ভাবের ফলাফল লাভ হয়। এবং ভাগ্যস্থান হীনবল হইলে জাতক জীবনে বাঞ্ছিত ফললাভে বঞ্চিত হয়।

ইতি জাতকাভরণে।

২। গুরৌ বা ভৃগুপুত্রে বা স্বোচ্চমিত্রাংশকে শুভে।
ধর্ম্মাধিপে বলযুতে ধর্ম্মাধ্যক্ষো নরো ভবেৎ॥

যদি বৃহস্পতি কিম্বা শুক্র উচ্চাংশে অথবা মিত্র বা শুভগ্রহের নবাংশে

অবস্থান করে এবং ধর্ম্মাধিপতি গ্রহ বলবান হয়, তাহা হইলে সেই মানব ধর্ম্মাধ্যক্ষ হইয়া থাকে।

৩। গুরুশুক্রবুধাংশস্থে ধর্ম্মনাথে শুভেক্ষিতে।
শুভগ্রহাণাং মধ্যস্থে ধর্ম্মভাক্ স নরো ভবেৎ॥

যদি গুরু, শুক্র ও বুধের নবাংশে ধর্ম্মাধিপতি শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হইয়া অবস্থান করে, অথবা শুভ গ্রহের মধ্যবর্ত্তী হয় তাহা হইলে মানব ধার্ম্মিক হইয়া থাকে।

৪। সৌম্যান্বিতে ধর্ম্মগৃহে তস্মিন্ পাপাংশসংযুতে।
ক্রূরনষ্ট্যংশকে বাপি দম্ভাদ্ধর্ম্মপরিগ্রহঃ॥

ধর্ম্মস্থানে শুভগ্রহ এবং ধর্ম্মাধিপতি পাপ অথবা ক্রূর গ্রহের নবাংশে কিংবা ষষ্ট্যংশে অবস্থান করিলে মানব দম্ভের সহিত ধর্ম্ম পরিগ্রহ করিয়া থাকে।

৫। ধর্ম্মে পাপে পাপভাক্ স্যাৎ তদীশে পাপসংযুতে।
ক্রূরষষ্ট্যংশকে বাপি পাপমধ্যগতেঽথবা॥

ধর্ম্মস্থানে পাপগ্রহ, ধর্ম্মাধিপতি পাপসংযুক্ত, অথবা ক্রূরগ্রহের নবাংশে অথবা ষষ্টাংশে কিম্বা পাপগ্রহের মধ্যবর্ত্তী হইলে মানব পাপ কার্য্যে রত হয়।

৬। রাহুমন্দযুতে ধর্ম্মে ক্রূরাংশে গুলিকেক্ষিতে।
তদীশে ক্রূররাশ্যংশে ত্বতিক্রূরাদিকৃদ্ভবেৎ॥

ধর্ম্মস্থানে ক্রূর গ্রহের অংশে রাহু কিম্বা শনি অবস্থান করিলে কিংবা তথায় গুলিকের দৃষ্টি থাকিলে অথবা ধর্ম্মাধিপতি অতিশয় ক্রূর গ্রহের অংশে অবস্থান করিলে মানব অতিশয় ক্রূর কর্ম্মা হয়।

৭। ভাগ্যাধিপে বিলগ্নেশে দুশ্চিক্যে ধর্ম্মগেঽপি বা।
বলবান্ স্বোচ্চগে বাপি যেষাং তে শ্রেষ্ঠমানবাঃ॥

যাঁহাদের ভাগ্যাধিপতি ও লগ্নাধিপতি তৃতীয়স্থানে অথবা ধর্ম্মস্থানে কিম্বা বলবান হইয়া উচ্চরাশিতে অবস্থান করে, তাঁহারা অতিশয় শ্রেষ্ঠ মানব হইয়া থাকেন।

৮। ধনাধিপে লাভগতে তদীশে ভাগ্যস্থিতে তদ্ভবনাধিপেঽর্থে।
কর্ম্মাধিপেনাপি যুতেঽথদৃষ্টে জাতো মহাভাগ্যযুতো নরঃ স্যাৎ॥

ধনাধিপতি একাদশে, একাদশাধিপতি নবমে, নবমাধিপতি ধনস্থানে কর্ম্মাধিপতি কর্ত্তৃক যুক্ত বা দৃষ্ট হইয়া অবস্থান করিলে, মানব অতিশয় ভাগ্যবান হয়।

৯। তৃতীয়রাশেরধিপেন যুক্তে ভাগ্যাধিপে সৌম্যদৃশা সমেতে।
শুভান্বিতে শোভনখেচরাংশে ভ্রাতুর্ধনাদ্ভাগ্যমুপৈতি জাতঃ॥

তৃতীয়াধিপতির সহ নবমাধিপতি শুভ গ্রহযুক্ত বা দৃষ্ট হইয়া শুভগ্রহের অংশে অবস্থান করিলে জাতক ভ্রাতৃধনে ভাগ্যবান হইয়া থাকে।

১০। পুত্রেশ্বরে বা যদি ভাগ্যরাশৌ ভাগ্যাধিপেনাত্র যুতেঽপিদৃষ্টে।
তৎকারকে বা যদি পুত্রভাবে জাতঃ সুতাদ্ভাগ্যমুপৈতিবিত্তম্॥

যদি পঞ্চমাধিপতি নবমস্থানে নবমাধিপতি কর্ত্তৃক যুক্ত বা দৃষ্ট হইয়া অবস্থান করে এবং পুত্রকারক গ্রহ পঞ্চমস্থানে থাকে, তাহা হইলে পুত্র হইতে ধন ও ভাগ্য লাভ হয়।

১১। জ্ঞাতিস্থানাধিপে ভাগ্যে ভাগ্যেশে জ্ঞাতিসঙ্গতে।
জ্ঞাতিকারকসংযুক্তে জ্ঞাতিভাগ্যমুপৈতি সঃ॥

দ্বিতীয়াধিপতি নবমে ও নবমাধিপতি জ্ঞাতি-কারক গ্রহ সহ দ্বিতীয়স্থানে অবস্থিতি করিলে সে ব্যক্তি জ্ঞাতিভাগ্য লাভ করে।

১২। ভাগ্যাধিপে বিনাশস্থে শত্রুনীচনিরীক্ষিতে।
ক্রূরাংশে নীচরাশ্যাদৌ ভাগ্যহীনো ভবেন্নরঃ॥

নবমাধিপতি শত্রু ও নীচ গ্রহ কর্ত্তৃক দৃষ্ট হইয়া অষ্টমস্থানে অথবা ক্রূর গ্রহের অংশে বা নীচাংশে অবস্থিতি করিলে মানব ভাগ্যহীন হইয়া থাকে।

১৩। বহুপাপসমাযোগে ভাগ্যে হীনে তদীশ্বরে।
লগ্নেশে বলহীনে বা ভাগ্যহীনো ভবেন্নরঃ॥

নবমস্থানে বহু পাপগ্রহ অবস্থান করিলে এবং ভাগ্যাধিপতি বা লগ্নাধিপতি হীন বল হইলে, মানব ভাগ্যহীন হইয়া থাকে।

১৪। লগ্নেশে ভাগ্যরাশিস্থে ভাগ্যেশে লগ্নমাশ্রিতে।
লাভে ভাগ্যেশসংযুক্তে পুনর্ভাগ্যং ভবেৎ খলু॥

লগ্নাধিপতি ভাগ্যস্থানে এবং ভাগ্যাধিপতি লগ্নে অথবা লাভস্থানে অবস্থিতি করিলে, ভাগ্যস্থানে দোষ থাকিলেও ভাগ্য লাভ হয়।

১৫। লাভভাগ্যেশসংযুক্তে ভাগ্যপেহর্থে পুনর্ভবেৎ।
কর্ম্মেশে ভাগ্যরাশিস্থে ভাগ্যেশে বলসংযুতে।
গুরুশুক্রযুতে দৃষ্টে জপধ্যানসমাধিমান্॥

লাভাধিপতি ও ভাগ্যাধিপতি যুক্ত হইলে অথবা ভাগ্যাধিপতি ধনস্থানে থাকিলে এবং কর্ম্মাধিপতি নবমে ও ভাগ্যাধিপতি গুরু ও শুক্র যুক্ত বা দৃষ্ট হইয়া বলবান হইলে, মানব জপধ্যানপরায়ণ হয়। ইতি সর্ব্বার্থচিন্তামণিঃ।

১৬। মূর্ত্তেশ্চাপি নিশাপতেশ্চ নবমং ভাগ্যালয়ং কীর্ত্তিতম্।
তৎ সৎস্বামিযুতেক্ষিতং প্রকুরুতে ভাগ্যং স্বদেশোদ্ভবম্॥
চেদন্যৈর্বিষয়ান্তরেহত্র শুভদাঃ সোচ্চাদিগাঃ সর্ব্বদা।
কুর্য্যুর্ভাগ্যমসাধবোহতিবিরলং দুঃখোপলব্ধিং পরাম্॥

লগ্ন এবং চন্দ্র হইতে নবম স্থানকে ভাগ্য বা ধর্ম্মস্থান কহে; উক্ত ভাগ্য স্থানের অধিপতি তৎস্থানগত হইলে বা তথায় তাহার দৃষ্টি থাকিলে, মানব স্বদেশে থাকিয়া ভাগ্যফল লাভ করে; এবং যদি ভাগ্যস্থান নবমাধিপতি ভিন্ন অন্য স্বীয় উচ্চগৃহস্থ শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট বা যুক্ত হয়, তাহা হইলে মানব বিদেশে থাকিয়া ভাগ্যফল লাভ করে; কিন্তু পাপ ও ক্রূর গ্রহদ্বয়ের দ্বারা যুক্ত বা দৃষ্ট হইলে মানব অতি অল্প ভাগ্য এবং অতিশয় দুঃখ ভোগ করে।

১৭। ভাগ্যেশ্বরো ভাগ্যগতোহস্তি কিম্বা স্বস্থানগঃ সারবিরাজমানঃ।
ভাগ্যাশ্রিতঃ কোহস্তি বিচার্য্য সর্ব্বমনল্পমল্পং পরিকল্পনীয়ম্॥

যদি ভাগ্যাধিপতি বলবান হইয়া ভাগ্যস্থানে অথবা স্বীয় অন্য গৃহে

অবস্থিতি করে তাহা হইলে উক্ত স্থানের গ্রহ সন্নিবেশ বিচার করিয়া শুভাশুভ ফল বিচার করিতে হইবে।

১৮। তনুত্রিসূনূপগতো গ্রহশ্চেদ্ যোবাধিবীর্য্যো নবমং প্রপশ্যেৎ।
যস্য প্রসূতৌ তনুভাগ্যশালী বিলাসশীলো বহুলার্থযুক্তঃ॥

জন্মসময়ে লগ্ন, তৃতীয় ও পঞ্চম স্থানগত বলবান গ্রহের নবম স্থানে দৃষ্টি থাকিলে জাতমানব রূপবান, ভোগবান ও অর্থবান হইয়া থাকে।

১৯। চেদ্ভাগ্যগামী খচরঃ স্বগেহে সৌম্যেক্ষিতো যস্য নরস্য সূতৌ।
ভাগ্যাধিশালী স্বকুলাবতংসো ভবেদ যথা মানসরাজহংসঃ॥

যদি কাহারও জন্মকালে নবমস্থ কোন গ্রহ স্বীয় ভবনে শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হইয়া অবস্থিতি করে, তাহা হইলে সে ব্যক্তি ভাগ্যশালী ও মানসসরোবরের রাজহংসের ন্যায় স্বীয়কুলের ভূষণ স্বরূপ হইয়া থাকে। জাঃ, তঃ।

বদান্যতা ও দান গ্রহণ যোগ।

২০। চতুর্থে দানভাবেশে কর্ম্মেশে কেন্দ্রমাশ্রিতে।
ব্যয়েশে গুরুসংদৃষ্টে মহাদানকরোভবেৎ॥
লগ্নেশে লাভরাশিস্থে কর্ম্মেশে বলসংযুতে।
দানাধিপেন সংদৃষ্টে দানগ্রহণ মিষ্যতে॥
সুতেশে ভাগ্যরাশিস্থে কর্ম্মভাগ্যপসংযুতে।
লগ্নেশেনাপি সংদৃষ্টে দানপ্রাপ্তির্নসংশয়॥ সঃ, চিঃ।

৯ম পতি ৪র্থে, ১০ম পতি কেন্দ্রে ও ১২শ পতি গুরু দৃষ্ট হইলে জাতক মহাদাতা হয়েন। লগ্নপতি ১১শে, ১০ম পতি বলবান হইয়া ৯ম পতি কর্ত্তৃক দৃষ্ট হইলে ৫ম পতি ৯মে, ৯ম ও ১০ম পতি যুক্ত হইয়া লগ্নপতি কর্ত্তৃক দৃষ্ট হইলে দানগ্রহণ যোগ বুঝায়।

কর্ম্মভাব-বিবেক।

১। কর্ম্মণ্যেব প্রধানে চ গ্রহাঃ সর্ব্বে ফলপ্রদাঃ।
তস্মাৎ সর্ব্বং প্রযত্নেন কর্ম্মস্থানং বিচিন্তয়েৎ॥

যদ্যপ্যনেকানি ভবন্তি শাস্ত্রে নানাবিধস্থানফলানি কোষ্ঠ্যাম্।
তথাপি সংসারসমুদ্রমধ্যে ভুঙ্‌ক্তে নরঃ কর্ম্মফলানি চৈব॥

লগ্নাদি দ্বাদশ ভাবের মধ্যে কর্ম্মভাবও একটী প্রধান বিচার্য্য স্থান বলিয়া কথিত হয়; কারণ এই ভাবস্থ গ্রহসকলই বিশিষ্ট রূপ ফল প্রদান করিয়া থাকে; সেই হেতু এই স্থানটী অতিশয় যত্নসহকারে বিচার করিতে হইবে। যদিও কোষ্ঠীতে শাস্ত্রোক্ত নানাবিধ ফলের কথা উক্ত আছে, তথাচ মানব সংসার সমুদ্রে অন্যান্য ফল অপেক্ষা নিজ কর্ম্মফল অগ্রে ভোগ করিয়া থাকে।

২। সমুদিতমৃষিবর্য্যৈর্মানবানাং প্রযত্না-
দিহ হি দশমভাবে সর্ব্বধর্ম্মং প্রকল্প্যম্॥
গগনগপরিদৃষ্ট্যা রাশিখেটস্বভাবৈঃ।
সকলমপি বিচিন্ত্যং সত্ত্বযোগাৎ সুধীভিঃ॥

ঋষিগণ নির্দ্দেশ করিয়াছেন, যে মানবগণের কোষ্ঠীতে দশমভাবে সমস্ত ধর্ম্ম চিন্তা করিতে হইবে; অতএব পণ্ডিতগণ রাশিদিগের ও গ্রহগণের স্বভাব, দৃষ্টি, বলাবল দ্বারা কথিত ভাবের ফলাফল বিচার করিবেন।

৩। তনোঃ সকাশাদ্দশমে শশাঙ্কে বৃত্তির্ভবেত্তস্য নরস্য নিত্যম্।
নানাকলাকৌশলবাগ্বিলাসৈঃ সর্ব্বোদ্যমৈঃ সাহসকর্ম্মভিশ্চ॥

লগ্ন হইতে দশম স্থানে চন্দ্র অবস্থিতি করিলে, মানব নানাবিধ কলা-কৌশল বাক্‌পটুতা, বিলাস, উদ্যম ও সাহসিক কার্য্য দ্বারা দিনপাত করে ও তাহার জীবিকা নির্ব্বাহের উপায় সকল সর্ব্বদা উদ্ভাবিত হইয়া থাকে।

৪। তনোঃ শশাঙ্কাদ্দশমে বলীয়ান স্যাজ্জীবনং তস্য খগস্য বৃত্ত্যা।
বলান্বিতাবর্গপতেস্তু যদ্বা বৃত্তির্ভবেত্তস্য খগস্য পাকে॥

লগ্ন ও চন্দ্র হইতে দশমস্থানস্থিত বলবান গ্রহের অথবা দশমাধিপতি গ্রহের দশাকালে মানব সেই সেই গ্রহানুযায়ী বৃত্তি অবলম্বন করে।

৫। দিবামণিঃ কর্ম্মণি চন্দ্রতন্বোর্দ্রব্যাণ্যনেকোদ্যমবৃত্তিযোগাৎ।
সত্ত্বাধিকত্বং নরনায়কত্বং পুষ্টত্বমঙ্গে মনসঃ প্রসাদঃ॥

লগ্ন বা চন্দ্র হইতে দশম স্থানে রবি অবস্থিতি করিলে, জাত মানব বহু-বিধ বিষয়ে উদ্যমশীলতা দ্বারা বহু ধনাদি উপার্জ্জন করে এবং সে ব্যক্তি নরনায়ক, পুষ্টাঙ্গ ও প্রফুল্লমনা হইয়া থাকে।

৬। লগ্নেন্দুতঃ কর্ম্মণি চেন্মহীজঃ স্যাৎ সাহসী ক্রৌর্য্যনিষাদবৃত্তিঃ।
নূনং নরাণাং বিষয়াতিসক্তির্দুর্গে নিবাসঃ সহসা কদাচিৎ॥

লগ্ন বা চন্দ্র হইতে কর্ম্মস্থানে মঙ্গল অবস্থান করিলে, মানব সাহসী, ক্রূরকার্য্যরত, নিষাদবৃত্তি সম্পন্ন এবং বিষয়ানুরক্ত হইয়া থাকে এবং সময়ে সময়ে তাহাকে দুর্গ মধ্যে বাস করিতে হয়।

৭। লগ্নেন্দুভ্যাং কর্ম্মগো রৌহিণেয়ঃ কুর্য্যাদ্দ্রব্যং নায়কত্বং বহূনাম।
শিল্পাভ্যাসং সাহসং সর্ব্বকার্য্যে বিদ্বদ্বৃত্ত্যা জীবনং মানবানাম্॥

লগ্ন বা চন্দ্র হইতে দশমস্থানে বুধ অবস্থান করিলে মানব ধনবান, বহু-জনের অধিশ্বর, শিল্পনিপুণ ও সর্ব্বকার্য্যে সাহসী হয় এবং সে ব্যক্তি পণ্ডি-তের বৃত্তি দ্বারা জীবন অতিবাহিত করে।

৮। বিলগ্নতঃ শীতময়ূখতো বা মানে মঘোনঃ সচিবো যদা স্যাৎ।
নানাধনাদ্যৈরমলানি পুংসাং বিচিত্রবৃত্ত্যা নৃপগৌরবাণি॥

লগ্ন বা চন্দ্র হইতে দশম স্থানে বৃহস্পতি অবস্থিতি করিলে মানব বিবিধ উপায় দ্বারা বহুধনসম্পত্তি অর্জ্জন করিয়া বিমল রাজগৌরব প্রাপ্ত হইয়া থাকে।

৯। হোরায়াশ্চ নিশাকরাৎ ভৃগুসুতো মেষূরণে সংস্থিতো
নানাশাস্ত্রকলাকলাপবিলসদ্বৃত্ত্যা দিশেজ্জীবনম্।
দানে সাধুমতিং জয়ং বিনয়িতাং কামং ধনাদ্যাগমম্
মানং মানবনায়কাদবিরতং শীলং বিশালং যতঃ॥

লগ্ন ও চন্দ্র হইতে দশমস্থানে শুক্র অবস্থিতি করিলে, মানব বহুবিধ শাস্ত্র ব্যবসায় ও চতুঃষষ্টি কলা বিদ্যা দ্বারা জীবিকা নির্ব্বাহ করে এবং সে ব্যক্তি দানেচ্ছুক, জয়ী, বিনয়ী, ধনাঢ্য, সর্ব্বদা রাজসন্মান প্রাপ্ত ও অতিশয় সুশীল হইয়া থাকে।

১০। হেরায়াশ্চ নিশাকরাদ্রবিসুতঃ সূতৌ হি মধ্যস্থিতে
বৃত্তিং হীনতরাং নরস্য কুরুতে কার্শ্যং শরীরে সদা।
খেদং বা ভয়দঞ্চ রাজ্যধনয়োর্হীনত্বমুচ্চৈর্ম্মন-
শ্চিন্তোদ্বেগসমুদ্ভবৈর্ন চ মুদং শীলঞ্চ ন নির্ম্মলম্॥

শনি লগ্ন বা চন্দ্র হইতে দশম স্থানগত হইলে মানব নীচবৃত্ত্যাবলম্বী, কৃশশরীর, খেদযুক্ত ও ভীত হইয়া থাকে এবং তাহার রাজ্য ও ধনহানি হয় এবং দুশ্চিন্তা ও মানসিক উদ্বেগ নিবন্ধন সে ব্যক্তি সর্ব্বদা অসুখী হইয়া থাকে ও কদাচিৎ সুখানুভব করিতে পারে এবং তাহার চরিত্র কখন নির্ম্মল হয় না।

১১।সূর্য্যাদিভির্ব্বোম্নি খগৈর্ব্বিলগ্নাদিন্দোঃ স্বপাকে ক্রমশঃ প্রকল্প্যাঃ
অর্থোপলব্ধির্জনকাজ্জনন্যাঃ শত্রোর্হিতাদ্ ভ্রাতৃকলত্রপুত্রাৎ॥

লগ্ন ও চন্দ্র হইতে দশম স্থানে গ্রহগণের অবস্থান দ্বারা ক্রমশঃ জনক, জননী, শত্রু, মিত্র, ভ্রাতা, স্ত্রী ও পুত্রের নিকট হইতে স্ব স্ব দশাকালে ধনলাভ কল্পিত হইয়া থাকে। এ সম্বন্ধে বিশেষ বিবরণ ধনভাব বিবেকে দ্রষ্টব্য। ইতি জাতকাভরণে।

১২। পাপে মানে পাপদৃষ্টে তদীশে নীচ রাশিগে।
পাপ রাশ্যংশকে বাপি মানহীন ভবেন্নরঃ॥

দশম স্থানে পাপদৃষ্ট পাপগ্রহ থাকিলে, বা দশমাধিপ নীচস্থ বা ক্রূর ষষ্ঠ্যংশে থাকিলে জাতক মানহীন হইয়া থাকে।

১৩। কর্ম্মাধিপে হীনবলে সপাপে কর্ম্মাদিবৈকল্পমুশন্তি তজ্জ্ঞাঃ।
কর্ম্মেশবাগীশশশাঙ্কপুত্রা বীর্য্যান্বিতা যজ্ঞকরা ভবন্তি॥

জ্যোতিষিগণ বলেন, যে দশমাধিপতি হীনবল ও পাপযুক্ত হইলে মানব কর্ম্মহীন হয় এবং দশমাধিপতি, দ্বিতীয়াধিপতি ও বুধ বলবান হইলে মানব যজ্ঞপরায়ণ হইয়া থাকে।

১৪। শুভগ্রহৈর্দৃষ্টিসমন্বিতাস্তে বীর্যান্বিতা যজ্ঞবিশেষমাহুঃ।
দুঃস্থাঃ শশাঙ্কাত্মজজীবশুক্রাঃপাপেক্ষিতা কর্ম্মবিনাশমাহুঃ॥

দ্বিতীয় ও দশমাধিপতি ও বুধ শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হইয়া বলবান হইলে মানব অতিশয় যজ্ঞপরায়ণ এবং বুধ, বৃহস্পতি, শুক্র, ষষ্ঠ, অষ্টমও দ্বাদশ স্থানগত হইয়া পাপগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হইলে কর্ম্মবিনাশ হয়।

১৫। তদীশে শুভসংযুক্তে শুভমধ্যগতেঽপি বা।
শুভগ্রহাণামংশে বা সংকীর্ত্তিসহিতো ভবেৎ॥

দশমাধিপতি শুভগ্রহযুক্ত, শুভগ্রহের মধ্যগত অথবা শুভগ্রহের নবাংশে অবস্থিতি করিলে মানব অতিশয় কীর্ত্তিমান হয়।

১৬। ষষ্ঠেশে কর্ম্মরাশিস্থে কর্ম্মেশে মন্দসংযুতে।
কেন্দ্রে ত্রিকোণগে বাপি দাসীদাসান্ বিনির্দ্দিশেৎ॥

ষষ্ঠাধিপতি কর্ম্মস্থানে এবং কর্ম্মাধিপতি কেন্দ্রে ত্রিকোণে অথবা শনিযুক্ত হইয়া অবস্থান করিলে অনেক দাস দাসী হইয়া থাকে।

১৭। কর্ম্মাধিপস্থাংশপতৌ শনিসম্বন্ধসংযুতে।
ষষ্ঠাধিপস্য সম্বন্ধে বহুদাসান্ বিনির্দ্দিশেৎ॥

কর্ম্মাধিপতি যে গ্রহের নবাংশে অবস্থিতি করে, সেই গ্রহ সহ অথবা ষষ্ঠাধিপতি সহ শনি সম্বন্ধ করিলে বহু দাসদাসী হইয়া থাকে।

১৮। শুভগ্রহেণ সংদৃষ্টে কর্ম্মরাশৌ তদীশ্বরে।
ভানুপুত্রেণ বা যুক্তে বহুদাসান্ বিনির্দ্দিশেৎ॥

দশমস্থান বা দশমাধিপতি শুভগ্রহ দৃষ্ট হইলে অথবা শনিযুক্ত হইলে বহু দাসদাসী হইয়া থাকে। সঃ, চিঃ।

## আয়ভাব-বিবেক।

১। সূর্য্যেণযুক্তেঽথবিলোকিতেবা লাভালয়েতস্যগণোঽত্রচেৎস্যাৎ।
ভূপালতশ্চৌর্য্যকুলাৎ কলের্ব্বা চতুষ্পদাদের্ব্বহুধাধনাপ্তিঃ॥

যদি লাভস্থান সূর্য্য কর্ত্তৃক দৃষ্ট বা যুক্ত কিম্বা তাহার বর্গ হয়, তাহা হইলে জাতক, ভূপতি, চৌরকুল, কলহ কিম্বা চতুষ্পদ জন্তু হইতে ধন লাভ করে।

২। চন্দ্রেণ যুক্তং প্রবিলোকিতং বা লাভালয়ং চন্দ্রগণাশ্রিতং চেৎ
জলাশয়স্ত্রীগজবাজিবৃদ্ধিঃ পূর্ণে ভবেৎ ক্ষীণতরে বিলোমম্ ॥

লাভস্থান পূর্ণ চন্দ্র কর্ত্তৃক দৃষ্ট বা যুক্ত কিম্বা তাহার বর্গ হইলে জলাশয়, হস্তী, অশ্ব ও স্ত্রী প্রভৃতির বৃদ্ধি, কিন্তু ক্ষীণ চন্দ্র থাকিলে হ্রাস হয়।

৩। লাভালয়ে মঙ্গলযুক্তদৃষ্টে প্রকৃষ্টভূষামণিহেমবৃদ্ধিঃ।
বিচিত্রযাত্রা বহুসাহসৈঃ স্যান্নানাকলাকৌশলবুদ্ধিযোগৈঃ ॥

যদি লাভভবন মঙ্গল কর্ত্তৃক যুক্ত বা দৃষ্ট হয়, তাহা হইলে বিবিধ যাত্রা, বহু সাহস, নানা কৌশল ও বুদ্ধি বৃত্তির পরিচালনা দ্বারা উৎকৃষ্ট ভূষণ, মণি, মুক্তা ও সুবর্ণাদি লাভ হয়।

৪। লাভে সৌম্যগণাশ্রিতে সতি যুতে সৌম্যেন সংবীক্ষিতে
নানাকাব্যকলাকলাপবিধিনা শিল্পেন লিপ্যা সুখম্।
শুক্তিদ্রব্যময়ো ভবেদ্ধনচয়ঃ সৎসাহসৈরুদ্যমৈঃ
দ্রব্যঞ্চাপি বণিজ্যকৈর্ব্বহুতরং ক্লীবৈর্নৃণাং কীর্ত্তিতম্ ॥

যদি আয় স্থান বুধ কর্ত্তৃক দৃষ্ট বা যুক্ত অথবা তাহার বর্গ হয়, তাহা হইলে মানব বিবিধ কাব্য, শাস্ত্র, বিদ্যা, শিল্পনৈপুণ্য ও লিপি কার্য্য দ্বারা সুখ লাভ এবং সৎসাহস, উদ্যম ও বাণিজ্যাদি দ্বারা মণি মুক্তা প্রভৃতি রত্ন সঞ্চয় করে।

৫। যজ্ঞক্রিয়াসাধুজনানুযাতো রাজাশ্রিতোৎকৃষ্টকৃপো নরঃ স্যাৎ।
দ্রব্যেণ হেমপ্রচুরেণ যুক্তো লাভে গুরোর্ব্বর্গযুতীক্ষণশ্চেৎ ॥

লাভালয় গুরু কর্ত্তৃক দৃষ্ট বা যুক্ত অথবা তাহার বর্গ হইলে, মানব যজ্ঞক্রিয়া-রত, সাধুজনানুগামী, রাজাশ্রিত ও দয়ালু হয় এবং সুবর্ণাদি দ্রব্য লাভ করে।

৬। লাভালয়ং ভার্গববর্গযাতং যুক্তেক্ষিতং বা যদি ভার্গবেণ।
বেশ্যাজনৈর্ব্বাপি গমাগমৈর্ব্বা সদ্রত্নরৌপ্যপ্রচুরস্য লব্ধিঃ ॥

আয়ভবন শুক্রযুক্ত বা দৃষ্ট অথবা তাহার বর্গ হইলে মানব বেশ্যা ও গমনা গমনাদি দ্বারা প্রচুর পরিমাণে উত্তম রত্ন ও রজত লাভ করিয়া থাকে।

৭। লাভবেশ্মনি শনীক্ষিতযুক্তে তদ্গণেন সহিতে সতি পুংসাম্।
নীললৌহমহিষীগজলাভো গ্রামবৃন্দপুরগৌরবমিশ্রঃ ॥

যদি একাদশ গৃহ শনিযুক্ত বা দৃষ্ট কিম্বা তাহার বর্গ হয়, তাহা হইলে মানব বহু সম্মানের সহিত নীল, লৌহ, মহিষী, গজ, গ্রাম, এবং পুরী লাভ করে।

৮। যুক্তেক্ষিতে লাভগৃহে শুভাখৈর্ব্বর্গৈঃ শুভানাংসমবস্থিতে চ।
লাভানরাণাং বহুধর্ম্মরাশেঃ সর্ব্বগ্রহৈর্যুক্ত নিরীক্ষ্যমাণে॥

লাভভবন শুভগ্রহের বর্গ অথবা শুভ গ্রহযুক্ত বা দৃষ্ট হইলে এবং লাভ-স্থানে সকল গ্রহের দৃষ্টি বা যোগ থাকিলে মানবের বহুবিধ লাভ এবং নানাবিধ প্রকারে ধর্ম্ম হইয়া থাকে। ইতি জাতকাভরণে।

৯। লাভেশ্বরে কেন্দ্রগতে ত্রিকোণে বা সমন্বিতে।
লাভে বা পাপসংযুক্তে ধনলাভমুদীরয়েৎ॥

একাদশ স্থানে পাপগ্রহ অথবা লাভাধিপতি কেন্দ্রে বা ত্রিকোণে অবস্থান করিলে ধনলাভ হইয়া থাকে।

১০। ধনাধিপে লাভগতে লাভেশে ধনমাগতে।
তাবুভৌ কেন্দ্রগৌ বাপি ধনলাভমুদীরয়েৎ॥

ধনাধিপতি লাভস্থানে এবং লাভাধিপতি ধনস্থানে কিম্বা তাহারা উভয়ে কেন্দ্রে অবস্থান করিলে ধনলাভ হইয়া থাকে।

১১। লাভেশযুক্তরাশীশে শুভগ্রহনিরীক্ষিতে।
শুভগ্রহাণাং মধ্যস্থে ধনলাভমুদীরয়েৎ॥

লাভাধিপতি যে রাশিতে অবস্থিতি করে, সেই রাশির অধিপতি শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট বা শুভগ্রহের মধ্যবর্ত্তী হইলে ধন লাভ হইয়া থাকে।

১২। তদীশে শুভসম্বন্ধে কর্ণসৌখ্যং বিনির্দ্দিশেৎ।
তদীশে পাপসম্বন্ধে কর্ণরোগং বিনির্দ্দিশেৎ॥

একাদশাধিপতির সহিত শুভগ্রহের সম্বন্ধ থাকিলে কর্ণ সুখ এবং পাপগ্রহ সহ সম্বন্ধ থাকিলে কর্ণ রোগ হইয়া থাকে। ইতি সর্ব্বার্থচিন্তামণিঃ।

## ব্যয়ভাব-বিবেক।

১। ব্যয়ে পাপসমাযুক্তে তদীশে পাপখেচরে।
পাপগ্রহেণ সংদৃষ্টে পাপমূলাদ্ধনব্যয়ঃ ॥

দ্বাদশস্থানে পাপগ্রহ অবস্থিতি করিলে অথবা তদধিপতি পাপযুক্ত বা পাপদৃষ্ট হইলে পাপকার্য্য হেতু ধন ব্যয় হয়।

২। শুভেন কর্ম্মনাথেন দৃষ্টে যুক্তে ব্যয়েশ্বরে।
স্বোচ্চমিত্রস্ববর্গস্থে ধর্ম্মমূলাদ্ধনব্যয়ঃ ॥

শুভগ্রহ কর্ম্মাধিপতি হইয়া দ্বাদশাধিপতির সহিত যুক্ত বা তৎকর্ত্তৃক দৃষ্ট অথবা স্বোচ্চে বা স্ববর্গে অবস্থান করিলে ধর্ম্মকার্য্য দ্বারা ধন ব্যয় হয়।

৩। ব্যয়েশে বলহীনে বা শত্রুনাথযুতেক্ষিতে।
গুলিকাদিসমাযুক্তে শত্রুমূলাদ্ধনব্যয়ঃ ॥

দ্বাদশাধিপতি হীনবল হইয়া ষষ্ঠাধিপতি কর্ত্তৃক দৃষ্ট বা যুক্ত হইলে অথবা গুলিক রাহু বা শনিযুক্ত হইলে শত্রু দ্বারা ধননাশ হয়।

৪। ব্যয়েশে দারনাথেন বলহীনেন তেন তু।
দৃষ্টে যুতে বা ক্রূরাংশে স্ত্রীহেতোর্দ্ধননাশনম্ ॥

দ্বাদশাধিপতি বলহীন হইয়া সপ্তমাধিপতি কর্ত্তৃক দৃষ্ট বা যুক্ত হইলে অথবা ক্রূরগ্রহের নবাংশে অবস্থিতি করিলে স্ত্রীহেতু ধননাশ হয়।

৫। তাদৃশে ব্যয়নাথেঽস্মিন্ দৃষ্টে যুক্তেঽথবা ভবেৎ।
তথাবিধেন ভৌমেন ভ্রাতৃমূলাদ্ধনক্ষয়ঃ ॥

দ্বাদশাধিপতি হীনবল হইয়া তৃতীয়াধিপতি বা মঙ্গল কর্ত্তৃক দৃষ্ট বা যুক্ত হইলে ভ্রাতা হেতু ধনক্ষয় হয়।

৬। পুত্রভাবেশ্বরেণাপি বলহীনেন সংযুতে।
দৃষ্টে ব্যয়েশে ক্রূরাংশে পুত্রমূলাদ্ধনব্যয়ঃ ॥

পঞ্চমাধিপতি বলহীন হইয়া দ্বাদশাধিপতিসহ যুক্ত বা তৎকর্ত্তৃক দৃষ্ট হইলে অথবা ক্রূরাংশে অবস্থান করিলে পুত্র হেতু ধননাশ হয়।

৭। পিতৃস্থানেশ্বরেণাপি কারকেণাপি বা যুতে।
ব্যয়েশে দৃষ্টিসম্বন্ধঃ পিতৃমূলাদ্ধনক্ষয়ঃ ॥

দশমাধিপতি বা পিতৃকারক গ্রহের সহিত দ্বাদশাধিপতি যুক্ত হইলে বা দৃষ্টি সম্বন্ধ করিলে পিতা হেতু ধনক্ষয় হয়।

৮। এবং মাতৃপযোগেন যুতে দৃষ্টে ব্যয়াধিপে।
ক্রূরান্বিতে ক্রূরভাগে মাতৃমূলাদ্ধনক্ষয়ঃ ॥

চতুর্থাধিপতি দ্বাদশধিপতি সহ যুক্ত বা তৎকর্তৃক দৃষ্ট হইলে অথবা ক্রূর গ্রহযুক্ত বা তাহার গৃহে বা অংশে অবস্থান করিলে মাতা হেতু ধননাশ হয়।

৯। নরকে পতনং ক্রয়াৎ রাহুমন্দযুতে ব্যয়ে।
ষষ্ঠাধিপেন সংদৃষ্টে রন্ধ্রনাথেন বা যুতে ॥

রাহু ও শনি দ্বাদশস্থানে অবস্থিতি করিয়া ষষ্ঠাধিপতি কর্ত্তৃক দৃষ্ট হইলে অথবা অষ্টমাধিপতিযুক্ত হইলে নরকে পতন হইয়া থাকে।

১০। দেবেজ্যে কর্ম্মরাশীশে ব্যয়রাশীগতেঽপি বা।
শুভগ্রহেণ সংদৃষ্টে স্বর্গপ্রাপ্তির্ভবিষ্যতি ॥

দশমপতি বৃহস্পতি শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হইয়া দ্বাদশে অবস্থান করিলে স্বর্গপ্রাপ্তি হইয়া থাকে।

১১। শুভগ্রহণাং সম্বন্ধে ব্যয়ে তদ্ভাবনায়কে।
দোলাস্তু মঞ্চং প্রবদেচ্ছয়নাদি সুখং তথা ॥

ব্যয়স্থানে অথবা তদধিপতি গ্রহের সহিত শুভগ্রহের সম্বন্ধ থাকিলে দোলা ও পালঙ্কাদিতে শয়ন সুখ হয়।

১২। ব্যয়েশে স্বোচ্চরাশিস্থে শুভবর্গসমন্বিতে।
শুভগ্রহেণ সংদৃষ্টে পর্য্যঙ্কশয়নং বদেৎ ॥

ব্যয়াধিপতি স্বীয় উচ্চ রাশিতে বা শুভ গ্রহের বর্গে শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হইয়া অবস্থিতি করিলে পর্য্যঙ্কে শয়ন হইয়া থাকে।

১৩। পাপগ্রহাণাং সম্বন্ধে ব্যয়ে তদ্ভাবনায়কে।
ক্রূরাংশে ক্রূরসংদৃষ্টে শয়নাদি সুখং নহি॥

দ্বাদশে পাপগ্রহের সম্বন্ধ থাকিলে এবং দ্বাদশাধিপতি ক্রূর গ্রহের নবাংশে ক্রূরগ্রহকর্ত্তৃক দৃষ্ট হইয়া অবস্থান করিলে শয়নাদি সুখ হয় না। সঃ,চঃ।

১৪। পূর্ণেন্দুসৌম্যেজ্যসিতা ব্যয়স্থাঃ কুর্ব্বন্তি সংস্থাং ধনসঞ্চয়স্য।
প্রান্তস্থিতে সূর্য্যসুতে কুজেন যুতেক্ষিতে বিত্তবিনাশনংস্যাৎ॥

ব্যয়ভবনে পূর্ণচন্দ্র, বুধ, বৃহস্পতি ও শুক্র মনুষ্যের ধন সঞ্চয় করাইয়া থাকে, আর ব্যয়স্থানস্থ শনি মঙ্গল কর্ত্তৃক যুক্ত বা দৃষ্ট হইলে ধননাশ করে।

১৫। ব্যয়ালয়ে ক্ষীণবলঃ কলাবান্ সূর্য্যোঽথবা দ্বাবপি তত্র সংস্থে।
দ্রব্যং হরেদ্ভূমিপতিস্তু তস্য ব্যয়ালয়ে বা কুজদৃষ্টযুক্তে॥

যদি কাহারও ব্যয়স্থানে ক্ষীণচন্দ্র বা সূর্য্য অথবা উভয়ে একত্রে অবস্থান করেন, অথবা ব্যয়স্থান মঙ্গল কর্ত্তৃক দৃষ্ট বা যুক্ত হয়, তবে তাহার ধন সম্পত্তি ভূপতি কর্ত্তৃক হৃত হইয়া থাকে। ইতি জাতকাভরণে।

দ্বাদশাধিপতি দ্বাদশে বা ধনস্থানে থাকিলে জাতক অতিশয় পরিমিত ব্যয়ী এবং কৃপণ হইয়া থাকে।

দ্বাদশে বহু পাপগ্রহ থাকিলে ঋণগ্রস্থ যোগ এবং রাজদ্বারে দণ্ড প্রভৃতি অশুভ যোগ বুঝায়।

দ্বাদশস্থানে যে যে বিষয়ের এবং যে যে আত্মীয়ের বিচার উক্ত হইয়াছে তাহা শুভাশুভ গ্রহের অবস্থান এবং বলাবলাদিদৃষ্টে সুধীগণ বিচার করিবেন।

দ্বাদশটী ভাবে যাবতীয় বস্তু ব্যক্তি বা কার্য্যের বিচার হইতে পারে এবং হইয়া থাকে। ভাব বিচার সমুদ্র বিশেষ, বহুগ্রন্থে বহুপ্রকারে বিবৃত হইয়াছে।

ফলিত জ্যোতিষে দ্বাদশ ভাবের বিচার অতিশয় কঠিন হইলেও অতিশয় আবশ্যকীয় গণনা, এই হেতু শিক্ষার্থিগণ বিশেষ মনোযোগ ও সহিষ্ণুতার সহিত এই অধ্যায়টী আলোচনা করিবেন।

## তৃতীয় পরিচ্ছেদ।

### দ্বাদশভাবস্থিত লগ্নাধিপ-ফল।

১। লগ্নেশে লগ্নগে পুংসঃ সুদেহঃ স্বভুজাক্রমী।
মনস্বী চাতি চাঞ্চল্যো দ্বিভার্য্যো পরগোঽপি বা॥

২। লগ্নেশে ধনগে লাভে সলাভঃ পীড়িতো নরঃ।
সুশীলো ধর্ম্মবিন্মানী বহুদার গুণৈর্যুতঃ॥

৩। লগ্নেশে সহজে ধন্যে সিংহতুল্য পরাক্রমা।
সর্ব্বসম্পদ্যুতো মানী দ্বিভার্য্যো মতিমান্ সুখী॥

৪। লগ্নেশে দশমে তুর্য্যে পিতৃমাতৃসুখান্বিতঃ।
বহুভ্রাতৃযুতঃ কামী গুণসৌন্দর্য্যসংযুতঃ॥

৫। লগ্নেশে পঞ্চমে মানী সুতসৌখ্যঞ্চ মধ্যমম্।
প্রথমাপত্যনাশঃ স্যাৎ ক্রোধী রাজপ্রবেশকঃ॥

৬। লগ্নেশঃ সপ্তমে যস্য ভার্য্যা তস্য ন জীবতি।
বিরক্তো বা প্রবাসী বা দরিদ্রো বা নৃপোঽপি বা।

৭। লগ্নেশে ব্যয়গেঽষ্টমস্থে সিদ্ধবিদ্যাবিশারদঃ।
দ্যূতী চৌরো মহাক্রোধী পরনার্য্যাতিভোগকৃৎ॥

৮। লগ্নেশে নবমে পুংসো ভাগ্যবান্ জনবল্লভঃ।
বিষ্ণুভক্তঃ পটুর্বাগ্মী পুত্রদারধনৈর্যুতঃ॥

### দ্বাদশভাবস্থিত ধনেশ-ফল।

১। ধনেশে ধনগে সোঽথ ধনবান্ গর্ব্বসংযুতঃ।
ভার্য্যাদ্বয়ং ত্রয়ঞ্চাপি সুতহীনঃ প্রজায়তে॥

২। ধনেশে সহজে তুর্য্যে বিক্রমী মতিমান্ গুণী।
পরদারাভিগামী চ লোভী বা দেবনিন্দকঃ॥

৩। ধনেশে রিপুগে শত্রোর্ধনং প্রাপ্নোতি নিশ্চিতম্।
শত্রুতো বিত্তনাশ স্যাৎ গুদে চোরো ভবেচ্চ রুক্॥

৪। ধনেশে সপ্তমে বৈদ্যঃ পরজায়াভিগামিকঃ।
জায়া তস্য ভবেদ্বেশ্যা মাতাপি ব্যাভিচারিণী॥
৫। ধনেশে মৃত্যুগেহস্থে ভূমিদ্রব্যং লভেদ্ ধ্রুবম্।
জায়াসৌখ্যং ভবেৎ স্বল্পং জ্যেষ্ঠভ্রাতৃসুখং ন হি॥
৬। ধনেশে নবমে লাভে ধনবান্নুদ্যমী পটুঃ।
বাল্যে রোগী সুখী পশ্চাদ্‌যাবদায়ুঃ সমাপ্যতে॥
৭। ধনেশো দশমে যস্য কামী মানী চ পণ্ডিতঃ।
বহুদারধনৈর্যুক্তঃ সুতহীনোঽপি জায়তে॥
৮। ধনেশে ব্যয়গে মানী সাহসী ধনবর্জ্জিতঃ।
জীবিকা নৃপগেহাচ্চ জ্যেষ্ঠপুত্রসুখং ন হি॥
৯। ধনেশে চ তনৌ পুত্রী স্বকুটুম্বস্য কণ্টকঃ॥
ধনবান্ নিষ্ঠুরঃ কামী পরকার্য্যেষু তৎপরঃ॥

## দ্বাদশভাবস্থিত তৃতীয়েশ-ফল।

১। তৃতীয়েশে তৃতীয়স্থে বিক্রমী সুতসংযুতঃ।
ধনযুক্তো মহাহৃষ্টো ভুনক্তি সুখমদ্ভুতম্॥
২। তৃতীয়েশে সুখে কর্ম্মে পঞ্চমে বা সুখী সদা।
অতিক্রূরা ভবেদভার্য্যা ধনাঢ্যো মতিমান্ ভবেৎ॥
৩। তৃতীয়েশো রিপৌ যস্য ভ্রাতা শত্রুর্মহাধনী।
মাতুলানাং সুখং ন স্যান্মাতুল্যা ভোগমিচ্ছতি॥
৪। তৃতীয়েশে ব্যয়ে ভাগ্যে স্ত্রীভির্ভাগ্যোদয়ো ভবেৎ।
পিতা তস্য মহাচৌরঃ সুখেঽপি দুঃখদর্শকঃ॥
৫। তৃতীয়েশেঽষ্টমে দ্যূনে রাজদ্বারে মৃতির্ভবেৎ।
চৌরো বা পরগামী বা বাল্যে কষ্টং দিনে দিনে॥
৬। তৃতীয়েশে তনৌ লাভে স্বভুজার্জ্জিতবিত্তবান্।
মূর্খঃ কৃশো মহারোগী সাহসী পরসেবকঃ॥
৭। গুদাভঞ্জনিকঃ স্থূলঃ পরভার্য্যা ধনে রুচিঃ।
স্বল্পারম্ভী সুখী ন স্যাৎ তৃতীয়েশে ধনে গতে॥

## দ্বাদশভাবস্থিত চতুর্থেশ-ফল।

১। তুর্যেশে তুর্যগে মন্ত্রী ভবেৎ সর্ব্বধনাধিপঃ।
চতুরঃ শীলবান্ মানী ধনাঢ্যঃ স্ত্রীপ্রিয়ঃ সুখী॥

২। তুর্য্যেশে পঞ্চমে ভাগ্যে সুখী সর্ব্বজনপ্রিয়ঃ।
বিষ্ণুভক্তিরতো মানী স্বভুজার্জ্জিতবিত্তবান্

৩। সুখেশে শক্রগেহস্থে তদা স্যাদ্বহুমাতৃকঃ।
ক্রোধী চৌরঽভিচারী চ দুষ্টচিত্তো মনস্ব্যপি॥

৪। সুখেশে সপ্তমে লগ্নে বহুবিদ্যাসমন্বিতঃ।
পিত্রার্জ্জিতধনত্যাগী সভায়াং মূকবদ্ভবেৎ॥

৫। সুখেশে ব্যয়রন্ধ্রস্থে সুখহীনো ভবেন্নরঃ।
পিতৃসৌখ্যং ভবেদল্পং ক্লীবো বা জারজোঽপি বা॥

৬। সুখেশে কর্ম্মগেহস্থে রাজমান্যো ভবেন্নরঃ।
রসায়নী মহাহৃষ্টো ভুনক্তি সুখমদ্ভুতম্॥

৭। সুখেশে সহজে লাভে নিত্যরোগী ভবেন্নরঃ।
উদারো গুণবান্ দাতা স্বভুজার্জ্জিতবিত্তবান্॥

৮। সর্ব্বসম্পদ্‌যুতো মানী সাহসী কুহকান্বিতঃ।
কুটুম্বসংযুতো ভোগী সুখেশে চ ধনে গতে॥

## দ্বাদশভাবস্থিত সুতেশ-ফল।

১। সুতেশঃ পঞ্চমে যস্য তস্য পুত্রো ন জীবতি।
ক্ষণিকঃ ক্রূরভাষী চ ধার্ম্মিকো মতিমান্ ভবেৎ॥

২। সুতেশে ষষ্ঠরিঃফস্থে পুত্র শক্রত্বমাপ্নুয়াৎ।
মৃতাপত্যো গ্রাহ্যপুত্রো ধনপুত্রোঽথবা ভবেৎ॥

৩। সুতেশে কামগে মানী সর্ব্বধর্ম্মসমন্বিতঃ।
তুঙ্গযষ্টিস্তনুস্বামী ভক্তিযুক্তৈকতেজসা॥

৪। সুতেশ আয়ুবিত্তে বহুপুত্রী ন সংশয়ঃ।
কাসশ্বাসী সুখী ন স্যাৎ ক্রোধযুক্তো ধনান্বিতঃ॥

৫। সুতেশে নবমে কর্ম্মে পুত্রো ভূপসমো ভবেৎ।
অথবা গ্রন্থকর্ত্তা চ বিখ্যাতঃ কুলদীপকঃ॥
৬। সুতেশে লাভভবনে পণ্ডিতো জনবল্লভঃ।
গ্রন্থকর্ত্তা মহাদক্ষো বহুপুত্র ধনান্বিতঃ॥
৭। সুতেশে লগ্নসহজে মায়াবী পিশুনো মহান্।
লোষ্টস্থ দত্তবান্ নৈব কিঞ্চিদ্দ্রব্যস্য কা কথা॥
৮। সুতেশে মাতৃভবনে চিরং মাতৃসুখং ভবেৎ।
লক্ষ্মীযুক্ত সুবুদ্ধিশ্চ সাচবোঽপ্যথবা গুরুঃ॥

## দ্বাদশভাবস্থিত ষষ্ঠেশ-ফল।

১। ষষ্ঠেশে রিপুভাবস্থে স্বজ্ঞাতিঃ শত্রুবদ্ভবেৎ।
পরজাতির্ভবেন্মিত্রং ভূমৌ ন চলতি ধ্রুবম্॥
২। ষষ্ঠেশে সপ্তমে লাভে লগ্নে বা কীর্ত্তিমান্ ভবেৎ।
ধনবান্ গুণবান্ মানী সাহসী পুত্রবর্জ্জিতঃ॥
৩। ষষ্ঠেশেঽষ্টমরিঃফস্থে রোগী শত্রুর্মনীষিণাম্।
পরজায়াভিগামী চ জীবাহিংসাসু তৎপরঃ॥
৪। ষষ্ঠেশো নবমে যস্য কাষ্ঠপাষাণবিক্রয়ী।
ব্যবহারে ক্বচিদ্ধানিঃ ক্বচিদ্বৃদ্ধির্ভবেৎ কিল॥
৫। ষষ্ঠেশে কর্ম্মবিত্তস্থে সাহসী কুলবিশ্রুতঃ।
পরদেশী সুখী বক্তা স্বকর্ম্মে চৈকনিষ্ঠিকঃ॥
৬। ষষ্ঠেশে সহজে তুর্য্যে ক্রোধেনারক্তলোচনঃ।
মনস্বী পিশুনো দ্বেষী চলচিত্তোঽতিবিত্তবান্॥
৭। ষষ্ঠেশে পঞ্চমে যস্য চলমিত্রধনাদিকম্।
দয়াযুক্তঃ সুখী সৌম্যঃ স্বকার্য্যে চতুরো মহান্॥

## দ্বাদশভাবস্থিত সপ্তমেশ-ফল।

১। সপ্তমেশে তনৌ চাস্তে পরজায়াসু লম্পটঃ।
দুষ্টো বিচক্ষণো ধীরো বাতরুক্ স্থীয়তে হৃদি॥

২। জায়েশে চাষ্টমে ষষ্ঠে রোগিনীং কামিনীং লভেৎ।
ক্রোধযুক্তো ভবেদ্বাপি ন সুখং লভতে ক্বচিৎ॥
৩। দ্যূনেশে নবমে বিত্তে নানাস্ত্রিভিঃ সমাগমঃ।
আরম্ভী দীর্ঘসূত্রী চ স্ত্রীষু চিত্তং হি কেবলম্॥
৪। দ্যূনেশে দশমে তুর্য্যে নাস্য জায়া পতিব্রতা।
ধর্ম্মাত্মা সত্যসংযুক্তঃ কেবলং দন্তরোগবান্॥
৫। দ্যূনেশে সহজে লাভে মৃতপুত্রঃ প্রজায়তে।
কদাচিজ্জীবতি কন্যা যত্নাৎ পুত্রোঽপি জায়তে॥
৬। দ্বাদশস্থে সপ্তমেশে দরিদ্রঃ কৃপণো মহান্।
চারকন্যা ভবেদ্ভার্য্যা বস্ত্রাজীবি চ নির্দ্ধনী॥
৭। সর্ব্বগুণযুতো মানী ভবেৎ সর্ব্বধনাধিপঃ।
সদৈব হর্ষসংযুক্তঃ সপ্তমেশে সুতে স্থিতে॥

দ্বাদশভাবস্থিত অষ্টমেশ-ফল।

১। দ্যূতীশ্চোরোঽন্যথাবাদী গুরুনিন্দাসু তৎপরঃ।
অষ্টমেশেঽষ্টমস্থানে ভার্য্যা পররতা ভবেৎ॥
২। অষ্টমেশে তপঃস্থানে মহাপাপী চ নাস্তিকঃ।
সুতহা অথবা বন্ধ্যা পরভার্য্যা-ধনে রুচিঃ॥
৩। অষ্টমেশে সুখে কর্ম্মে পিশুনো বন্ধুবর্জ্জিতঃ।
মাতাপিত্রোর্ভবেন্মৃত্যুঃ স্বল্পকালেন ভীতিযুক্॥
৪। অষ্টমেশে সুতে লাভে তস্য বুদ্ধির্ন জায়তে।
দ্রব্যং ন স্থীয়তে গেহে স্থিরবুদ্ধির্ভবেজ্জনঃ॥
৫। অষ্টমেশে ব্যয়ে ষষ্ঠে নিত্যং রোগী প্রজায়তে।
জলসর্পাদিকাদ্বাতো ভবেৎ তস্য চ শৈশবে॥
৬। অষ্টমেশে তনৌ কামে ভার্য্যাদ্বয়ং সমাদিশেৎ।
বিষ্ণুদ্রোহরতো নিত্যং ব্রণরোগী প্রজায়তে॥
৭। ধনং তস্য ভবেৎ স্বল্পং গতং বিত্তং ন লভ্যতে।
অষ্টমেশে ধনে বাহুবলহীনঃ প্রজায়তে॥

## দ্বাদশভাবস্থিত ভাগ্যেশ-ফল।

১। ধনধান্যযুতো নিত্যং গুণসৌন্দর্য্য সংযুতঃ।
বহু ভ্রাতৃসুখং যুক্তং ভাগ্যেশে নবমে স্থিতে॥
২। ভাগ্যেশে দশমে তুর্য্যে মন্ত্রী সেনাপতির্ভবেৎ।
পুণ্যবান্ সুযশা বাগ্মী সাহসী ক্রোধবর্জ্জিতঃ॥
৩। ভাগ্যেশে পঞ্চমে লাভে ভাগ্যবান্ জনবল্লভঃ।
গুরুভক্তিরতো মানী ধীব ধীরগুণৈর্যুতঃ॥
৪। ভাগ্যেশে তু তুলে রিঃফে ভাগ্যহীনো ভবেদ্ ধ্রুবম্।
মাতুলস্য সুখং ন স্যাজ্জ্যেষ্ঠভ্রাতৃসুখং তথা॥
৫। ভাগ্যেশে চ মদে কল্পে গুণবান্ কীর্ত্তিমান্ ভবেৎ।
কদাচিন্ন ভবেৎ সিদ্ধিং যৎ কার্য্যং কর্ত্তু মিচ্ছতি॥
৬। ভাগ্যেশে সহজে বিত্তে সদা ভাগ্যানুচিন্তকঃ।
ধর্ম্মবান্ গুণবান্ কামী পণ্ডিতো জনবল্লভঃ॥

## দ্বাদশভাবস্থিত দশমেশ ফল।

১। দশমেশে সুখে কর্ম্মে জ্ঞানবান্ সুখবিক্রমী।
গুরুদেবার্চ্চনরতো ধর্ম্মাত্মা সত্যসংযুতঃ॥
২। দশমেশে সুতে লাভে ধনবান্ পুত্রবান্ ভবেৎ।
সর্ব্বদা হর্ষসংযুক্তঃ সত্যবাদী সুখী নরঃ॥
৩। কর্ম্মেশোঽরি ব্যয়ে যস্য শত্রুভিঃ পরিপীড়িতঃ।
চাতুর্য্যগুণসম্পন্নঃ কচিচ্চ ন সুখী নরঃ॥
৪। দশমাধিপতৌ লগ্নে কবিতাগুণসংযুতঃ।
বাল্যে রোগী সুখী পশ্চাদর্থবৃদ্ধির্দিনে দিনে॥
৫। ধনে মদে চ সহজে কর্ম্মেশো যদি সংস্থিতঃ।
মনস্বী গুণবান্ বাগ্মী সত্যধর্ম্ম সমন্বিতঃ॥

## দ্বাদশভাবস্থিত লাভেশ-ফল।

১। লাভেশে সংস্থিতে লাভে স বাগ্মী জায়তে ধ্রুবম্।
পাণ্ডিত্যং কবিতা চৈব বর্দ্ধতে চ দিনে দিনে॥

২। প্রাপ্তিস্থানাধিপে রিপ্ফে ম্লেচ্ছসংসর্গকারকঃ।
কামিকো বহুকান্তশ্চ ক্ষণিকো লম্পটঃ সদা॥

৩। লাভেশে সংস্থিতে লগ্নে ধনবান্ সাত্ত্বিকো মহান্।
সমদৃষ্টির্মহান্ বক্তা কৌতুকী চ ভবেৎ সদা॥

৪। লাভেশে চ ধনে পুত্রে নানা সুখসমন্বিতঃ।
পুত্রবান্ ধার্ম্মিকশ্চৈব সর্ব্বসিদ্ধিপ্রদায়কঃ॥

৫। লাভেশে সহজে বিত্তে তীর্থেষু তৎপরো মহান্।
কুশলঃ সর্ব্বকার্য্যেষু কেবলং শূলরোগবান্॥

৬। লাভেশে ষষ্ঠভবনে নানারোগসমন্বিতঃ।
সর্ব্বং সুখং ভবেৎ তস্য প্রবাসী পরসেবকঃ॥

৭। লাভেশে সপ্তমে রন্ধ্রে ভার্য্যা তস্য ন জীবতি।
উদারো গুণবান্ কর্ম্মী মূর্খো ভবতি নিশ্চিতম্॥

৮। লাভেশে গগনে ধর্ম্মে রাজপূজ্যো ধনাধিপঃ।
চতুরঃ সত্যবাদী চ নিজধর্ম্মসমন্বিতঃ॥

## দ্বাদশভাবস্থিত ব্যয়েশ-ফল।

১। ব্যয়েশেঽরিব্যয়ে পাপী মাতৃমৃত্যুবিচিন্তকঃ।
ক্রোধী সন্তানদুঃখী চ পরজায়াসু লম্পটঃ॥

২। ব্যয়েশে মদনে লগ্নে জায়াসৌখ্যং ভবেন্নহি।
দুর্ব্বলঃ কফরোগী চ ধনবিদ্যা বিনির্জ্জিতঃ॥

৩। ব্যয়েশে দ্বিতীয়ে রন্ধ্রে বিষ্ণুভক্তিসমন্বিতঃ।
ধার্ম্মিকঃ প্রিয়বাদী চ সম্পূর্ণগুণসংযুতঃ॥

৪। ভার্য্যাদ্বেষী প্রিয়দ্বেষী গুরুদ্বেষী ভবেন্নরঃ।
ব্যয়েশে সহজে ধর্ম্মে স্বশরীরস্য পোষকঃ॥

৫। ব্যয়েশে দশমে লাভে পুত্রসৌখ্যং ভবেন্নহি।
মণিমাণিক্যমুক্তাদি ধত্তে কিঞ্চিৎ সমালভেৎ॥

## বিচার প্রণালী।

১। এতৎ তে কথিতং বিপ্র ভাবানাঞ্চ ফলাফলম্।
বলাবলবিবেকেন সর্ব্বেষাং ফলমাদিশেৎ॥

২। বক্রী চেৎ স্বচতুর্থঃ স্যাৎ ফলং ভৌমো দদাতি চ।
বুধস্তর্য্যেঽথ দেবেজ্যে পঞ্চমে শশিভার্গবৌ॥

৩। সপ্তমস্য তমশ্চৈবংসী পুত্রস্য নবমস্য চ।
বিত্তস্য বিষুবত্যর্কে দদাতি স্বফলং বিধুঃ॥

৪। গ্রহে পূর্ণফলে প্রাপ্তে ফলং পূর্ণং সমাদিশেৎ।
অর্দ্ধমর্দ্ধং পাদহীনে তত্রেদং পাদমত্রিণা॥

৫। ভাবানাং দ্বাদশানাঞ্চ সর্ব্বেষাং ফলমাদিশেৎ।
ভাবস্থানাং গ্রহাণাঞ্চ ফলং তে কথিতং ময়া॥

ইতি বৃহৎ পারাশরে।

## চতুর্থ পরিচ্ছেদ।

### গ্রহগণের দীপ্তাদি নব ভাব ও লজ্জিতাদি ষড়্ভাব।

গ্রহগণ অবস্থানভেদে নয় প্রকার ভাব ধারণ করিয়া স্ব স্ব দশাকালে ভিন্ন ভিন্ন ফল প্রদান করিয়া থাকে। যথা—

১। দীপ্তঃ সুস্থস্তু মুদিতঃ শান্তো হীনোঽতিদুঃখিতঃ।
বিকলশ্চ খলঃ কোপী নবধা খেচরো ভবেৎ॥

গ্রহগণ ১ দীপ্ত, ২ সুস্থ, ৩ মুদিত, ৪ শান্ত, ৫ হীন, ৬ অতিদুঃখিত, ৭ বিকল, ৮ খল ও ৯ কুপিত, এই নয় প্রকার ভাব ধারণ করিয়া থাকে।

২। উচ্চস্থঃ খেচরো দীপ্তঃ সুস্থঃ স্বক্ষেত্রে মিত্রভে।
মুদিতো সুভভে শান্তস্তু পরো হীন উচ্যতে॥

স্বীয় উচ্চরাশিগত গ্রহকে দীপ্ত, স্বক্ষেত্রগত গ্রহকে সুস্থ, মিত্ররাশিগত গ্রহকে মুদিত, শুভগ্রহক্ষেত্রগত গ্রহকে শান্ত এবং এই সকল রাশি ভিন্ন অন্য রাশি গত অর্থাৎ নীচ বা পাপ গৃহগত গ্রহকে হীনগ্রহ বলা হয়।

৬। শত্রুভে দুঃখসংযুক্তো বিকলঃ পাপসংযুতঃ।
খলঃ পরাজিতো জ্ঞেয়ঃ কোপী স্যাদর্কসংযুতঃ॥

শত্রুরাশিগত গ্রহকে দুঃখিত, পাপগ্রহ সংযুক্ত গ্রহকে বিকল, পরাজিত গ্রহকে খল এবং সূর্য্য কিরণদগ্ধ গ্রহকে কুপিত গ্রহ বলা হয়।

দীপ্তাদি নব ভাবস্থ গ্রহের দশাফল।

পাকে প্রদীপ্তস্য ধরাধিপত্যমুৎসাহশৌর্য্যং ধনবাহনঞ্চ।
স্ত্রীপুত্রলাভং সুখবন্ধুপূজ্যং ক্ষিতীশ্বরান্মানমুপৈতি বিদ্যাম্॥

দীপ্তগ্রহের দশাকালে মানবের রাজ্য, উৎসাহ, শৌর্য্য, ধন, বাহন, স্ত্রী, পুত্র, সুখ, সুহৃদ্সম্মান ও রাজসম্মান লাভ হইয়া থাকে।

৫। সুস্থস্য খেটস্য দশাবিপাকে সুস্থ নৃপাল্লব্ধধনাদি সৌখ্যম্।
বিদ্যাযশঃ প্রীতি মহত্বতাঞ্চ দারার্থভূম্যাত্মজধর্ম্মমেতি॥

সুস্থগ্রহের দশাকালে মানব সুস্থদেহ, রাজা হইতে ধন, সুখ, বিদ্যা, যশঃ, আনন্দ, মহত্ব, স্ত্রী, পুত্র, ভূমি, অর্থ এবং ধর্ম্মলাভ করিয়া থাকে।

৬। মুদান্বিতস্যাপি দশাবিপাকে বস্ত্রাদিভূগন্ধসুতার্থধৈর্য্যম্।
পুরাণধর্ম্মশ্রবণাদিগানদানাদিপানাম্বরভূষণাপ্তিম্॥

মুদিত গ্রহের দশাকালে মানব বস্ত্রাদি, ভূমি, গন্ধদ্রব্য, পুত্র, অর্থ, এবং ধৈর্য্য লাভ করে ও পুরাণাদি ধর্ম্ম ও গীতশ্রবণ, দান, পেয় এবং অলঙ্কারাদি প্রাপ্ত হয়।

৭। দশাবিপাকে সুখধৈর্য্যমেতি শান্তস্য ভূপুত্রকলত্রযানম্।
বিদ্যাবিনোদান্বিতধর্ম্মশাস্ত্রং বহ্বর্থদেশাধিপপূজ্যতাঞ্চ॥

শান্তগ্রহের দশাকালে মনুষ্য সুখ, ধৈর্য্য, ভূমি, পুত্র, কলত্র, যানাদি, বিদ্যা, আনন্দ, ধর্ম্মশাস্ত্র, বহু অর্থ ও রাজমান্য প্রাপ্ত হয়।

৮। স্থানচ্যুতি বন্ধুবিরোধিতা চ হীনস্য খেটস্য দশাবিপাকে।
জীবত্যসৌ কুৎসিতহীনবৃত্ত্যা ত্যক্তো জনৈ রোগনিপীড়িতঃস্যাৎ॥

হীন গ্রহের দশাকালে মানবের বন্ধুবিরোধ, স্থাননাশ ও কুৎসিৎবৃত্তিদ্বারা জীবনাতিপাত হয় এবং সে জনগণের দ্বারা পরিত্যক্ত ও রোগনিপীড়িত হয়।

৯। দুঃখান্বিতস্যাপি দশাবিপাকে নানাবিধং দুঃখমুপৈতিনিত্যম্।
বিদেশগো বন্ধুজনৈর্ব্বিহীনশ্চৌরাদিভূপৈর্ভয়মাভিশস্তঃ ॥

দুঃখিত গ্রহের দশাকালে মনুষ্য অপবাদগ্রস্ত হইয়া সর্ব্বদা নানাবিধ দুঃখ, বিদেশ গমন, বন্ধুবিয়োগ এবং চোর, দস্যু ও রাজা হইতে ভয়প্রাপ্ত হইয়া থাকে।

১০। বৈকল্যখেটস্য দশাবিপাকে বিকল্পতাং যাতি মনোবিকারম্।
পিত্রাদিকানাং মরণং বিশেষাৎ স্ত্রীপুত্রযানাম্বরচোরপীড়াম্ ॥

বিকলগ্রহের দশা কালে মানুষের বিকলতা ও মনোবিকার জন্মে এবং পিত্রাদির মৃত্যু, বাহন ও বস্ত্রাভাব ও স্ত্রী, পুত্র ও চোর কর্ত্তৃক পীড়িত হয়।

১১। দশাবিপাকে কলহং বিয়োগং খলস্য খেটস্য পিতুর্ব্বিয়োগম্।
শত্রুং জনানাং ধনভূমিনাশমুপৈতি নিত্যং স্বজনৈশ্চনিন্দ্যঃ ॥

খল গ্রহের দশাকালে মানবের কলহ, বিচ্ছেদ ও পিতৃবিয়োগ জনিত দুঃখ, শত্রুবৃদ্ধি, ধন ও ভূমিনাশ এবং আত্মীয় জন হইতে নিন্দা হয়।

১২। কোপান্বিতস্যাপিদশাবিপাকে পাপংসমায়াতি বহুপ্রকারৈঃ।
বিদ্যাযশঃস্ত্রীধনভূমিনাশং রাজ্ঞাঞ্চ বিত্তং হরতেহত্ররোগী ॥

কুপিত গ্রহের দশাকালে মানবের নানা প্রকারে পাপ সঞ্চয় এবং বিদ্যা, যশঃ, স্ত্রী, ধন ও ভূমি নাশ এবং রাজারও ধন অপহৃত হয় এবং সে ব্যক্তি পীড়া ভোগ করে।

দশাগণনাও বিচার কালে উপরিউক্ত দীপ্তাদি নবভাবের প্রয়োজন হইবে। দশাগণনা দশম অধ্যায় উক্ত হইল।

## গ্রহদিগের ষড়্ভাব।

১। লজ্জিতো গর্ব্বিতশ্চৈব ক্ষুধিতস্তৃষিতস্তথা। মুদিতঃ ক্ষোভিতশ্চৈব ষড়্ভাবাঃ পরিকীর্ত্তিতাঃ॥

২। পুত্রগেহগতঃ খেটো রাহুযুক্তো যথা তথা। রবিমন্দকুজৈর্যুক্তো লজ্জিতো গ্রহ এব চ॥

৩। তুঙ্গস্থানগতোবাপি ত্রিকোণেঽপি ভবেৎ পুনঃ। গর্ব্বিতঃ স নিগদিতো মুনিভিঃকৃতনিশ্চয়ৈঃ॥

৪। শত্রুগেহী রিপুগতো রিপুদৃষ্ট ভবেদ্ যদি। ক্ষুধিতঃ সঃ চ বিজ্ঞেয়ঃ শনিযুক্তো যথা তথা॥

৫। জলরাশৌ স্থিতঃ খেটঃ শত্রুণা চাবলোকিতঃ। শুভগ্রহা ন পশ্যন্তি তৃষিতঃ সমুদাহৃতঃ॥

৬। মিত্রগেহী মিত্রযুক্তো মিত্রেণ চাবলোকিতঃ। গুরুণা সহিতো যশ্চ মুদিতঃ স প্রকীর্ত্তিতঃ॥

৭। রবিণা সহিতো যশ্চ পাপাঃ পশ্যন্তি সর্ব্বথা। ক্ষোভিতঃ তং বিজানীয়াৎ শত্রুণাযদি বীক্ষিতঃ॥

## ষড়্ভাবস্থ গ্রহের ফল।

৮। যেষু যেষু ভাবেষু চ গ্রহাস্তিষ্ঠন্তি সর্ব্বথা। ক্ষুধিতো ক্ষোভিতো বাপি স নরো দুঃখভাজনঃ॥

৯। এবং ক্রমেণ বোদ্ধব্যং সর্ব্বভাবেষু পণ্ডিতৈঃ। বলাবলবিচারেণ বক্তব্যঃ ফলনির্ণয়ঃ॥

১০। অন্যোন্যঞ্চ যদা যুক্তং ফলমিশ্রং বদেৎ পুনঃ। বলহীনে তথা হানিঃ সবলে চ মহাফলম্॥

১১। কর্ম্মস্থানে স্থিতো যস্য লজ্জিতস্তৃষিতস্তথা। ক্ষুধিতঃ ক্ষোভিতো বাপি স নরঃ দুঃখভাজনঃ॥

১২। সুতস্থানে ভবেদ্ যস্য লজ্জিতো গ্রহ এব চ। সুতনাশো ভবেত্তস্য একস্তিষ্ঠতি কেবলম্॥

১৩। ক্ষোভিতস্তৃষিতশ্চৈব সপ্তমে যস্য বা ভবেৎ। ম্রিয়তে তস্য নারী চ সত্যমাহ দিগম্বরঃ॥

গ্রহদিগের উক্ত নব ভাব ও ষড়্ভাব হৃদয়ঙ্গম করিতে পারিলে পাঠকগণ অতি সহজে কোষ্ঠী হইতে ফল নির্ণয় করিতে পারিবেন।



# অষ্টম অধ্যায়।—গ্রহগণের শয়নাদ্যবস্থা।

## প্রথম পরিচ্ছেদ।

### গ্রহগণের শয়নাদি দ্বাদশ অবস্থা ও নির্ণয় প্রণালী।

১। শয়নঞ্চোপবেশশ্চ নেত্রপাণিঃ প্রকাশনম্।
গমনাগমনঞ্চার্থ সভায়াং বসতিস্তথা॥
আগমভোজনঞ্চৈব নৃত্যলিপ্সা চ কৌতুকম্।
নিদ্রা গ্রহাণাং চেষ্টাশ্চ কথয়ামি তবাগ্রতঃ॥

১ শয়ন, ২ উপবেশন, ৩ নেত্রপাণি, ৪ প্রকাশন, ৫ গমন, ৬ আগমন, ৭ সভাবসতি, ৮ আগম, ৯ ভোজন, ১০ নৃত্যলিপ্সা, ১১ কৌতুক, এবং ১২ নিদ্রা, গ্রহগণের এই দ্বাদশ প্রকার অবস্থা ও পশ্চাদুক্ত তিন প্রকার চেষ্টা আছে। যদ্দারা জাতকের জীবনের ফলাফল নির্ণীত হইয়া থাকে।

গ্রহগণের উক্ত অবস্থা কিরূপে স্থির করিতে হয়, নিম্নে তাহার নিয়ম প্রদর্শিত হইতেছে।

২। যস্মিন্ ঋক্ষে ভবেৎ খেটস্তেন তং পরিপূরয়েৎ।
পুনরংশেন সম্পূর্য্য স্বনক্ষত্রং নিয়োজয়েৎ॥
জাতদণ্ডং তথালগ্নমেকীকৃত্য সদা বুধঃ।
রবিণা হরতে ভাগং শেষং কার্য্যে নিয়োজয়েৎ॥
নাক্ষত্রিকদশাক্রমেণ পুনঃ পুরণমাচরেৎ।
নামাক্ষরেণ সংযুক্তং হর্ত্তব্যং রবিণা ততঃ॥
রবৌ পঞ্চ তথা দেয়ং চন্দ্রে দদ্যাৎ দ্বয়ং তথা।
কুজে দ্বয়ঞ্চ সংযুক্তং বুধে ত্রিণি নিয়োজয়েৎ॥

গুরৌ বাণাঃ প্রদেয়াশ্চ এবং দদ্যাচ্চ ভার্গবে।
শনৌ ত্রয়মথো দেয়ং রাহৌ দদ্যাচ্চতুষ্টয়ম্॥
শেষং হৃতঞ্চ রামেণ গ্রহাণাং ত্রিবিধং ভবেৎ।
দৃষ্টি চেষ্টা বিবেষ্টা চ কথয়ামি তবাগ্রতঃ॥

গ্রহ সংখ্যাকে (রবি ১, চন্দ্র ২ ইত্যাদি) জন্মকুণ্ডলীতে যে নক্ষত্রে যে গ্রহ অবস্থিত, সেই নক্ষত্রাঙ্ক এবং যে রাশির যত অংশে সেই গ্রহ অবস্থিত (৭ অংশ ১৫ কলায় থাকিলে ৮ অংশ ধরিতে হইবে) সেই অংশ দ্বারা গুণ করিয়া সেই গুণফলের সহিত জন্মনক্ষত্রাঙ্ক, জন্মদণ্ড ও লগ্নসংখ্যা যোগ করিয়া যোগফলকে ১২ দিয়া ভাগ করিয়া ভাগশেষ ১ থাকিলে শয়ন, ২ থাকিলে উপবেশন, ৩ থাকিলে নেত্রপাণি ইত্যাদি, গহের তাৎকালিক অবস্থা নির্ণীত হইবে।

পুনরায় গ্রহের দৃষ্টাদি অবস্থা নির্ণয় জন্য, উক্ত ভাগশেষ অঙ্ককে বর্গ অর্থাৎ তদ্দ্বারা তাহাকে গুণ করিয়া, তাহাতে স্বরাঙ্ক (নিম্নোক্ত মতে নির্ণীত) যোগ করতঃ ১২ শ দিয়া ভাগ করিলে যে ভাগশেষ থাকিবে তৎসহ গ্রহের ক্ষেপাঙ্ক (র ৫, চ ২, ম ২, বু ৩, বৃ ৫, শু ৩, শ ৩, রা ৪, কে ৪) যোগ করিয়া যোগ ফলকে ৩ দিয়া ভাগ করতঃ ভাগশেষ দ্বারা দৃষ্টি, চেষ্টা ও বিবেষ্টা অবস্থা স্থিরীকৃত হইবে অর্থাৎ ১ থাকিলে দৃষ্টি, ২ থাকিলে চেষ্টা এবং ৩ বা ৪ থাকিলে বিচেষ্টা অবস্থা হইবে।

## দৃষ্টাদি ফল।

৩। দৃষ্টৌ স্বল্পফলং জ্ঞেয়ং চেষ্টায়াং বিপুলং ফলম্
বিচেষ্টায়াং ফলং ন স্যাদেবং দৃষ্টিফলং বিদুঃ॥
শুভাশুভং গ্রহাণাঞ্চ সমীক্ষ্যাথ বলাবলম্।
তুঙ্গস্থানে বিশেষেণ বলং জ্ঞেয়ং যথা বুধৈঃ॥

গ্রহের দৃষ্টি অবস্থায় স্বল্প ফল, চেষ্টা অবস্থায় বিপুল ফল এবং বিচেষ্টা অবস্থায় শূন্য ফল জানিবে। শুভাশুভ গ্রহের বলাবল বিচার পূর্ব্বক ফল নির্ণেয়। তুঙ্গস্থানে গ্রহগণ বিশেষ বলবান হইয়া থাকে।

জাতকের নামের স্বরাঙ্ক নির্ণয় নিমিত্ত নিম্নে একটী স্বরাঙ্ক চক্র অঙ্কিত হইল। তদ্দ্বারা সহজেই জাতকের কোন স্বরাঙ্ক তাহা নির্ণীত হইবে। স্বর নির্ণয় হইলেই স্বরাঙ্ক নির্ণয় সহজেই হইবে।

অ ১, ই ২, উ ৩, এ ৪, ও ৫, এই পঞ্চস্বর। ঙ, ঞ, ণ পরিত্যাগ করিয়া ক হইতে হ পর্য্যন্ত ৩০ টী অক্ষর নিম্নোক্ত প্রকারে অঙ্কিত হইল।

স্বরাঙ্ক চক্র।

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| অ | ই | উ | এ | ও |
| আ | ঈ | ঊ | ঐ | ঔ |
| ক | খ | গ | ঘ | চ |
| ছ | জ | ঝ | ট | ঠ |
| ড | ঢ | ত | থ | দ |
| ধ | ন | প | ফ | ব |
| ভ | ম | য | র | ল |
| ব | শ | ষ | স | হ |

জাতকের ডাক নাম বা নিদ্রাভঙ্গ নামের আদি অক্ষর যাহা হইবে, তাহা পার্শ্বস্থ চক্রের কোন্ কোষ্ঠায় অবস্থিত দেখিয়া সহজেই স্বর নির্ণয় হইবে। যে ব্যক্তির নাম প্রহ্লাদ, তাহার নামের আদ্যক্ষর(প) যে কোষ্ঠায় আছে, তাহার যে অঙ্ক, সেই জাতকের সেই স্বরাঙ্ক অর্থাৎ ঐ নামের স্বরাঙ্ক ৩ হইবে।

১৭৯ পৃষ্ঠায় ৩নং কোষ্ঠির গ্রহাদি অবলম্বনে নিম্নে একটী শয়নাদি দ্বাদশ ভাব নির্ণয়ের উদাহরণ প্রদত্ত হইল। পৃথক পৃথক প্রত্যেক গ্রহের শয়নাদি ভাব নির্ণয় করা অপেক্ষা একত্রে ৯টী গ্রহের নিম্নোক্ত প্রকারে নির্ণয় করা সুবিধাজনক।

## গ্রহদিগের শয়নাদি অবস্থা নির্ণয়-চক্র

| | রবি | চন্দ্র | কুজ | বুধ | গুরু | শুক্র | শনি | রাহু | কেতু |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| গ্রহ সংখ্যা | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
| নক্ষত্র সংখ্যা * | ৫ | ৩ | ২৭ | ১ | ১২ | ৫ | ১৭ | ২১ | ৭ |
| গ্রহস্থিত-অংশ | ২৭ | ১ | ২৩ | ১৩ | ৯ | ২ | ১৭ | ৩০ | ৩০ |
| গুণফল | ১৬২ | ৬ | ১৮৬৩ | ৫২ | ৫৪০ | ৬০ | ২০৩৩ | ৫০৪০ | ১৮৯০ |
| জন্মদণ্ড সংখ্যা | ৫৯ | ৫৯ | ৫৯ | ৫৯ | ৫৯ | ৫৯ | ৫৯ | ৫৯ | ৫৯ |
| জন্মনক্ষত্র অঙ্ক | ৩ | ৩ | ৩ | ৩ | ৩ | ৩ | ৩ | ৩ | ৩ |
| লগ্ন সংখ্যা | ১ | ১ | ১ | ১ | ১ | ১ | ১ | ১ | ১ |
| সমষ্টি | ২২৫ | ৬৯ | ১৯২৬ | ১১৫ | ৬০৩ | ১২৩ | ২০৯৬ | ৫১০৩ | ১৯৫৩ |
| ১২ দিয়া ভাগ করতঃ ভাগ শেষ | ৯ | ৯ | ৬ | ৭ | ৩ | ৩ | ৮ | ৩ | ৯ |
| গ্রহের অবস্থা | ভোঃ | ভোঃ | আঃ | সভা | নেঃ | নেঃ | আগ | নেঃ | ভোঃ |
| শেষাঙ্ক বর্গ | ৮১ | ৮১ | ৩৬ | ৪৯ | ৯ | ৯ | ৬৪ | ৯ | ৮১ |
| স্বরাঙ্ক | ৩ | ৩ | ৩ | ৩ | ৩ | ৩ | ৩ | ৩ | ৩ |
| যোগ ফল | ৮৪ | ৮৪ | ৩৯ | ৫২ | ১২ | ১২ | ৬৭ | ১২ | ৮৪ |
| ১২ দিয়া ভাগ করতঃ ভাগ শেষ | ০ | ০ | ৩ | ৪ | ০ | ০ | ৭ | ০ | ০ |
| ক্ষেপাঙ্ক | ৫ | ২ | ২ | ৩ | ৫ | ৩ | ৩ | ৪ | ৪ |
| যোগফল | ৫ | ২ | ৫ | ৭ | ৫ | ৩ | ১০ | ৪ | ৪ |
| ৩ দিয়া ভাগ করতঃ ভাগ শেষ | ২ | ২ | ২ | ১ | ২ | ০ | ১ | ১ | ১ |
| দৃষ্টাদি-অবস্থা | চে | চে | চে | দৃ | চে | বি | দৃ | দৃ | দৃ |

* গ্রহস্থিতি-নক্ষত্র সংখ্যা অর্থাৎ জন্মকালে যে গ্রহ যে নক্ষত্রে অবস্থিত আছে তাহার সংখ্যা।

## দ্বিতীয় পরিচ্ছেদ।

### গ্রহগণ কোন্ কোন্ অবস্থায় কিরূপ ফল প্রদান করে তাহা ক্রমান্বয়ে প্রদত্ত হইতেছে।

### শয়নাদি দ্বাদশ অবস্থাগত সূর্য্যের ফল।

১। মন্দাগ্নিরোগো বহুধা নরাণাং স্থূলত্বমঙ্ঘ্রেরপি পিত্তকোপঃ।
ব্রণং গুদে শূলমুরঃপ্রদেশে যদোষ্ণভানৌ শয়নং প্রযাতে॥

২। দরিদ্রতাভারবিহারশালী বিবাদবিদ্যাভিরতো নরঃ স্যাৎ।
কঠোরচিত্তঃ খলু নষ্টবিত্তঃ সূর্য্যো যদা চেদুপবেশনস্থঃ॥

৩। নরঃ সদানন্দধরো বিবেকী পরোপকারী বলবিত্তযুক্তঃ।
মহাসুখী রাজকৃপাভিমানী দিবাধিনাথো যদি নেত্রপাণৌ॥

৪। উদারচিত্তঃ পরিপূর্ণবিত্তঃ সভাসু বক্তা বহুপুণ্যকর্ত্তা।
মহাবলী সুন্দররূপশালী প্রকাশনে জন্মনি পদ্মিনীশে॥

৫। প্রবাসশালী কিল দুঃখমালী সদালসী ধীধনবর্জ্জিতশ্চ।
ভয়াতুরঃ কোপপরো বিশেষাদ্দিবাধিনাথে গমনে মনুষ্যঃ॥

৬। পরদাররতো জনতারহিতো বহুধাগমনে গমনাভিরুচিঃ।
কৃপণঃ খলতাকুশলো মলিনো দিবসাধিপতৌ মনুজঃ কুমতিঃ॥

৭। সভাগতে হিতে নরঃ পরোপকারতৎপরঃ
সদার্থরত্নপূরিতো দিবাকরে গুণাকরঃ।
বসুন্ধরা নবাম্বরালয়ান্বিতো মহাবলী
বিচিত্রমিত্রবৎসলঃ কৃপাকলাধরঃ পরঃ॥

৮। ক্ষোভিতো রিপুগণৈঃ সদা নরশ্চঞ্চলঃ খলমতিঃ কৃশস্তথা।
ধর্ম্মকর্ম্মরহিতো মদোদ্ধতশ্চাগমে দিনপতৌ যদা তদা॥

৯। সদাঙ্গসন্ধিবেদনা পরাঙ্গনা ধনক্ষয়ো
বলক্ষয়ঃ পদে পদে যদা তদা হি ভোজনে।
অসত্যতা শিরোব্যথা তথা বৃথান্নভোজনম্
রবাবসৎকথারতিঃ কুমার্গগামিনী মতিঃ॥

১০। বিজ্ঞলোকৈঃ সদা মণ্ডিতঃ পণ্ডিতঃ কাব্যবিদ্যানবপ্রলাপান্বিতঃ।
রাজপূজ্যো ধরামণ্ডলে সর্ব্বদা নৃত্যলিপ্সাগতে পদ্মিনীনায়কে॥

১১। সর্ব্বদানন্দধর্ত্তা জনো জ্ঞানবান্ যজ্ঞকর্ত্তা ধরাধীশসম্মস্থিতঃ।
পদ্মবন্ধাবরাতের্ভয়ং স্বাননঃ কাব্যবিদ্যাপ্রলাপী মুদা কৌতুকে ॥
১২। নিদ্রাভরারক্তনিভে ভবেতাং নিদ্রাগতে লোচনপদ্মযুগ্মে।
রবৌ বিদেশে বসতির্জনস্য কলত্রহানিঃ কৃতিধার্থনাশঃ ॥

শয়নাদি দ্বাদশ অবস্থাগত চন্দ্রের ফল।

১। জন্মঃকালে ক্ষপানাথে শয়নং চেদুপাগতে।
মানী শীতপ্রধানশ্চ কামী বিত্তবিনাশকঃ ॥
২। রোগার্দ্দিতো মন্দমতির্বিশেষাদ্বিত্তেন হীনো মনুজঃ কঠোরঃ।
অকার্য্যকারী পরবিত্তহারী ক্ষপাকরে চেদুপবেশনস্থে ॥
৩। নেত্রপাণৌ ক্ষপানাথে মহারোগী নরো ভবেৎ।
অনল্পজল্পকো ধূর্ত্তঃ কুকর্ম্মনিরতঃ সদা ॥
৪। যদা রাকানাথে গতবতি বিকাশঞ্চ জননে
বিকাশঃ সংসারে বিমলগুণরাশেরবনিপাৎ।
নবাশামালা স্যাৎ করিতুরগলক্ষ্ম্যা পরিবৃতা
বিভূষা যোষাভিঃ সুখমনুদিনং তীর্থগমনম্ ॥
৫। সিতেতরে পাপরতো নিশাকরে বিশেষতঃ ক্রূরতরো নরো ভবেৎ।
সদাক্ষিরোগৈঃ পরিপীড্যমানো বলক্ষপক্ষে গমনে ভয়াতুরঃ ॥
৬। বিধাবাগমনে মানী পাদরোগী নরো ভবেৎ।
গুপ্তপাপরতো দীনো মতিতোষবিবর্জ্জিতঃ ॥
৭। সকলজন বদান্যো রাজরাজেন্দ্রমান্যো
রতিপতিসমকান্তিঃ শান্তিকৃৎ কামিনীনাম্।
সপদি সদসি যাতে চারুবিম্বে শশাঙ্কে
ভবতি পরমরীতিপ্রীতিবিজ্ঞো গুণজ্ঞঃ ॥
৮। বিধাবাগমনে মর্ত্ত্যো বাচালো ধর্ম্মপূরিতঃ।
কৃষ্ণপক্ষে দ্বিভার্য্যঃ স্যাদ্রোগী দুষ্টতরো হঠী ॥
৯। ভোজনে জনুষি পূর্ণচন্দ্রমা মানযানজনতাসুখং নৃণাম্।
আতনোতি বনিতাসুতাসুখং সর্ব্বমেব ন সিতেতরে শুভম্ ॥
১০। নৃত্যলিপ্সাগতে চন্দ্রে সবলে বলবান্ নরঃ।
গীতজ্ঞো হি রসজ্ঞশ্চ কৃষ্ণে পাপকরো ভবেৎ ॥

১১। কৌতুকভবনং গতবতি চন্দ্রে ভবতি নৃপত্বং বা ধনপত্বম্।
কামকলাসু সদা কুশলত্বং বারবধূরতিরমণপটুত্বম্॥

১২। নিদ্রাগতে জন্মনি মানবানাং কলাধরে জীবযুতে মহত্বম্।
যদাঙ্গনাসঞ্চিতবিত্তনাশঃ শিবালয়ং রৌতি বিচিত্রমুচ্চৈঃ॥

## শয়নাদি দ্বাদশ অবস্থাগত মঙ্গলের ফল।

১। শয়নে বসুধাপুত্রে জন্তরঙ্গে জনো ভবেৎ।
বহুনা কণ্ডুনা যুক্তো দক্রুণা চ বিশেষতঃ॥

২। বলী সদা পাপরতো নরঃ স্যাদসত্যবাদী নিতরাং প্রগল্ভঃ।
ধনেন পূর্ণো নিজধর্ম্মহীনো ধরাসুতশ্চেদুপবেশনস্থঃ॥

৩। যদা ভূমিসুতে লগ্নে নেত্রপাণিমুপাগতে।
দরিদ্রতা সদা পুংসামন্তভে নগরেশতা॥

৪। প্রকাশো গুণস্যাপি বাসঃ প্রকাশে ধরাধীশভক্তুঃ সদা মানবৃদ্ধিঃ।
সুতে ভূসুতে পুত্রকান্তাবিয়োগো ভবেদ্ রাহুণা দারুণো বা নিপাতঃ॥

৫। গমনাগমনে কুরুতেঽসুদিনং ব্রণজাদ্‌ভয়ং বনিতাকলহঃ।
বহুদদ্রুককণ্ডুভয়ং বহুধা বসুধাতনয়ো বসুহানিকরঃ॥

৬। আগমনে গুণশালী মণিমালী চ করালী করবালী।
গজগন্তা রিপুহন্তা পরিজনসন্তাপহারকো ভৌমে॥

৭। তুঙ্গে যুদ্ধকলাকলাপকুশলো ধর্ম্মধ্বজো বিত্তপঃ
কোণে ভূমিসুতে সভামুপগতে বিদ্যাবিহীনঃ পুমান্।
অস্তেঽপত্যকলত্রমিত্ররহিতঃ প্রোক্তেঽন্তরস্থানগেঽবশ্যম্
রাজসভাবুধো বহুধনী মানী চ দানী জনঃ॥

৮। আগমে ভবতি ভূমিজে জনো ধর্ম্মকর্ম্মরহিতো গদাতুরঃ।
কর্ণমূলগুরুশূলরোগবানেব কাতরমতিঃ কুসঙ্গমী॥

৯। ভোজনে মিষ্টভোজী চ জননে সবলে কুজে।
নীচকর্ম্মকরো নিত্যং মনুজো মানবর্জ্জিতঃ॥

১০। নৃত্যলিপ্সাগতে ভূসুতে জন্মনামিন্দিরারাশিরায়াতি ভূমিপতেঃ।
স্বর্ণরত্নপ্রবালৈঃ সদা মণ্ডিতা বাসশালা নরাণাং ভবেৎ সর্ব্বদা॥

১১। কৌতুকী ভবতি কৌতুকে কুজে মিত্রপুত্রপরিপূরিতো জনঃ।
উচ্চগে নৃপতিগেহমণ্ডিতঃ পূজিতো গুণবরৈর্গুণাকরৈঃ॥

১২। নিদ্রাবস্থাং গতে ভৌমে ক্রোধী ধনবিবর্জ্জিতঃ।
ধূর্ত্তো ধর্ম্মপরিভ্রষ্টো মনুষ্যো গদপীড়িতঃ ॥

## শয়নাদি দ্বাদশ অবস্থাগত বুধের ফল।

১। ক্ষুধাতুরো ভবেদঙ্গে খঞ্জো গুঞ্জানিভেক্ষণঃ।
অন্যভে লম্পটো ধূর্ত্তো মনুজঃ শয়নে বুধে ॥

২। শশাঙ্কপুত্রে জনুরঙ্গগেহে যদোপবেশে গুণরাশিপূর্ণঃ।
পাপেক্ষিতে পাপযুতে দরিদ্রো হিতে শুভে বিত্তসুখী মনুষ্যঃ ॥

৩। বিদ্যাবিবেকরহিতো হিততোষহীনো
মানী জনো ভবতি চন্দ্রসুতেঽক্ষিপাণৌ।
পুত্রালয়ে সুতকলত্রসুখেন হীনঃ কন্যাপ্রজো নৃপতিগেহবুধো বরার্থঃ ॥

৪। দাতা দয়ালুঃ খলু পুণ্যকর্ত্তা বিকাশনে চন্দ্রসুতে মনুষ্যঃ।
অনেকবিদ্যার্ণবপারগন্তা বিবেকপূর্ণঃ খলগর্ব্বহন্তা ॥

৫। গমনাগমনে ভবতো গমনে বহুধা বসুধাধিপতের্ভবনে।
ভবনঞ্চ বিচিত্রমলং রময়া বিদিনুশ্চ জনুঃসময়ে নিতরাম্ ॥

৬। সপদি বিদজনানামুচ্চগে জন্মকালে সদসি ধনসমৃদ্ধিঃ সর্ব্বদা পুণ্যবৃদ্ধিঃ।
ধনপতিসমতা বা ভূপতা মন্ত্রিতা বা হরিহরপদভক্তিঃ সাত্ত্বিকী মুক্তিলব্ধিঃ ॥

৭। আগমে জনুষি জন্মিনাং যদা চন্দ্রজে ভবতি হীনসেবয়া।
অর্থসিদ্ধিরপি পুত্রযুগ্মতা বালিকা ভবতি মানদায়িকা ॥

৮। ভোজনে চন্দ্রজে জন্মকালে যদা জন্মিনামর্থহানিঃ সদা বাদতঃ।
রাজভীত্যা কৃশত্বং চলত্বং মতেরঙ্গসঙ্গো ন জায়া ন মায়াসুখম্ ॥

৯। নৃত্যলিপ্সাগতে চন্দ্রজে মানবো মানযানপ্রবালব্রজৈঃ সংযুতঃ।
মিত্রপুত্রপ্রতাপৈঃ সভাপণ্ডিতঃ পাপভে বারবামারতে লম্পটঃ ॥

১০। কৌতুকে চন্দ্রজে জন্মকালে নৃণামঙ্গভে গীতবিদ্যানবদ্যা ভবেৎ।
সপ্তমে নৈধনে বারবধ্বা রতিঃ পুণ্যভে পুণ্যযুক্তা মতিঃ সদ্গতিঃ ॥

১১। নিদ্রাশ্রিতে চন্দ্রসুতে ন নিদ্রাসুখং সদা ব্যাধিসমাধিযোগঃ।
সহোত্থবৈকল্যমনল্পতাপো নিজেন বাদো ধনমাননাশঃ ॥

## শয়নাদি দ্বাদশ অবস্থাগত বৃহস্পতির ফল।

১। বচসামধিপে তু জনুঃসময়ে শয়নে বলবানপি হীনরবঃ।
অতিগৌরতনুঃ খলু দীর্ঘহনুঃ সুতরামরিভীতিযুতো মনুজঃ ॥

২। উপবেশং গতবতি যদি জীবে বাচালো বহুগর্ব্বপরীতঃ।
ক্ষৌণীপতিরিপুজনপরিতপ্তঃ পদজঙ্ঘাস্যকরব্রণযুক্তঃ॥

৩। নেত্রপাণিং গতে দেবরাজার্চ্চিতে রোগযুক্তো বিযুক্তো বরার্থশ্রিয়া
গীতনৃত্যপ্রিয়ঃ কামুকঃ সর্ব্বদা গৌরবর্ণো বিবর্ণোস্তবপ্রীতিযুক্॥

৪। গুণানামানন্দং বিমলসুখকন্দং বিতনুতে
সদা তেজঃপুঞ্জং ব্রজপতিনিকুঞ্জং প্রতিগমম্।
প্রকাশং চেদ্দচ্চে দ্রুতমুপগতো বাসবগুরু র্গুরুত্বং
লোকানাং ধনপতিসমত্বং তনুভৃতাম্॥

৫। সাহসী ভবতি মানবঃ সদা মিত্রবর্গসুখপূরিতো মুদা।
পণ্ডিতো বিবিধবিত্তমণ্ডিতো বেদবিদ্ যদি গুরৌ গমং গতে॥

৬। আগমনে জনতা বরজায়া যস্য জনুঃসময়ে হরিমায়া।
মুঞ্চতি নালমিহালয়মদ্ধা দেবগুরৌ পরিতঃ পরিবদ্ধা॥

৭। সুরগুরুসমবক্তা শুভ্রমুক্তাফলাঢ্যঃ
সদসি সপদি পূর্ণোবিত্তমাণিক্যযানৈঃ।
গজতুরগরথাঢ্যো দেবতাধীশপূজ্যো
জনুষি বিবিধবিদ্যাগর্ব্বিতো মানবঃ স্যাৎ॥

৮। নানাবাহনমানযানপটলীসৌখ্যং গুরাবাগমে
ভৃত্যাপত্যকলত্রমিত্রজসুখং বিদ্যানবদ্যা ভবেৎ।
ক্ষৌণীপালসমানতানবরতঞ্চাতীব হৃদ্যা মতিঃ
কাব্যানন্দরতিঃ সদা হিতগতিঃ সর্ব্বত্র মানোন্নতিঃ॥

৯। ভোজনে ভবতি দেবগুরৌ যস্য তস্য সততং সুভোজনম্।
নৈব মুঞ্চতি রমালয়ং তদা বাজিবারণরথৈশ্চ মণ্ডিতম্॥

১০। নৃত্যলিপ্সাগতে রাজমানী ধনী দেবতাধীশবন্দ্যঃ সদা ধর্ম্মবিৎ।
তন্ত্রবিজ্ঞো বুধৈর্ম্মণ্ডিতঃ পণ্ডিতঃ শব্দবিজ্ঞানবত্ত্বো হি সত্ত্বো জনঃ॥

১১। কুতূহলী সকৌতুকে মহাধনী জনঃ সদা
নিজান্বয়ে চ ভাস্করঃ কৃপাকলাধরঃ সুখী।
নিলিম্পরাজপূজিতে সুতেন ভূনয়েন বা
যুতোমহাবলী ধরাধিপেন্দ্রসদ্মপণ্ডিতঃ॥

১২। গুরৌ নিদ্রাগতে যস্য মূর্খতা সর্ব্বকর্ম্মণি।
দরিদ্রতাপরিক্রান্তং ভবনং পুণ্যবর্জ্জিতম্॥

## শয়নাদি দ্বাদশ অবস্থাগত শুক্রের ফল

১। জনো বলীয়ানপি দন্তরোগী ভৃগৌ মহারোষসমন্বিতঃ স্যাৎ।
ধনেন হীনঃ শয়নং প্রযাতে বরাঙ্গনাসঙ্গমলম্পটশ্চ ॥
২। যদিভবেদ্ভৃশনা উপবেশনে নবমণিব্রজকাঞ্চনভূষণৈঃ।
সুখমজস্রমরিক্ষয় আদরাদবনিপাদপি মানসমুন্নতিঃ ॥
৩। নেত্রপাণিং গতে লগ্নগেহে কবৌ সপ্তমে মানভে যস্য তস্য ধ্রবম্।
নেত্রপাতে নিপাতো ধনানামলঞ্চান্যভে বাসশালা বিশালা ভবেৎ॥
৪। স্বালয়ে তুঙ্গভে মিত্রভেভার্গবেতুঙ্গমাতঙ্গলীলাকলাপী জনঃ।
ভূপতেস্তুল্য এব প্রকাশং গতে কাব্যবিদ্যাকলাকৌতুকী গীতবিৎ॥
গমনে জননে শুক্রে তস্য মাতা ন জীবতি।
আধিযোগো বিয়োগশ্চ জনানামরিভীতিতঃ॥
আগমনং ভৃগুপুত্রে গতবতি বিত্তেশ্বরো মনুজঃ।
সতীর্থভ্রমশালী নিত্যোৎসাহী করাঙ্ঘ্রিরোগী চ॥
৭। অনায়াসেনালং সপদি মহসা যাতি সহসা
প্রগল্‌ভত্বং রাজ্ঞঃ সদসি গুণবিজ্ঞ কিল কবৌ।
সভায়ামায়াতে রিপুনিবহহন্তা ধনপতেঃ
সমত্বং বা দাতা বলতুরগগন্তা নরবরঃ॥
৮। আগমে ভার্গবে নাগমো জন্মিনামর্থরাশেররাতেরতীব ক্ষতিঃ।
পুত্রপাতো নিপাতো জনানামপি ব্যাধিভীতিঃ প্রিয়াভোগহানির্ভবেৎ
৯। ক্ষুধাতুরো ব্যাধিনিপীড়িতঃ স্যাদনেকধারাতিভয়ার্দ্দিতশ্চ।
কবৌ যদা ভোজনগে যুবত্যা মহাধনী পণ্ডিতমণ্ডিতশ্চ॥
১০ কাব্যবিদ্যানবদ্যা চ হৃদ্যা মতিঃ সর্ব্বদা নৃত্যলিপ্সাগতে ভার্গবে।
শঙ্খবীণামৃদঙ্গাদিগানধ্বনিব্রাতনৈপুণ্যমেতস্য বিত্তোন্নতিঃ॥
১১। কৌতুকভবনং গতবতি শুক্রে শক্রেশত্বং সদসি মহত্বম্।
হৃদ্যা বিদ্যা ভবতি চ পুংসঃ পদ্মা নিবসতি সদ্মাদরতঃ॥
১২। পরসেবারতো নিত্যং নিদ্রামুপগতে কবৌ।
পরনিন্দাপরো বীরো বাচালো ভ্রমতে মহীম্॥

## শয়নাদি দ্বাদশ অবস্থাগত শনির ফল।

১। ক্ষুৎপিপাসাপরিক্রান্তো বিশ্রান্তঃ শয়নে শনৌ।
বয়সি প্রথমে রোগী ততো ভাগ্যবতাং বরঃ॥

২। ভানোঃ সুতে চেদুপবেশনস্থে করালকারাতিজনান্তপ্তঃ।
অপায়শালী খলু দদ্রুমালী নরোঽভিমানী নৃপদণ্ডযুক্তঃ॥

৩। নয়নপাণিগতে রবিনন্দনে পরময়ারময়া রময়া যুতঃ।
নৃপতিতো হিততো মতিতোষকৃদ্বহুকলাকলিতো বিমলোক্তিকৃৎ॥

৪। নানাগুণগ্রামধনাধিশালী সদা নরো বুদ্ধিবিনোদমালী।
প্রকাশনে ভানুসুতে সুভানুঃ কৃপানুরক্তো হরপাদভক্তঃ॥

৫। মহাধনী নন্দননন্দিতঃ স্যাদপায়কারী রিপুভূমিহারী।
গমে শনৌ পণ্ডিতরাজভাবং ধরাপতেরায়তনে প্রযাতি॥

৬। আগমনে পদগদভয়যুক্তঃ পুত্রকলত্রসুখেন বিমুক্তঃ।
ভানুসুতে ভ্রমতে ভুবি নিত্যং দীনমনা বিজনাশ্রয়ভাবম্॥

৭। রত্নাবলীকাঞ্চনমৌক্তিকানাং বাতেন নিত্যং ব্রজতি প্রমোদম্।
সভাগতে ভানুসুতে নিতান্তং নয়েন পূর্ণো মনুজো মহৌজাঃ॥

৮। আগমে গদসমাগমো নৃণামঙ্গবন্ধুতনয়ে যদা তদা।
মন্দমেব গমনং ধরাপতে যাচনাবিরহিতা মতিঃ সদা॥

৯। সঙ্গতে জনুষি ভানুনন্দনে ভোজনং ভবতি ভোজনং রসৈঃ।
সংযুতং নয়নমন্দতাততা মোহতাপপরিতাপিতা মতিঃ।

১০। নৃত্যলিপ্সাগতে মন্দে ধর্ম্মাত্মা বিত্তপূরিতঃ।
রাজপূজ্যো নরো ধীরো মহাবীরো রণাঙ্গণে॥

১১। ভবতি কৌতুকভাবমুপাগতে রবিসুতে বসুধাবসুপূরিতঃ।
অতিসুখী সুমুখীসুখপূরিতঃ কবিতয়ামলয়া কলয়া নরঃ॥

১২। নিদ্রাগতে বাসরনাথপুত্রে ধনী সদা চারুগুণৈরুপেতঃ।
পরাক্রমী চণ্ডবিপক্ষহন্তা সুবারকান্তারতিরীতিবিজ্ঞঃ॥

## শয়নাদি দ্বাদশ অবস্থাগত রাহুর ফল।

১। যদাগমো জন্মনি যস্য রাহৌ ক্লেশাধিকত্বং শয়নং প্রযাতে।
বৃষেঽথ যুগ্মেঽপি চ কন্যকায়াম্‌জে সমাজো ধনধান্যরাশেঃ॥

২। উপবেশনমিহ গতবতি রাহৌ দদ্রুগদেন জনঃ পরিতপ্তঃ।
রাজসমাজযুতো বহুমানী বিত্তসুখেন সদা রহিতঃ স্যাৎ॥

৩। নেত্রপাণাবগে নেত্রে ভবতো রোগ-পীড়িতে।
দুষ্টব্যালারিচৌরাণাং ভয়ং তস্য ধনক্ষয়ঃ॥

৪। প্রকাশনে শুভাসনে স্থিতিঃ কৃতিঃ শুভা নৃণাং
ধনোন্নতিগুর্ণোন্নতিঃ সদা বিদামগাবিহ।
ধরাধিপাধিকারতা যশোলতাততা
ভবেন্নবীননীরদাকৃতির্ব্বিদেশতো মহোন্নতিঃ॥

৫। গমনে চ যদা রাহৌ বহুসন্তানবান্ নরঃ।
পণ্ডিতো ধনবান্ দাতা রাজপূজ্যো নরো ভবেৎ॥

৬। রাহাবাগমনে ক্রোধী সদা ধীধনবর্জ্জিতঃ।
কুটিলঃ, কৃপণঃ কামী নরো ভবতি সর্ব্বথা॥

৭। সভাগতো যদা রাহুঃ পণ্ডিতঃ কৃপণো নরঃ।
নানাগুণপরিক্রান্তো বিত্তসৌখ্যসমন্বিতঃ॥

৮। চেদগাবাগমং যস্য যাতে তদা ব্যাকুলত্বং সদারাতিভীত্যা ভয়ম্।
মহদ্বন্ধুবাদো জনানাং নিপাতো ভবেদ্বিত্তহানিঃ শঠত্বং কৃশত্বম্॥

৯। ভোজনে ভোজনেনালং বিকলো মনুজো ভবেৎ।
মন্দবুদ্ধিঃ ক্রিয়াভীরুঃ স্ত্রীপুত্রসুখবর্জ্জিতঃ॥

১০। নৃত্যলিপ্সাগতে রাহৌ মহাব্যাধিবিবর্দ্ধনম্।
নেত্ররোগো রিপোর্ভীতির্দ্ধনধর্ম্মক্ষয়ো নৃণাম্॥

১১। কৌতুকে চ যদা রাহৌ স্থানহীনো নরো ভবেৎ।
পরদাররতো নিত্যং পরবিত্তাপহারকঃ॥

১২। নিদ্রাবস্থাং গতে রাহৌ গুণগ্রামযুতো নরঃ।
কান্তাসন্তানবান্ ধীরো গর্ব্বিতো বহুবিত্তবান্॥

## শয়নাদি দ্বাদশ অবস্থাগত কেতুর ফল।

১। মেষে বৃষেঽথবা যুগ্মে কন্যায়াং শয়নং গতে।
কেতৌ ধনসমৃদ্ধিঃ স্যাদন্যভে রোগবর্দ্ধনম্॥

২। উপবেশং গতে কেতৌ দদ্রুরোগবিবর্দ্ধনম্।
অরিবাতনৃপব্যালচৌরশঙ্কা সমন্ততঃ॥

৩। নেত্রপাণিং গতে কেতৌ নেত্ররোগঃ প্রজায়তে।
দুষ্টসর্পাদিভীতিশ্চ রিপুরাজকুলাদপি॥

৪। কেতৌ প্রকাশনে সংজ্ঞে ধনবান্ ধার্ম্মিকঃ সদা।
নিত্যং প্রবাসী চোৎসাহী সাত্ত্বিকো রাজসেবকঃ॥

৫। গমনেচ্ছায়াং ভবেৎ কেতুর্বহুপুত্রো মহাধনঃ।
পণ্ডিতো গুণবান্ দাতা জায়তে চ নরোত্তমঃ॥

৬। আগমে চ যদা কেতুর্নানারোগধনক্ষয়ঃ।
দন্তঘাতী মহারোগী পিশুনঃ পরনিন্দকঃ॥
৭। স্বভাবস্থাং গতে কেতৌ বাচালো বহুগর্ব্বিতঃ।
কৃপণো লম্পটশ্চৈব ধূর্ত্তবিদ্যাবিশারদঃ॥
৮। যদাগমে ভবেৎ কেতুঃ কেতুঃ স্যাৎ পাপকর্ম্মণাম্।
বন্ধুবাদরতো দুষ্টো রিপুরোগনিপীড়িতঃ॥
৯। ভোজনে তু জনো নিত্যং ক্ষুধয়া পরিপীড়িতঃ।
দরিদ্রী রোগসন্তপ্তঃ কেতৌ ভ্রমতি মেদিনীম্॥
১০। নৃত্যলিপ্সাগতে কেতৌ ব্যাধিনা বিকলো ভবেৎ।
বুদ্বুদাক্ষো দুরাধর্ষো ধূর্ত্তোঽনর্থকরো নরঃ॥
১১। কৌতুকী কৌতুকে কেতৌ নটবামারতিপ্রিয়ঃ।
স্থানভ্রষ্টো দুরাচারী দরিদ্রো ভ্রমতে মহীম্॥
১২। নিদ্রাবস্থাং গতে কেতৌ ধনধান্যসুখং মহৎ।
নানাগুণবিনোদেন কালো গচ্ছতি জন্মিনাম্॥

## শয়নাদি দ্বাদশ অবস্থাগত সর্ব্বভাব ফল।

১। শয়নাদ্যেষু ভাবেষু যস্য তিষ্ঠন্তি সদ্গ্রহাঃ।
নিত্যং তস্য শুভজ্ঞানং নির্ব্বিশঙ্কং দ্বিজোত্তম॥
২। ভোজনাদ্যেকভাবেষু পাপাস্তিষ্ঠন্তি সর্ব্বথা।
তদা সর্ব্ববিনাশোঽপি নাত্র কার্য্যা বিচারণা॥
৩। নিদ্রায়াঞ্চ যদা পাপো জায়াস্থানে শুভং বদেৎ।
যদি পাপগ্রহৈর্দৃষ্টো ন শুভঞ্চ কদাচন॥
৪। সুত স্থানে স্থিতঃ পাপো নিদ্রায়াং শয়নেঽপি বা।
তদা শুভং ভবেৎ তস্য নাত্র কার্য্যা বিচারণা॥
৫। মৃত্যুস্থানস্থিতঃ পাপো নিদ্রায়াং শয়নেঽপি বা।
তদা তস্যাপমৃত্যুঃ স্যাদ্রাজতঃ পরতস্তথা॥
৬। শুভগ্রহৈর্যদা যুক্তঃ শুভৈর্ব্বা যদি বীক্ষিতঃ।
তদা চ মরণং তস্য গঙ্গায়াঞ্চ বিশেষতঃ॥
৭। কর্ম্মস্থানে যদা পাপঃ শয়নে ভোজনেঽপি বা।
তদা কর্ম্মবিপাকঃ স্যান্নানাদুঃখপ্রদায়কঃ॥
৮। দশমস্থো নিশানাথো কৌতুকী চ প্রকাশনে।
তদৈব রাজযোগঃ স্যান্নির্ব্বিশঙ্কং দ্বিজোত্তম॥
৯। বলাবলবিচারেণ জায়তে চ শুভাশুভম্।
এবংক্রমেণ বোদ্ধব্যং সর্ব্বভাবেষু বুদ্ধিমন্॥ বৃহৎ পারাশরঃ

## গ্রহদিগের শয়নাদি অবস্থা নির্ণয়-চক্র।

২য় উদাহরণ। ১১১ পৃষ্ঠার ১নং কোষ্ঠী। নাম রমেশচন্দ্র সুতরাং স্বরাঙ্ক ৪।

| | রবি | চন্দ্র | কুজ | বুধ | গুরু | শুক্র | শনি | রাহু | কেতু |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| গ্রহ সংখ্যা | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
| নক্ষত্র সংখ্যা * | ৪ | ১২ | ২২ | ৩ | ২৭ | ৭ | ১২ | ২ | ১৬ |
| গ্রহস্থিত-অংশ | ২২ | ৬ | ১৭ | ১০ | ২৬ | ২৯ | ৩ | ২৬ | ২৬ |
| গুণফল | ৮৮ | ১৪৪ | ১১২২ | ১২০ | ৩৫১০ | ১২১৮ | ২৫২ | ৪১৬ | ৩৭৪৪ |
| জন্মদণ্ড সংখ্যা | ৪০ | ৪০ | ৪০ | ৪০ | ৪০ | ৪০ | ৪০ | ৪০ | ৪০ |
| জন্মনক্ষত্র অঙ্ক | ১২ | ১২ | ১২ | ১২ | ১২ | ১২ | ১২ | ১২ | ১২ |
| লগ্ন সংখ্যা | ৯ | ৯ | ৯ | ৯ | ৯ | ৯ | ৯ | ৯ | ৯ |
| সমষ্টি | ১৪৯ | ২০৫ | ১১৮৩ | ১৮১ | ৩৫৭১ | ১২৭৯ | ৩১৩ | ৪৭৭ | ৩৮০৫ |
| ১২ দিয়া ভাগ করতঃ ভাগ শেষ | ৫ | ১ | ৭ | ১ | ৭ | ৭ | ১ | ৯ | ১ |
| গ্রহের অবস্থা | গঃ | শঃ | সভা | শঃ | সভা | সভা | শঃ | ভোঃ | শঃ |
| শেষাঙ্ক বর্গ | ২৫ | ১ | ৪৯ | ১ | ৪৯ | ৪৯ | ১ | ৮১ | ১ |
| স্বরাঙ্ক | ৪ | ৪ | ৪ | ৪ | ৪ | ৪ | ৪ | ৪ | ৪ |
| যোগ ফল | ২৯ | ৫ | ৫৩ | ৫ | ৫৩ | ৫৩ | ৫ | ৮৫ | ৫ |
| ১২ দিয়া ভাগ করতঃ ভাগ শেষ | ৫ | ৫ | ৫ | ৫ | ৫ | ৫ | ৫ | ১ | ৫ |
| ক্ষেপাঙ্ক | ৫ | ২ | ২ | ৩ | ৫ | ৩ | ৩ | ৪ | ৪ |
| যোগফল | ১০ | ৭ | ৭ | ৮ | ১০ | ৮ | ৮ | ৫ | ৯ |
| ৩ দিয়া ভাগ করতঃ ভাগ শেষ | ১ | ১ | ১ | ২ | ১ | ২ | ২ | ২ | ০ |
| দৃষ্ট্যাদি অবস্থা | দৃ | দৃ | দৃ | চে | দৃ | চে | চে | চে | বি |

* গ্রহস্থিতি-নক্ষত্র সংখ্যা অর্থাৎ জন্মকালে যে গ্রহ যে নক্ষত্রে অবস্থিত আছে তাহার সংখ্যা।

# নবম অধ্যায়।—বিবিধযোগ প্রকরণ

## প্রথম পরিচ্ছেদ।

### রাজযোগ।

গ্রহদিগের যোগাযোগে এবং তাহাদের পরস্পর সম্বন্ধে কিরূপ ফল হয় তাহা আমরা ক্রমান্বয়ে এই অধ্যায়ে বলিব। যে রাজযোগের কথা বলা হইবে, পাঠকগণ সে গুলি বিশেষ বিবেচনার সহিত অবধারণ করিবেন। কারণ রাজযোগ কোষ্ঠীতে থাকিলেই যে সকলকে মুকুটধারী রাজা হইতে হইবে এরূপ নহে; তবে যদি কাহারও কোষ্ঠীতে রাজযোগ থাকিয়া কোন প্রকার ভঙ্গ যোগ না থাকে, তবে জাতক তৎসদৃশ অর্থাৎ তিনি এক জন উচ্চ পদবীস্থ, সম্ভ্রান্ত, গণ্য, মান্য লোক বলিয়া পরিগণিত হইবেন এবং নানাবিধ সুখসম্পত্তি সম্ভোগ করিবেন। আর স্থান, কাল ও পাত্র ভেদে সকল বিষয়েরই ফলের তারতম্য হইয়া থাকে। গ্রহদিগের অবস্থানভেদে পরস্পরের কিরূপ সম্বন্ধ ঘটে তাহা নিম্নে বলা হইতেছে। রাজযোগ ত্রিবিধ সামান্য রাজযোগ, প্রধান রাজযোগ ও বিজয়ী সম্রাট যোগ। সামান্য রাজযোগের ফলে অবস্থা উন্নত, কিছু ভূসম্পত্তি লাভ, দশ জনের উপর প্রভূত্ব, সম্মান ও যথা সম্ভব সুখ সচ্ছন্দতা হইয়া থাকে।

১। গ্রহাণাং সম্বন্ধশ্চতুর্ব্বিধঃ।

(ক) প্রথমঃ সম্বন্ধঃ। অন্যোন্যরাশিস্থিতত্বং প্রথমঃ।

গ্রহদিগের পরস্পর স্বীয় স্বীয় রাশি বা গৃহ পরিবর্ত্তন করিলে যে সম্বন্ধ হয় তাহাই প্রথম সম্বন্ধ। যথা বুধের গৃহে শনি এবং শনির গৃহে বুধ অবস্থান করিলে প্রথম প্রকার সম্বন্ধ হয়, ইহাকে ক্ষেত্র পরিবর্ত্তন কহে।

(খ) দ্বিতীয়ঃ সম্বন্ধঃ। পরস্পরদৃষ্টিসম্বন্ধো দ্বিতীয়ঃ।

গ্রহ দিগের মধ্যে পরস্পর দৃষ্টি থাকিলে দ্বিতীয় সম্বন্ধ হয়। যথা ১নং কোষ্ঠীতে মীনস্থ বৃহস্পতি ও কন্যাস্থ শনি ও চন্দ্র সহ দ্বিতীয় সম্বন্ধ করিয়াছে।

(গ) তৃতীয়ঃ সম্বন্ধঃ। অন্যতরদৃষ্টিসম্বন্ধস্তৃতীয়ঃ।

অন্যরূপ দৃষ্টি থাকিলে তাহাকে তৃতীয় সম্বন্ধ বলে, যথা মেষে বৃহস্পতি ও

কন্যাতে মঙ্গল; বৃহস্পতি মঙ্গলের গৃহে অবস্থান করিয়া তাহাকে দেখিতেছে না কিন্তু মঙ্গল বৃহস্পতিকে অবলোকন করিতেছে।

(ঘ) চতুর্থঃ সম্বন্ধঃ। সহাবস্থানলক্ষণশ্চতুর্থঃ।

যোগকারক গ্রহগণ এক রাশিতে থাকিলে চতুর্থ প্রকার সম্বন্ধ হয়।

যথা ১নং কোষ্ঠীতে ৯ম পতি রবি এবং ১০ম পতি বুধ, চতুর্থ প্রকার সম্বন্ধ করিয়াছে। উপরে গ্রহদিগের যে চারি প্রকার সম্বন্ধের বিষয় বলা হইল, তন্মধ্যে ১ম প্রকার সম্বন্ধ সর্ব্বাপেক্ষা অধিক বলবান, তৎপরে ২য় প্রকার সম্বন্ধ বলবান, তৎপরে ৩য়, তৎপরে ৪র্থ সম্বন্ধ বলবান বুঝিতে হইবে, অর্থাৎ ১ম প্রকারের সম্বন্ধাবদ্ধ গ্রহ যেরূপ ফলদায়ক তৎপরবর্ত্তী গুলি ক্রমশঃ অল্প ফলদায়ক। সম্বন্ধাবদ্ধগ্রহ দুঃস্থানস্থ হইলে বলহীন ও স্বল্প ফলপ্রদ হয়।

২। কেন্দ্র কোণ পতি সম্বন্ধ।

কেন্দ্রপতি গ্রহ ও কোণপতি গ্রহের সম্বন্ধ অতিশয় সুফলপ্রদ।

কেন্দ্রত্রিকোণনেতারৌ দোষযুক্তাবপি স্বয়ম্।
সম্বন্ধমাত্রাদ্বলিনৌ ভবেতাং যোগকারকৌ॥

কেন্দ্র এবং ত্রিকোণের অধিপতি গ্রহ দোষযুক্ত (১) হইলেও তাহাদের সম্বন্ধ মাত্রেই তাহারা বলবান হয় এবং রাজ যোগের ফল দিয়া থাকে।

৩। নবম দশমাধিপতি সম্বন্ধ যোগ।

নিবসেতাং ব্যত্যয়েন তাবুভৌ ধর্ম্মকর্ম্মণোঃ।
একত্রান্যতরো বাপি ব্যসেচ্চেদ্ যোগকারকৌ॥ লঃ, পঃ।

যদি ধর্ম্মাধিপতি ও কর্ম্মাধিপতি পরস্পর গৃহ পরিবর্ত্তন করিয়া অবস্থান করে অর্থাৎ ধর্ম্মাধিপতির গৃহে কর্ম্মাধিপতি এবং কর্ম্মাধিপতির গৃহে ধর্ম্মাধিপতি অবস্থান করে অথবা ধর্ম্মস্থানে কিম্বা কর্ম্মস্থানে উভয়ে একত্রে অবস্থান করে, তাহা হইলে রাজযোগ হয়। আর লঘু পারাশরীর টীকাকার বলেন যে উভয়ের মধ্যে একটীও স্বস্থানে অবস্থান করিলে উক্ত যোগ হইয়া থাকে।

(১) যদি কোন গ্রহ কেন্দ্রপতি বা ত্রিকোণপতি গ্রহ হইয়া আবার তৃতীয়, ষষ্ঠ বা একাদশ অধিপতি হয়, তাহা হইলে তাহাকে দোষযুক্ত কেন্দ্র বা ত্রিকোণপতি বলা হয়, যথা কুম্ভলগ্নে জাতব্যক্তির মঙ্গল তৃতীয় ও দশমাধিপতি, সুতরাং মঙ্গল দোষযুক্ত কেন্দ্রপতি।

৪। নবম ও দশমাধিপতি যোগ। সুশ্লোকশতকে।

ভাগ্যরাজ্যেশ্বরৌ ভাগ্যে রাজ্যে বান্যোন্যরাশিগৌ।
জাতৌ স্ব স্ব গৃহে যাতৌ যোগোঽয়ং প্রবলঃ স্মৃতঃ॥

নবমাধিপতি নবমে ও দশমাধিপতি দশমে অথবা উভয়ে নবমে কিম্বা দশমে অথবা নবমাধিপতি দশমে এবং দশমাধিপতি নবমে কিম্বা তাহারা অন্য রাশিতে একত্র কিম্বা নিজ নিজ ক্ষেত্রে অবস্থান করিলে প্রধান রাজ যোগ হয়।

৫। চন্দ্রপ্রভা যোগ। নবমাধিপতি যোগ

পুণ্যাধিপঃ পুণ্যগৃহে চ কেন্দ্রে চন্দ্রপ্রভা যোগ ইহ প্রণীতঃ।
রাজাধিরাজো গুণবান্ বিলাসী গঙ্গাজলে মুঞ্চতি জীবনঞ্চ॥

নবমাধিপতি নবমে অথবা কেন্দ্রে অবস্থান করিলে চন্দ্রপ্রভা যোগ হয়; এই যোগে যাহার জন্ম হয়, সে ব্যক্তি গুণবান ও রাজাধিরাজ হইয়া থাকে এবং অশেষ প্রকার সুখসম্ভোগ করিয়া অন্তে গঙ্গাজলে জীবন ত্যাগ করে।

৬। ক্ষেত্র সিংহাসন যোগ—দশমাধিপতি যোগ।

দশমভবমননাথঃ কেন্দ্রকোণে ধনে বা
বলবতি যদি জাতঃ ক্ষেত্রসিংহাসনে বা।
স ভবতি নরনাথো বিশ্ববিখ্যাতকীর্ত্তিঃ
মদগলিত কপোলৈঃ সদ্গজৈঃ সেব্যমানঃ॥

যদি দশমাধিপতি গ্রহ কেন্দ্রে, ত্রিকোণে বা ধন স্থানে থাকিয়া বলবান হয় কিম্বা স্বক্ষেত্রে অবস্থান করে, তাহা হইলে ক্ষেত্রসিংহাসন যোগ হয়, উক্ত যোগে জাতব্যক্তি কীর্ত্তিমান এবং রাজা হয় এবং এমন কি মত্ত হস্তী দ্বারা সেবিত হইয়া থাকে।

৭। কেন্দ্র ও ত্রিকোণপতি যোগ।

ত্রিকোণাধিপয়োর্ম্মধ্যে সম্বন্ধো যেন কেন চিৎ।
কেন্দ্রনাথস্য বলিনো ভবেদ্‌যদি সুয়োগকৃৎ॥
কেন্দ্রত্রিকোণাধিপয়োরৈকত্বে যোগকারকৌ।
অন্য ত্রিকোণপতিনা সম্বন্ধো যদি কিং পরম্॥

অপরঞ্চ

কেন্দ্রেশান্যতমঃ কশ্চিৎ কোণেশান্যতরেণ চেৎ।
সম্বন্ধমাচরন্ খেটো রাজ্যং যচ্ছতি নিশ্চিতম্ ॥

যদি পঞ্চম ও নবমপতির মধ্যে কোন এক কোণপতির সহিত, কেন্দ্রপতির পূর্ব্বোক্ত সম্বন্ধ চতুষ্টয়ের মধ্যে কোন একটি সম্বন্ধ হয়, তাহা হইলে সেই সম্বন্ধ রাজযোগ কারক বলিয়া গণ্য হইবে। (এই রাজযোগের সুফল উক্ত সম্বন্ধকারী কেন্দ্র কোণাধিপের দশান্তর্দ্দশা মধ্যে ফলিয়া থাকে।)

একটী মাত্র কেন্দ্রপতির সহিত একটী মাত্র ত্রিকোণপতির সম্বন্ধ থাকিলে রাজযোগ হইয়া থাকে ; আর যদি দুই বা ততোধিক কেন্দ্র-কোণপতির সম্বন্ধ হয় তাহা হইলে প্রবল রাজযোগ হয়।

৮। লগ্ন ও দশমাধিপতি যোগ।

জন্মলগ্নেশ্বরঃ খেটো দশমে দশমেশ্বরঃ।
লগ্নে বিখ্যাতকীর্ত্তিশ্চবিজয়ী চ ধরাধিপঃ ॥

যদি জন্মলগ্নাধিপতি গ্রহ দশমস্থানে এবং দশমাধিপতিগ্রহ লগ্নে অবস্থান-করে, তবে জাতক কীর্ত্তিমান, যশস্বী, বিজয়ী এবং ভূপতি হইয়া থাকে।

৯। পঞ্চম ও দশমাধিপতি যোগ।

পুত্রপিতৃপতী চেত্থং প্রবলৌ রাজ্যকারকৌ।
অথ ক্বাপি স্থিতৌ চাপি সম্বন্ধে চ চতুষ্টয়ে ॥

পুত্রপতি অর্থাৎ পঞ্চমাধিপতি এবং পিতৃপতি অর্থাৎ দশমাধিপতি পূর্ব্বোক্ত সম্বন্ধ চতুষ্টয়ের মধ্যে কোন একটীতে আবদ্ধ হইলে তাহারা রাজ্যপ্রদ হইয়া থাকে।

১০। রাহুকেতুর কেন্দ্র কোণপতি সহ সম্বন্ধ যোগ।

যদি কেন্দ্রে ত্রিকোণে বা নিবসেতাত্তমোগ্রহৌ।
নাথেনান্যতরেণাপি সম্বন্ধাদ্‌যোগকারকৌ ॥

রাহু বা কেতু কেন্দ্রে থাকিয়া ত্রিকোণপতির সহিত বা ত্রিকোণে থাকিয়া কেন্দ্রপতির সহিত বা তত্তৎ স্বামী গ্রহসহ সম্বন্ধ করিলে রাজযোগ হয়।

১১। তপঃ স্থানাধিপোমন্ত্রী মন্ত্রাধীশো বিশেষতঃ।
উভাবন্যান্য সংদৃষ্টৌ জাতশ্চেদিহ রাজ্যভাক্ ॥
যত্র কুত্রাপি সংযুক্তৌ তৌ বাপি সমসপ্তমৌ।
রাজবংশোদ্ভবো বালো রাজা ভবতি নিশ্চয়ঃ ॥

ধর্ম্মস্থানাধিপতি বৃহস্পতি এবং মন্ত্র বা পঞ্চস্থানাপতি গ্রহের যদি পরস্পরের প্রতি দৃষ্টি থাকে তবে জাত ব্যক্তি ভূপতি হয়। অথবা উক্ত গ্রহদ্বয় যদি অন্য কোন রাশিতে একত্র অবস্থান করে কিম্বা সমসপ্তমে থাকে তাহা হইলে রাজবংশোদ্ভব বালক নিশ্চয় রাজা হইবে।

১২। বাহনেশস্তথা মানে মানেশো বাহনে স্থিতঃ।
লগ্নধর্ম্মাধিপাভ্যাস্তু দৃষ্টৌ চেদিহ রাজ্যভাক্ ॥

জন্মকালে দশমস্থানের অধিপতি চতুর্থ স্থানে এবং চতুর্থস্থানের অধিপতি দশমস্থানে অবস্থান করিলে এবং উক্ত গ্রহদ্বয়ের প্রতি লগ্নাধিপতির এবং নবমাধিপতির দৃষ্টি থাকিলে জাত ব্যক্তি নরপতি হইয়া থাকে।

১৩। সুতেশ-কর্ম্মেশ-সুখেশ-লগ্ননাথা যদা ধর্ম্মপসংযুতাশ্চেৎ।
নৃপোঽন্তরশ্চেদিহ বারণাঢ্যঃ স্বতেজসা ব্যাপ্তদিগন্তরালঃ ॥

জন্মসময়ে লগ্নাধিপতি, সুখাধিপতি, সুতাধিপতি এবং কর্ম্মাধিপতি যদি ধর্ম্মাধিপতির সহিত কোন এক রাশিতে অবস্থান করে, তাহা হইলে উক্তরূপ পঞ্চগ্রহের যোগে জাত ব্যক্তি স্বকীয় প্রভাব বাহুবলে সসাগরা পৃথিবীর অধীশ্বর হইবে।

১৪। সুখকর্ম্মাধিপৌ চৈব মন্ত্রিনাথেন সংযুতৌ।
ধর্ম্মেশেনাথবা যুক্তৌ জাতশ্চেদিহ রাজ্যভাক্ ॥

চতুর্থ ও দশমস্থানের অধিপতি যদি পঞ্চম কিম্বা নবমাধিপতির সহিত কোন এক রাশিতে অবস্থান করে, তাহা হইলে জাতক রাজা হইবে।

১৫। ধর্ম্মস্থানে গুরুক্ষেত্রে স্বগৃহে ভৃগুসংযুতে।
পঞ্চমাধিপসংযুক্তে জাতশ্চেদিহ রাজ্যভাক্ ॥

বৃহস্পতি ধর্ম্মাধিপতি হইলে এবং শুক্র স্বক্ষেত্রে পঞ্চমাধিপতির সহিত অবস্থান করিলে জাতক রাজ্যাস্পদ প্রাপ্ত হইবেন।

১৬। সুতেশ্বরো ধর্ম্মপসংযুতশ্চেল্লগ্নেশ্বরেণাপি যুতো বিলগ্নে।
সুখেঽথবা মানগৃহেঽথবা স্যাদ্রাজ্যাভিষিক্তো যদি রাজবংশ্যঃ॥

৫ম পতি, ৯ম পতি ও লগ্নপতি গ্রহত্রয় লগ্নে, ৪র্থে অথবা দশমে একত্র অবস্থান করিলে রাজবংশোদ্ভব ব্যক্তি রাজপদে অভিষিক্ত হইবেন।

১৭। ভাগ্যেশরাজ্যেশধনেশ্বরাণামেকোঽপি চন্দ্রাদ্‌যদি কেন্দ্রবর্ত্তী।
স্বপুত্রলাভাধিপতির্গুরুশ্চেদখণ্ডসাম্রাজ্যপতিত্বমেতি॥

ভাগ্যাধিপতি, ধনাধিপতি, কর্ম্মাধিপতি ও এই গ্রহত্রয়ের মধ্যে কোন এক গ্রহ যদি চন্দ্রের কেন্দ্রস্থানে থাকে এবং বৃহস্পতি যদি ধন, পুত্র অথবা আয়-স্থানাধিপতি হয়, তবে জাতক সমস্ত পৃথিবীতে অখণ্ড সাম্রাজ্য স্থাপন করিবেন।

১৮। লাভেশবিদ্যেশধনেশ্বরাণামেকোপি চন্দ্রাদ্‌যদি কেন্দ্রবর্ত্তী।
স্বপুত্রলাভাধিপতির্গুরুশ্চেদখণ্ডসাম্রাজ্যপতিত্বমেতি॥

আয়, বিদ্যা এবং ধনস্থানাধিপতি এই গ্রহত্রয়ের মধ্যে কোন একটী গ্রহ যদি চন্দ্র হইতে কেন্দ্রস্থানে থাকে এবং বৃহস্পতি উক্ত তিন ভবনের কোন এক ভবনের অধিপতি হয়, তাহা হইলে জাতক সমগ্র ভূমণ্ডলে অখণ্ড আধিপত্য বিস্তার করিবেন। ইতি পরাশরোক্ত রাজযোগাঃ।

১৯। মীনে নিশাকরঃ পূর্ণঃ সর্ব্বগ্রহনিরীক্ষিতঃ।
সার্ব্বভৌমং নরং কুর্য্যাদিন্দ্রতুল্যং পরাক্রমম্॥

যদি মীনরাশিতে পূর্ণচন্দ্র সমস্ত গ্রহগণকর্ত্তৃক দৃষ্ট হইয়া অবস্থান করে তবে মনুষ্য ইন্দ্রতুল্য পরাক্রমশালী এবং রাজাধিরাজ হয়।

২০। সিংহে কমলিনীভর্ত্তা কুলীরস্থে নিশাকরঃ।
দৃষ্টৌ দ্বাবপি জীবেন পার্থিবং কুরুতস্তদা॥

সিংহে রবি এবং কর্কটে চন্দ্র থাকিয়া যদি বৃহস্পতি কর্ত্তৃক উভয়ে দৃষ্ট হন, তবে জাতক রাজা হয়েন।

২১। বুধঃ কর্কটমারূঢ়ে বাক্‌পতিশ্চ ধনুর্দ্ধরে।
রবিভূসুতদৃষ্টৌ তৌ কুরুতঃ পৃথিবীপতিম্॥

কর্কটে বুধ এবং ধনুতে বৃহস্পতি রবি ও মঙ্গল কর্ত্তৃক দৃষ্ট হইলে মনুষ্য রাজা হয়।

পরাশরোক্ত রাজযোগের ফল বিংশোত্তরী দশানুসারে যোগকারকগ্রহের দশাও অন্তর্দশা কালে স্থির করিতে হয়।

২২। সফরীযুগলে চন্দ্রঃ কর্কটে চ বৃহস্পতিঃ।
শুক্রঃকুম্ভে ভবেদ্রাজা গজবাজিসমৃদ্ধিভাক্ ॥

মীন রাশিতে চন্দ্র, কর্কটে বৃহস্পতি এবং কুম্ভে শুক্র অবস্থান করিলে জাতক নৃপতি এবং অশ্ব, হস্তী ও ধনের অধীশ্বর হয়েন।

২৩। সিতদৃষ্টঃ শনি কুম্ভে পদ্মিনীনায়কোদয়ে।
চন্দ্রে জলচরে রাশৌ যদি রাজা তদা ভবেৎ ॥

যদি শনি, শুক্র কর্ত্তৃক দৃষ্ট হইয়া কুম্ভরাশিতে, চন্দ্র মীন রাশিতে এবং সূর্য্য মেষে অবস্থান করে, তাহা হইলে জাতক রাজা হইবেন।

২৪। পশ্যেন্মৃগাঙ্কাত্মজমিন্দ্রমন্ত্রী বিচিত্রসম্পন্নৃপতিং করোতি।
একোঽপি খেটো যদি পঞ্চমাংশে প্রসূতিকালে কুরুতে নৃপালং॥

জন্মকালে বৃহস্পতির পূর্ণ দৃষ্টি বুধের উপর থাকিলে বালক রাজা হয় এবং একটী গ্রহ স্বীয় পঞ্চমাংশে বা পঞ্চবর্গে অবস্থিতি করিলেও মহীপাল হয়।

২৫। চেৎ খেচরো নীচগৃহং প্রযাতস্তদীশ্বরশ্চাপি তদুচ্চনাথঃ।
কেন্দ্রেস্থিতৌ তৌ ভবতঃ প্রসূতৌ প্রকীর্ত্তিতৌ ভূপতিসম্ভবায় ॥

জন্মকালে যদি কোন গ্রহ নীচ গৃহগত হয় এবং সেই নীচগত গ্রহের অবস্থিতি স্থানের অধিপতি ও সেই স্থানের উচ্চাধিপতি (তাহার সপ্তম গৃহের অধিপতি) এই উভয়েই যদি কেন্দ্রে থাকে, তবে সেই ব্যক্তি রাজা হইবেন।

২৬। কৃত্তিকা রেবতী স্বাতী পুষ্যাস্থায়ী ভৃগোঃ সুতঃ।
করোতি ভূভুজাং নাথমশ্বিন্যামপিসংস্থিতঃ ॥

জন্মকালে অশ্বিনী, কৃত্তিকা, স্বাতী, পুষ্যা, ও রেবতী নক্ষত্রে শুক্র অবস্থান করিলে মানব ভূপতি হয়।

২৭।একোঽপিশস্তঃশুভদঃ স্বতুঙ্গে কেন্দ্রে পতঙ্গে বলবান্ প্রদৃষ্টঃ
সুতস্থিতেনামরপূজিতেন চেন্মানবো মানবনায়কঃ স্যাৎ ॥

জন্মকাল যদি কোন একটী শুভগ্রহও তুঙ্গী হয়, সূর্য্য কেন্দ্রগত হইয়া বলবান হয়, আর সেই তুঙ্গস্থানস্থিত গ্রহের প্রতি পঞ্চমস্থ বৃহস্পতির দৃষ্টি থাকে তবে জাত ব্যক্তি রাজা হইবেন। ইতি ঢুণ্ডিরাজোক্ত রাজযোগাঃ।

৩৫। সর্ব্বগ্রহদৃষ্ট বৃহস্পতি যোগ।

সর্ব্বগ্রহৈঃ সুরগুরুর্যদি দৃষ্টমূর্ত্তি
ভৃগ্বত্রিগর্গকথিতো নৃপযোগ এষঃ।
দৈবাৎ পুনঃ স যদি পশ্যতি তান্ গ্রহেন্দ্রান্।
ভূয়াত্তদা নরপতিঃ প্রথিতঃ শতায়ুঃ॥ বৃহৎজাতকঃ।

ভৃগু, অত্রি ও গর্গমুনি বলিয়াছেন, যে জন্মকালে যদি সমস্ত গ্রহ বৃহস্পতিকে অবলোকন করে, তাহা হইলে রাজযোগ হয়। আর যদি দৈবাৎ বৃহস্পতিও সকল গ্রহকে দর্শন করে, তাহা হইলে জাতক ভূপতি ও শতবর্ষপরমায়ু হয়।

৩৬। ষড়্ভির্গ্রহৈরুচ্চসমন্বিতৈঃ স্যাদ্রাজাধিরাজো বহুদেশভর্ত্তা।
উচ্চস্থিতৈঃ পঞ্চভিরত্র রাজা শক্ত্যন্বিতো দেবগুরৌ বিলগ্নে॥

ছয়টী গ্রহ স্বীয় উচ্চ ভবনে অবস্থিতি করিলে মানব রাজাধিরাজ ও বহু দেশের অধীশ্বর হয়েন। আর পাঁচটী গ্রহ স্বীয় উচ্চ রাশিতে অবস্থিতি করিলে এবং লগ্নে বলবান বৃহস্পতি থাকিলে মানব রাজা হয়েন।

৩৭। লগ্নে চন্দ্রে গুরৌ সৌখ্যে কর্ম্মস্থে ভৃগুনন্দনে।
সোচ্চস্বর্ক্ষস্থিতে মন্দে নৃপতুল্য ভবেন্নরঃ॥

লগ্নে চন্দ্র, চতুর্থে গুরু, দশমে শুক্র এবং শনি উচ্চস্থ বা স্বক্ষেত্রগত হইলে মানব রাজতুল্য সমৃদ্ধিশালী ও প্রতাপান্বিত হয়।

৩৮। কেন্দ্র ত্রিকোণগা সৌম্যাঃ পাপাঃ ষট্‌লাভসোদরাঃ।
লগ্নাধিপে বলবতি নৃপতুল্য ভবেন্নরঃ॥

শুভগ্রহ সকল কেন্দ্রে ও ত্রিকোণে এবং পাপগ্রহ সকল তৃতীয়, ষষ্ঠ ও একাদশস্থানে অবস্থান করিলে এবং লগ্নাধিপতি বলবান হইলে মানব নৃপতুল্য ধনশালী ও প্রতাপশালী হয়।

৩৯। লগ্নে গুরৌ বুধে কেন্দ্রে ভাগ্যনাথেন বীক্ষিতে।
লগ্নেশে বাপি সংদৃষ্টে নৃপতুল্যো ভবেন্নরঃ॥

লগ্নে গুরু এবং কেন্দ্রে বুধ ভাগ্যাধিপতি বা লগ্নাধিপতি কর্ত্তৃক দৃষ্ট হইলে মানব নৃপসদৃশ ধনবান ও গৌরবান্বিত হয়।

৪০। কেন্দ্রে শনৌ ত্রিকোণে বা স্বোচ্চ মূলত্রিকোণগে।
রাজ্যাধিপেন সংদৃষ্টে নৃপমানসমন্বিতঃ ॥

যদি শনি স্বীয় উচ্চ বা মূল ত্রিকোণভবনস্থ হইয়া কেন্দ্রগত ও দশমাধিপতি কর্ত্তৃক দৃষ্ট হয়, তাহা হইলে মানব নৃপসদৃশ গৌরবান্বিত হয়।

৪১। পঞ্চমে জীবসংযুক্তে চন্দ্রে কেন্দ্রে বৃহস্পতৌ।
স্থিরলগ্নে তদীশে তু রাজ্যস্থে নৃপতির্ভবেৎ ॥

পঞ্চমস্থানে বৃহস্পতি, চন্দ্র কেন্দ্রস্থানে, বৃহস্পতি স্থিরলগ্নে এবং সেই স্থির রাশির অধিপতি দশমে অবস্থান করিলে মানব রাজা হয়।

৪২। পূর্ব্বষট্কে গ্রহাঃ সর্ব্বে যস্য তিষ্ঠন্তি জন্মনি।
ভাগ্যাধিপে ধনস্থে বা সচন্দ্রে নৃপতির্ভবেৎ ॥

জন্মকালে যদি লগ্নের পূর্ব্ব ছয় রাশিতে সমস্ত গ্রহ অবস্থিতি করে অথবা চন্দ্রসহ ভাগ্যাধিপতি ধনস্থানে অবস্থান করে, তবে জাতক নরপতি হয়।

ইতি সর্ব্বার্থচিন্তামণৌ রাজযোগাঃ।

৪৩। সুরতল্প যোগ।

লগ্নাৎ সুখালয়ে খগাঃ পাতালে জীবভার্গবৌ
সুরতল্পযোগঃ খ্যাতস্তনৌ কুমুদবান্ধবঃ।
তদা যো জায়তে পুত্রঃ স ভবেদগুণনায়কঃ
অমানী মানদশ্চৈব রাজমন্ত্রী কুলাগ্রণীঃ ॥
ধনং মানং তথা বিদ্যা বুদ্ধিঃ শ্রীস্তস্য বর্দ্ধতে।
ভ্রমণং দূরদর্শিত্বং সমুদেতি পদে পদে ॥ ভৃ, সং।

৪৪। সুরসাধ্য যোগ।

সুখান্মদালয়ে খগাঃ বন্ধৌ সোমো বৃহস্পতিঃ।
সুরসাধ্যযোগঃ প্রোক্তঃ পঞ্চমে বুধভার্গবৌ ॥
তদা জাতো ভবেন্মন্ত্রী নীতিশাস্ত্রবিশারদঃ।
দয়ালুশান্তদান্তশ্চ স্বজনপ্রতিপালকঃ ॥

২৮।বাচস্পতিঃস্বোচ্চগতো বিলগ্নে মেষে দিনেশঃশশিশুক্রসৌম্যাঃ।
লাভালয়স্থাঃ কিল ভূমিপালাং স্তানূভূমিপালাঃ সততং গৃণন্তি ॥

যদি কর্কটলগ্নে কাহার জন্ম হয় এবং তাহাতে বৃহস্পতি অবস্থান করে এবং মেষে রবি অবস্থান করে ও লাভস্থানে অর্থাৎ বৃষ রাশিতে চন্দ্র, শুক্র ও বুধ থাকে, তাহা হইলে জাত ব্যক্তি রাজাধিরাজ হইবেন।

২৯। দ্বন্দ্বে দৈত্যগুরৌ নিশাকরসুতে মূর্ত্তৌ স্বতুঙ্গস্থিতে
নক্রে বক্রশনৈশ্চরৌ চ শফরে চন্দ্রামরেজ্যৌ স্থিতৌ।
যোগোহয়ং প্রভবেৎ প্রসূতিসময়ে যস্যাবনীশো মহান্
বৈরিব্রাতমহোদ্ধতেভদলনে পঞ্চাননঃ কেবলম্ ॥

যদি জন্মকালে বুধ আপন উচ্চস্থানে অর্থাৎ কন্যারাশিতে অবস্থিতি করে এবং কন্যালগ্নে জন্ম হয় এবং মিথুনে শুক্র, মীনে বৃহস্পতি ও চন্দ্র, মকরে শনি ও মঙ্গল অবস্থিতি করে, তাহা হইলে জাত ব্যক্তি মহারাজা হয়েন।

৩০। দিনাধিরাজে মৃগরাজসংস্থে নক্রে সবক্রে কলসেহর্কসূনৌ
পাঠীনলগ্নে শশিনা সমেতে মহীপতের্জন্ম মহৌজসঃ স্যাৎ।
মহীসুতে মেষগতে তনুস্থে বৃহস্পতৌ বা তনুগে স্বতুঙ্গে
যোগদ্বয়েহস্মিন্নৃপতাভবেতাং জিতারিপক্ষৌনৃপতিচদক্ষৌ॥

যদি সিংহে রবি, মকরে মঙ্গল ও কুম্ভে শনি অবস্থান করে এবং মীন জন্ম লগ্ন হইয়া তাহাতে চন্দ্র থাকে, তাহা হইলে জাতক মহাতেজস্বী মহীপতি হয়েন। এবং আরও মেষে মঙ্গল ও কর্কটে দেবগুরু অবস্থান করিলে এবং মেষ বা কর্কট লগ্নে জন্ম হইলে জাতক জয়শীল এবং সুদক্ষ নরপতি হয়েন।

৩১। জীবযোগ।

জীবাত্তু সপ্তমে চন্দ্রোহপ্যথবা জীবসংযুতঃ।
জীবযোগোহয়মিত্যাহুর্জ্যোতিঃশাস্ত্রপরায়ণাঃ ॥
বহুধনপরিপূর্ণো দানশীলো গুণজ্ঞঃ।
ভবতি চ নৃপপূজ্যো মানবো জীবযোগে ॥

বৃহস্পতি হইতে সপ্তমে চন্দ্র অথবা চন্দ্র ও বৃহস্পতি একত্র অবস্থান

করিলে জীবযোগ হয়। এই জীবযোগে যদি কেহ জন্ম গ্রহণ করে তাহা হইলে জাতক ধনাঢ্য, গুণজ্ঞ, দানশীল ও রাজপূজিত হয়।

৩২। নিশাশঙ্কা যোগ।

জীবে ভার্গবসোমসূর্য্যশশিজক্ষ্মাজার্কজৈর্বীক্ষিতে
ভূপালো নৃপবংশবংশতিলকঃ প্রখ্যাতকীর্ত্তির্ভবেৎ।
সেনায়াং গজবাজিলোকচরিতৈরুদ্ধূত ধূলীবৃতম্
দৃষ্ট্বা মুঞ্চতি কামিনীমপি রবিং চক্রো নিশাশঙ্কয়া॥

রবি, চন্দ্র, মঙ্গল, বুধ, শুক্র, এবং শনি (সকলে) জন্মসময়ে যদি বৃহস্পতিকে দৃষ্টি করে তাহা হইলে নিশাশঙ্কা যোগ হয়। উক্ত নিশাশঙ্কা যোগে জন্ম গ্রহণ করিলে জাতক রাজকুলের শ্রেষ্ঠ রাজা ও প্রভূত কীর্ত্তিশালী হয়েন। এবং তাঁহার যাত্রাকালে হস্তী ও অশ্বাদির পদদ্বারা উড্ডীয়মান ধূলিরাশিতে সূর্য্য মণ্ডল আবৃত দেখিয়া নিশা অনুমানে চক্রবাক স্বীয় পত্নীকে পরিত্যাগ করে।

৩৩। রাজহংস যোগ।

মেষে চৈব হরৌ চাপে তুলায়াঞ্চ গ্রহস্থিতে।
রাজহংসো ভবেদেব রাজ্যাস্পদসুখপ্রদঃ।
রাজহংসে তু যো জাতো নৃপতুল্যো ন সংশয়ঃ॥

মেষ, সিংহ, তুলা এবং ধনুতে গ্রহগণ অবস্থান করিলে রাজহংস যোগ হয়। রাজহংস যোগে জন্মগ্রহণ করিলে মনুষ্য রাজার ন্যায় অতুল বৈভব-শালী এবং সুখী হয়েন।

৩৪। সৌরিগুরুপূর্ণদৃষ্টিযোগ।

যদা চ সৌরিঃ সুররাজমন্ত্রী পরস্পরং পশ্যতি পূর্ণদৃষ্ট্যা।
তদা সমগ্রাং বসুধামুপৈতি কিং বাধমেনান্য গুণেন কিংস্বা॥

যদি জন্মকালে বৃহস্পতি এবং শনি পরস্পর পরস্পরকে পূর্ণ দৃষ্টি দ্বারা অবলোকন করে, তাহা হইলে, জাতক সসাগরা পৃথিবীর রাজা হয়েন; অন্ত কোন কিছুতেই ইহার প্রতিবন্ধক হয় না।

দ্বিপত্নীক বহ্বপত্যো বহুবিত্তসমন্বিতঃ।
মদনাবাসসংস্থশ্চেন্মন্দোহঙ্গারোহথবা রবিঃ॥

৪৫। সুরমান্য যোগ।

সপ্তমাদি চতুষ্টয়ে নিবসন্তি নভশ্চরাঃ।
সুরমান্যো মহাযোগো বিখ্যাতো জগতীতলে॥
মানে ভৌমঃ শশী জীবো ভাগ্যে শুক্রঃ শনৈশ্চরঃ।
দাসীপুত্রো ভবেদ্রাজা তদা জাতো সুনিশ্চিতম্॥
কর্ত্তব্যনিরতশ্চৈব শত্রূণাং ভয়বর্দ্ধনঃ।
শূরস্তুষ্টো মহাভোগী সদ্বুদ্ধিরতিকীর্ত্তিমান্॥

৪৬। সুরারাধ্য যোগ।

মানে চায়ে তথা ব্যয়ে লগ্নে সর্ব্বে চ খেচরাঃ
সুরারাধ্যো মহাযোগঃ লগ্নে ভৌমঃ সিতঃশশী।
ধনাঢ্যো মতিমান্ খ্যাতো গুণজ্ঞো গুণবান্ ভবেৎ
নীচবংশোদ্ভবোহপি স্যাৎ স নরো নৃপবল্লভঃ॥
পিত্রাহীনো ভবেদ্বালঃ শৈশবে মাতৃপূজকঃ
দীর্ঘায়ুর্ধার্ম্মিকঃ শান্তঃ শত্রুভিশ্চাপরাজিতঃ।
সুভাষী বহুপুত্রশ্চ আত্মগৌরব রক্ষকঃ
পরদাররতো জাতু যদি মানে বিধুন্তুদঃ॥ ( ভৃগুসংহিতা। )

৪৭। ষট্‌শূন্য যোগ।

ষট্‌শূন্যে নৃপতির্গবামধিপতির্যানাশ্বনাথোভবেৎ
ধর্ম্মাংশে নিপুণঃ পরস্ববিমুখঃ পার্থঃ সুসম্ভাষকঃ॥
ধন্যোধান্যধনাদিভিঃ কুলপতিঃ শাস্ত্রার্থযুঙ্ মানবঃ।
লোকানাং প্রতিপালকঃ কৃতিবিদোমানী চ মান্যোগুণী॥

দ্বাদশ রাশির মধ্যে জন্মসময়ে রাশিচক্রে ছয় রাশিতে সমস্ত গ্রহ

অবস্থান করিলে ষট্‌শঙ্খ যোগ হয়। এই যোগে জাতমনুষ্য নরপতি গো, যান ও অশ্বের অধিপতি, ধার্ম্মিক, পরধনে বিমুখ, পৃথিবীপতি সদ্বক্তা, ধন-ধান্যাদিযুক্ত, কুলশ্রেষ্ঠ শাস্ত্রজ্ঞ লোকপালক, পণ্ডিত, মান্য ও গুণবান হয়।

৪৮। বক্রার্কজার্কগুরুভিঃ সকলৈস্ত্রিভিশ্চ
স্বোচ্চেষু ষোড়শ নৃপাঃ কথিতকলগ্নে।
দ্ব্যেকাস্ত্রিতেষু চ তথৈকতমে বিলগ্নে
স্বক্ষেত্রগে শশিনি ষোড়শ ভূমিপাঃ স্যুঃ॥

মঙ্গল, শনি, রবি ও গুরু বা ইহাদের মধ্যে যে কোন তিনটী গ্রহ স্বীয় স্বীয় উচ্চ রাশির উচ্চাংশে অবস্থান কালে কোন একটী উচ্চ গ্রহাধিষ্টিত রাশির উদয়ে জন্ম হইলে জাতক রাজা হইবেন। ইহা দ্বারা ষোড়শ রাজ যোগ হয়। এবং চন্দ্র কর্কট রাশিতে অবস্থান কালে উক্ত গ্রহ চতুষ্টয়ের মধ্যে কোন কোনটী বা একটী গ্রহ সুতুঙ্গে থাকিলে এবং ঐ তুঙ্গাশ্রিত রাশি লগ্ন হইলে জাতমানব ভূপতি হইবে। ইহা দ্বারা ষোড়শ রাজ যোগ হয়।

৪৯। বর্গোত্তমগতে লগ্নে চন্দ্রে বা চন্দ্র বর্জ্জিতৈঃ।
চতুরাদ্যৈগ্রহৈর্দৃষ্টে নৃপা দ্বাবিংশতিঃ স্মৃতাঃ॥ বৃ, জা।

লগ্ন বা চন্দ্র বর্গোত্তমগত হইলে চন্দ্র ভিন্ন অবশিষ্ট ৬টী গ্রহের মধ্যে যে কোন চারি, পাঁচ বা ছয় গ্রহের দৃষ্টি উক্ত লগ্ন বা চন্দ্রের উপর পতিত হইলে ২২টী করিয়া ৪৪ প্রকার রাজ যোগ হয়।

অনেকের কোষ্ঠীতে রাজযোগ না থাকিলেও তাঁহারা পত্নীর কোষ্ঠীর রাজযোগের ফল ভোগ করিয়া থাকেন; কারণ শাস্ত্রে উক্ত আছে স্ত্রীপুরুষের উভয়ের মধ্যে এক জনের রাজযোগ থাকিলে উভয়ে সেই যোগজ ফল ভোগ করে যথা—

স্বামী যদা স্যাদিহরাজযোগভাক্ পত্ন্যাঃ স যোগো ন হি চেৎ কদাপি বা।
তথাপি পত্ন্যঃ শুভযোগ যোগতঃ ক্ষৌণিপতে রাজ্যং ভুনক্তি সা॥
এবং পুমান্ ক্বাপি ন রাজ্য যোগবান্ পত্ন্যাস্তু রাজ্যাপ্তিকরং পদং পরম্।
তত্রাপি পত্নীশুভযোগযোগতঃ স্বামীহ রাজ্যং লভতে ধ্রুবং তথা॥

## দ্বিতীয় পরিচ্ছেদ।

### ভঙ্গযোগ।

পূর্ব্বে যে সকল রাজযোগের উল্লেখ হইল তাহা ও আবার গ্রহ বিশেষের দৃষ্টি, অবস্থান ও সংযোগবশতঃ ভঙ্গ হইয়া যায়। রাজযোগ ভঙ্গ হইলে রাজযোগের কথিত ফল পরিলক্ষিত হয় না; কিন্তু কোষ্ঠীতে রাজযোগ থাকিয়া ভঙ্গ হইলেও যোগকারক গ্রহদিগের দশান্তর্দ্দশাকালে সম্পূর্ণ শুভ ফল না হইলেও অপেক্ষাকৃত শুভফল হইয়া থাকে। (১) কিরূপে কথিত রাজযোগ সকল ভঙ্গ হইয়া থাকে, তাহা নিম্নে বিবৃত হইতেছে।

১। ধর্ম্মকর্ম্মাধিনেতারৌ রন্ধ্রলাভাধিপৌ যদি।

তয়োঃ সম্বন্ধমাত্রেণ ন যোগং লভতে নরঃ ॥ লঃ, পঃ।

যদি একই গ্রহ নবমাধিপতি ও অষ্টমাধিপতি এবং একই গ্রহ দশমাধিপতি ও একাদশাধিপতি হয় অথবা নবমাধিপতি ও অষ্টমাধিপতি এবং দশমাধিপতিও একাদশাধিপতি গ্রহ যথাক্রমে পরস্পর সম্বন্ধাবদ্ধ হয়, তাহা হইলে রাজযোগ নষ্ট হইয়া যায়।

মেষ লগ্নে জাত ব্যক্তির শনি ১০ম ও ১১শ অধিপতি এবং মিথুন লগ্নে জাত ব্যক্তির শনি ৮ম ও ৯ম অধিপতি, সুতরাং উক্ত লগ্নদ্বয়ে জাত ব্যক্তির পক্ষে শনি রাজ্য ভঙ্গকারক গ্রহ।

২। শত্রুক্ষেত্রগতৈঃ সর্ব্বৈর্ব্বর্গোত্তমগতৈরপি।

রাজযোগা বিনশ্যন্তি বহুভির্নীচগৈগ্রহৈঃ ॥

যদি গ্রহগণ বর্গোত্তম গত হইয়াও শত্রুগৃহে কিম্বা স্বীয় নীচ ভবনে অবস্থান করে কিম্বা বহু গ্রহ নীচ রাশিগত হয়, তাহা হইলে রাজযোগ বিফল হইয়া যায়।

---

(১) যথাহি যোগাদমৃতায়তে বিষং বিষায়তে২প্যমৃতং সর্পিষাং সমম্।
তথা বিহায় স্বফলানি খেচরাঃ প্রযচ্ছন্তি হি ফলং যোগোজোদ্ভবম্ ॥"।
দ্রব্য বিশেষে সংযোগ দ্বারা বিষ অমৃত হয় এবং অমৃতও বিষে পরিণত হয়। যেমন মধু ও ঘৃত সংযোগে বিষ উৎপন্ন হয়। সেই রূপ গ্রহগণ আপন আপন ফল পরিত্যাগ করিয়া যোগজোৎপন্ন ফল প্রদান করিয়া থাকে।

৩। চন্দ্রং বা যদি বা লগ্নং গ্রহো নৈকোঽপি বীক্ষতে।
তথাপি রাজযোগানাং ভঙ্গমাহ পরাশরঃ॥

পরাশর মুনি বলেন, যদি লগ্ন বা চন্দ্রের প্রতি অন্তত একটী গ্রহেরও দৃষ্টি না থাকে তাহা হইলে রাজযোগ ভঙ্গ হয়।

৪। তুলায়াং নলিনীনাথঃ পরমং নীচমাশ্রিতঃ।
নির্দ্দিষ্ট রাজযোগানাং দলনায় ভবেদলম্॥

রবি পরমনীচ অর্থাৎ তুলার দশমাংশে অবস্থান করিলে নির্দ্দিষ্ট রাজযোগ থাকিলেও তাহা বৃথা হয়।

৫। স্বাংশে রবৌ শীতকরপ্রদৃষ্টে পাপৈশ্চ দৃষ্টে শুভদৃষ্টিহীনে।
কৃত্বাপি রাজ্যঞ্চ বলে মনুষ্যঃ পশ্চাৎ সুদুঃখংলভতে হতাশঃ॥

স্বীয় নবাংশে রবি অবস্থান করিলে যদি তাহাতে শুভগ্রহের দৃষ্টি না থাকিয়া চন্দ্রের ও পাপগ্রহের দৃষ্টি থাকে, তাহা হইলে মানব প্রাপ্ত রাজ্য হইতে বিচ্যুত হওত হতাশ হইয়া অশেষ কষ্ট ভোগ করে।

৬। উল্কা ব্যতিপাতদিনে তথৈবনৈর্ঘাতিকে কেতু সমুদ্ভবে বা।
চেদ্রাজযোগোঽপি চ যস্য সূতিনরো দরিদ্রোতিতরাং ভবেৎ সঃ॥

উল্কা ও বজ্রপাত দিবসে, ব্যতিপাতযোগে কিম্বা ধূমকেতুর উদয়কালে যাহার জন্ম হয়, তাহার রাজযোগ সত্বেও সে ব্যক্তি অতিশয় নিঃস্ব হয়।

৭। মৃগলগ্নে সুরাচার্য্যঃ পরমং নীচমাশ্রিতঃ।
রাজযোগোদ্ভবস্যাপি কুরুতেঽতিদরিদ্রতাম্॥

বৃহস্পতি মকর রাশির পরম নীচস্থান আশ্রয় করিলে অর্থাৎ পঞ্চমাংশে অবস্থান করিলে রাজযোগ সত্বেও মনুষ্য দরিদ্রতা ভোগ করে।

৮। প্রসূতৌ দানবাচার্য্যঃ পরমং নীচমাশ্রিতঃ।
করোতি পতনং নূনং মানবানাং মহাপদাৎ॥

জন্মকালে শুক্র পরমনীচস্থান আশ্রয় করিলে অর্থাৎ কন্যারাশির সাতাইশ অংশে থাকিলে উচ্চ পদাভিষিক্ত হইলেও মনুষ্যদিগকে পদচ্যুত করে।

৯। কেন্দ্রেষু শূন্যেষু শুভৈরস্তংগতৈর্নীচগৃহস্থিতৈর্বা।
চতুগ্রহৈর্বাপ্যরিমন্দিরস্থৈর্নৃপালযোগা বিলয়ং প্রয়ান্তি ॥
কেন্দ্রস্থানে কোন গ্রহ না থাকিলে এবং শুভগ্রহগণ অস্তগত বা নীচ গৃহগত হইলে কিম্বা চারিটী গ্রহ শত্রুগৃহে অবস্থান করিলে রাজযোগ বিনষ্ট হয়।

১০। বাচস্পতিশ্চাস্তমিতো গ্রহেন্দ্রাস্ত্রয়স্তু নীচেষু ঘটে বিলগ্নে।
একোপিনোচ্চে দশমেহপিপাপা ভূপালযোগা বিলয়ং প্রয়ান্তি ॥
কুম্ভ লগ্নে কাহারও জন্ম হইলে যদি বৃহস্পতি অস্তগত হয় এবং তিনটী গ্রহ স্ব স্ব নীচ ভবনে অবস্থান করে এবং একটী গ্রহ ও উচ্চ স্থানে না থাকে ও দশমস্থানে পাপগ্রহ থাকে, তাহা হইলে জাতকের রাজযোগ নষ্ট হইয়া যায়।

## তৃতীয় পরিচ্ছেদ।

### ধনবান যোগ।

১। সিংহে ধনুষি মীনে চ মেষকর্কটবৃশ্চিকে।
রবিণা সহিতো ভৌমো নরং কুর্য্যাৎ ধনেশ্বরম্ ॥

২। পঞ্চমে তু ভৃগুক্ষেত্রে তস্মিন্ শুক্রেণ সংযুতে।
লাভে শনৈশ্চরযুতে বহুদ্রব্যস্য নায়কঃ ॥

৩। পঞ্চমে সোমজক্ষেত্রে তস্মিন্ সৌম্যযুতো যদি।
লাভে চ চন্দ্রভৌমৌ তু বহুদ্রব্যস্য নায়কঃ ॥

৪। পঞ্চমে তু শনিক্ষেত্রে তস্মিন্ সূর্য্যযুতো যদি।
লাভে সোমাত্মজস্থে চ বহুদ্রব্যস্য নায়কঃ ॥

৫। পঞ্চমে তু রবিক্ষেত্রে তস্মিন্ রবিযুতো যদি।
লাভেহমরেন্দ্রপূজ্যস্থে বহুদ্রব্যস্য নায়কঃ ॥

৬। পঞ্চমে তু শনিক্ষেত্রে তস্মিন্ শনিযুতো যদি।
লাভে ভৌমেন সংযুক্তে বহুদ্রব্যস্য নায়কঃ ॥

৭। পঞ্চমে তু গুরুক্ষেত্রে তস্মিন্ গুরুযুতো যদি।
লাভে তু চন্দ্রভৌমৌ চেদ্বহুদ্রব্যস্য নায়কঃ ॥

৮। ভানুক্ষেত্রগতে লগ্নে তস্মিন্ ভানুস্থিতো যদি।
ভৌমেন গুরুণা যুক্তো দৃষ্টো বা স্যাদ্ যুতো ধনী ॥

৯। চন্দ্রক্ষেত্রগতে লগ্নে তস্মিন্ চন্দ্রযুতো যদি।
জীবভৌমযুতে যস্তু দৃষ্টে জাতো ধনী ভবেৎ ॥

১০। ভৌমক্ষেত্রগতে লগ্নে তস্মিন্ ভৌমযুতো যদি।
সোমশুক্রার্কজৈর্যুক্তে দৃষ্টে শ্রীমান্নরো ভবেৎ ॥

১১। গুরুক্ষেত্রগতে লগ্নে তস্মিন্ গুরুযুতো যদি।
সৌম্যভৌমযুতে দৃষ্টে জাতো যস্তু ধনী নরঃ ॥

১২। ভৃগুক্ষেত্রগতে লগ্নে তস্মিন্ ভৃগুযুতো যদি।
শনিসৌম্য যুতে দৃষ্টে জাতো যস্তু ধনী নরঃ ॥

১৩। ধর্ম্মাধিপেন সহিতে ধনরাশিনাথে
লগ্নেশ্বরস্থিতনবাংশপতীশ্বরেণ।
দৃষ্টে চতুষ্টয়গতৈ শুভদৃষ্টিযোগে
জাতস্তু ভূরিধনলাভমুপৈতি বাল্যে ॥

১৪। লগ্নার্থলাভভবনে শুভখেচরেন্দ্রে
স্বোচ্চে সুহৃদ্গৃহগতেঽত্র বিশেষিতাংশে।
তুঙ্গাংশকে ধনপতিস্থনবাংশনাথো
দৃষ্টে বহুস্বধনলাভমুপৈতি বাল্যে ॥

১৫। লগ্নেশে ধনরাশিস্থে ধনেশে লাভরাশিগে।
লাভেশে বাপি লগ্নস্থে বহুনিধ্যাদিকং ভবেৎ ॥

১৬। সর্ব্বগ্রহাদতিবলী যদি লগ্ননাথঃ
কেন্দ্রস্থিতস্ত্রিদশপূজিতসংযুতশ্চ।
বৈশেষিকাংশযুতে ধনরাশিনাথে
বিত্তং স্ববীর্য্যবলতোহর্জ্জিতমাহুরার্য্যাঃ॥

প্রোথিতধনলাভ যোগ।

১৭। বিত্তেশঃ সুখাধিপো নবমগঃ সৌম্যান্বিতঃ সৌম্যভে।
নিক্ষেপং সমুপৈতি লাভধনপৌ পাতালরাশিস্থিতৌ॥

চতুর্থাধিপতির সহিত দ্বিতীয়াধিপতি শুভগ্রহ যুক্ত হইয়া শুভগ্রহের ভবনে লগ্ন হইতে নবম রাশিতে অবস্থিত হইলে অথবা বলবান ২য় এবং ১১শপতি চতুর্থস্থ হইলে জাতক প্রোথিত ধন (পোঁতা টাকা) প্রাপ্ত হয়।

১৮। ত্রিবিধ ধনবান যোগ।—বৃহজ্জাতকে চন্দ্রযোগ।

অতিশয় ধনবান, মধ্যমরূপ ধনবান ও সামান্যরূপ ধনবান।
লগ্নাদতীব বসুমান্ বসুমাংশ্চ শশাঙ্কাৎ সৌম্যগ্রহৈরুপচয়োপগতৈঃ সমস্তৈঃ।
দ্বাভ্যাং সমোহল্প বসুমাংশ্চ তদূনতায়া মন্যেষ্বসৎস্বপি ফলেষ্বিদমুৎকটেন॥

লগ্ন বা চন্দ্র হইতে সমস্ত শুভগ্রহ উপচয় গত (৩য়, ৬ষ্ঠ, ১০ম ও ১১শ স্থানগত) হইলে জাতক অতিশয় ধনবান, দুইটী শুভগ্রহ উপচয় গত হইলে মধ্যমরূপ ধনবান্ ও একটী শুভগ্রহ উপচয় গত হইলে সামান্যরূপ ধনবান হইয়া থাকে। অন্যান্য ফল অপেক্ষা এই ফল অধিক বলবান।

১৯। বিনয়াদি গুণ ও ধন যোগ।

অধমসমবরিষ্ঠান্যর্ককেন্দ্রাদিসংস্থে শশিনি বিনয়-বিত্ত-জ্ঞানধী নৈপুণ্যানি।
অহনি নিশি চন্দ্রে স্বাধিমিত্রাংশকে বা সুরগুরু সিতদৃষ্টোবিত্তবান্ স্যাৎ সুখী চ॥

চন্দ্র, রবির কেন্দ্রে অবস্থিতি করিলে বিনয়, ধন, জ্ঞান ও বুদ্ধি অধমরূপ, রবির পনফরে (২য়, ৫ম, ৮ম, ১১শে) থাকিলে মধ্যমরূপ এবং রবির আপোক্লিমে (৩য়, ৬ষ্ঠ, ৯ম ও ১২শে) থাকিলে উত্তমরূপ হয়। আর যদি চন্দ্র স্বীয় অধিমিত্র গৃহে থাকিয়া শুক্র ও বৃহস্পতি কর্ত্তৃক দৃষ্ট হয় তবে মানব ধনী ও সুখী হয়।

২০। অধিযোগ।

সৌম্যৈঃস্মরারিনিধনেষধিযোগইন্দোস্তস্মিংশ্চমূপসচিব-ক্ষিতিপালজন্ম।
সম্পন্নসৌখ্যবিভবা হৃতশক্রবশ্চ দীর্ঘত্রয়ুষো বিগত রোগভয়াশ্চ জাতাঃ॥

সমস্ত শুভগ্রহ চন্দ্র হইতে ৬ষ্ঠ, ৭ম, ৮ম স্থানস্থ হইলে অধিযোগ হয়। এই যোগজাত ব্যক্তি উক্ত শুভ গ্রহের বলাবলানুসারে সেনাপতি, রাজমন্ত্রী; রাজা, ধনবান, সুখী, বিভবশালী, রিপুহন্তা, দীর্ঘায়ু ও রোগহীন হয়।

২১। সুনফা-অনফা-দুরুধুরা-কেমদ্রুম যোগ চতুষ্ঠয়।

জন্ম কুণ্ডলীতে রবিভিন্ন অন্য কোন গ্রহ চন্দ্র হইতে ২য় স্থানে থাকিলে সুনফা যোগ, ১২শ স্থানে থাকিলে অনফা যোগ, ২য় ও ১২শ স্থানে থাকিলে দুরুধুরা যোগ এবং উক্ত স্থানদ্বয়ে গ্রহ না থাকিলে কেমদ্রুম যোগ হয়।

গর্গ ও পরাশর বলেন, চন্দ্র কেন্দ্রী হইলে ও অন্য কোন গ্রহ সহ অবস্থান করিলে চন্দ্রের ২য়, ১২শে গ্রহ না থাকিলেও কেমদ্রুম যোগ হয় না।

শ্রুতকীর্ত্তি বলেন, রবি ভিন্ন অন্য গ্রহ ৪র্থ স্থানে থাকিলে সুনফা, ১০ম স্থানে থাকিলে অনফা, উক্ত উভয় স্থানস্থ হইলে দুরুধুরা এবং উক্ত উভয় স্থানে গ্রহ না থাকিলে কেমদ্রুম যোগ হয়।

জীব শর্ম্মাদির মতে—চন্দ্রস্থিত-নবাংশ রাশির অর্থাৎ চন্দ্রের নবাংশ কুণ্ডলীতে যে রাশিতে চন্দ্র থাকিবে তাহায় ২য়, ১২শ প্রভৃতি ধরিতে হইবে। ১১১ পৃষ্ঠায় যে ১নং কোষ্ঠী আছে, তাহাতে চন্দ্র কুম্ভের নবাংশেস্থিত—সুতরাং দুরুধুরা যোগ হইয়াছে কারণ, কুম্ভের ২য় ও ১২শে গ্রহ আছে।

সুতরাং এরূপ অবস্থায় বিশেষ বিবেচনার সহিত উক্ত যোগ চতুষ্ঠয় নির্ণয় করা বিধেয়। উক্ত তিন প্রকার নিয়মে যে ব্যক্তির কোষ্ঠীতে সুনফা অনফা ও দুরুধুরা যোগ না হয় সেই ব্যক্তিরই প্রকৃত কেমদ্রুম যোগে জন্মে।

(১) সুনফাযোগে জাতব্যক্তি বুদ্ধিমান, ধনবান, যশস্বী, রাজা রাজতুল্য হইয়া থাকে।

(২) অনফাযোগে জাতব্যক্তি বহুজনের উপর আধিপত্যবিশিষ্ট, কীর্ত্তিমান, নীরোগদেহ, সুশীল, বিনয়াদিগুণযুক্ত, বিষয়ী ও হৃষ্টচিত্ত হয়।

(৩) দুরুধুরা যোগজাত ব্যক্তি মধ্যমরূপ ধনবান, ভৃত্যাদি যুক্ত, অশ্বাদি বাহনসম্পন্ন এবং দাতা হইয়া থাকে।

(৪) কেমদ্রুমযোগজাত ব্যক্তি চিরদুঃখী, মলিনবেশযুক্ত, নীচ কর্ম্মানুরক্ত, নির্দ্ধন, দাসবৃত্তিসম্পন্ন ও খলস্বভাব হইয়া থাকে। রাজকুলে জাত ব্যক্তিরও উক্তরূপ ফলের ব্যতিক্রম হয় না।

অতএব কেমদ্রুমযোগে জন্ম হইলে অন্যান্য শুভযোগ সকল নষ্ট হয়।

সুনফা ও অনফা যোগ ৩১ প্রকার ও দুরুধুরা যোগ ১৮০ প্রকার। এস্থলে রাহু কেতু পরিত্যক্ত। সুতরাং রবি চন্দ্র ভিন্ন পঞ্চ তারা গ্রহের (ম, বু, বৃ, শু, শ) দ্বারা যোগ সম্পন্ন হইয়া থাকে। যথা, ম, মবু, মবৃ, মশু, মশ, বু, বু বৃ, বু শু, বু শ, বু শম ইত্যাদি, ইহাই প্রকার ভেদ।

কোন্ গ্রহের দ্বারা কিরূপ ফল হয়, তাহা নিম্নে প্রকাশ করা যাইতেছে।

মঙ্গল উক্ত সুনফাদি যোগের কর্ত্তা হইলে অর্থাৎ মঙ্গলের অবস্থান বশতঃ উক্ত যোগ হইলে জাতক উৎসাহান্বিত, শৌর্য্য সম্পন্ন, ধনাঢ্য ও সাহসী হইবে, বুধের দ্বারা, কার্য্যদক্ষ, মিষ্টভাষী, নৃত্যগীতাদিপ্রিয়, শিল্প বিজ্ঞানাদিকার্য্যরত, বৃহস্পতি দ্বারা ধার্ম্মিক, চিরসুখী, রাজমান্য ও ধনবান হইবে; শুক্রের দ্বারা, বিলাসী, বিপুল ধনবান, বিষয়ভোগী ও রমণীপ্রিয় হইবে। শনির দ্বারা পরগৃহ, ধন ও সম্পদভোগী নানাকার্য্যদক্ষ ও বহুজনের উপর আধিপত্য করিবে।

উক্ত যোগে দিবা জন্মস্থলে চন্দ্র চক্রবালের (Horizon) উপরিভাগে অর্থাৎ ১২শ হইতে ৮ম গৃহে থাকিলে অশুভ বৃদ্ধি আর নিম্নভাগে থাকিলে সৌভাগ্য বৃদ্ধি হয় এবং রাত্রি জন্মস্থলে ইহার বিপরীত ফল হয়।

## চতুর্থ পরিচ্ছেদ।

### দারিদ্র্য যোগ ও ধননাশ যোগ।

১। লগ্নাধিপে রিপ্ফগতে রিপ্ফেশে লগ্নমাগতে।
মারকেশযুতে দৃষ্টে জাতঃ স্যান্নির্ধনো নরঃ॥

লগ্নাধিপতি দ্বাদশস্থানে এবং দ্বাদশাধিপতি লগ্নস্থ হইয়া মারকাধিপতি কর্ত্তৃক দৃষ্ট বা যুক্ত হইলে মানব দরিদ্র হইবে।

২। লগ্নাধিপে শত্রুগৃহং গতে বা ষষ্ঠেশ্বরে লগ্নগতেঽপি বা চেৎ।
বিলগ্নপে মারকনাথদৃষ্টে জাতো ভবেন্নির্ধন কোঽপি বৈশ্যঃ॥

লগ্নাধিপতি ষষ্ঠস্থানে এবং ষষ্ঠাধিপতি লগ্নস্থ হইয়া মারকাধিপতি দ্বারা দৃষ্ট হইলে জাতক বণিক হইলেও দরিদ্র হয়।

৩। লগ্নেন্দু কেতুযুক্তৌ বা লগ্নেশে নিধনং গতে।
মারকেশযুতে দৃষ্টে জাতো বৈ নির্ধনো ভবেৎ॥

লগ্ন বা চন্দ্র কেতুযুক্ত হইলে এবং লগ্নাধিপতি অষ্টমস্থানগত হইয়া মারকাধিপতি কর্ত্তৃক যুক্ত বা দৃষ্ট হইলে জাত ব্যক্তি নির্ধন হইবে।

৪। বিলগ্ননাথেহরিবিনাশবিপ ফনাথেন যুক্তে যদি পাপদৃষ্টে।
মন্ত্রাত্মজেনাপিযুতেহপি দৃষ্টে শুভৈর্ন দৃষ্টে স ভবেদ্দরিদ্রঃ॥

যদি লগ্নাধিপতি গ্রহ ষষ্ঠ, অষ্টম কিম্বা দ্বাদশাধিপতির সহিত যুক্ত হইয়া পাপগ্রহ দ্বারা দৃষ্ট এবং পঞ্চমাধিপতি দ্বারা যুক্ত দৃষ্ট হয় ও অন্য শুভগ্রহ দ্বারা অবলোকিত না হয়, তবে জাতক দরিদ্র হয়।

৫। মন্ত্রেশো ধর্ম্মনাথশ্চ ষষ্ঠে কর্ম্মস্থিতৌ ক্রমাৎ।
দৃষ্টৌ চেন্মারকেশেন জাতঃ স্যান্নির্ধনো নরঃ॥

যদি পঞ্চমস্থানাধিপতি ষষ্ঠস্থানে এবং ধর্ম্মাধিপতি কর্ম্মস্থানে থাকিয়া মারকাধিপতি কর্ত্তৃক দৃষ্ট হয় তবে জাতক ধনহীন হইবে।

৬। পাপগ্রহে লগ্নগতে বা ধর্ম্মাধিপৌ বিনা।
মারকেশযুতে দৃষ্টে জাতঃ স্যান্নির্ধনো নরঃ॥

লগ্নস্থ পাপগ্রহ নবম বা দশমাধিপতি কর্ত্তৃক বিযুক্ত হইয়া মারকাধিপতি দ্বারা যুক্ত বা দৃষ্ট হইলে জাতক নির্ধন হয়।

৭। শশিনা সহিতো মন্দঃ শুক্রঃ ভৌম যুতো ভবেৎ।
তেন দারিদ্র্যযোগেন সমুদ্রমপি শোষয়েৎ॥

চন্দ্রের সহিত শনি মঙ্গল এবং শুক্র যুক্ত হইলে প্রধান দারিদ্র্য যোগ হয়। এই যোগে সমুদ্র পর্য্যন্ত শুষ্ক হইয়া যায় অর্থাৎ লোকে সর্ব্বস্বান্ত হয়।

৮। ষষ্ঠাবেশোবক্ষ্য রিপ ফারিসংস্থো ষষ্ঠাবস্থারক্ষ্য রিপ ফারিভেশাঃ।
পাপৈর্দৃষ্টৌ মন্দদৃষ্টোহথবা চেদ্দুঃখাক্রান্তশ্চঞ্চলো নির্ধনঃ স্যাৎ॥

যে কোন ভাবের অধিপতি ষষ্ঠ, অষ্টম ও দ্বাদশ স্থানে থাকে এবং যে যে ভাবাধিপতির গৃহে ষষ্ঠ, অষ্টম ও দ্বাদশাধিপতি থাকে তাহারা যদি শনি বা অন্য পাপগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হয়, তবে সে ব্যক্তি দুঃখী, চঞ্চল ও নির্ধন হইবে।

৯। চন্দ্রাক্রান্তনবাংশেশো মারকেশযুতো যদি।
মারকস্থানগো বাপি জাতোঽসৌ নির্ধনো নরঃ॥

যে গ্রহের নবাংশে চন্দ্র থাকে, সেই নবাংশাধিপতি যদি মারকস্থানস্থিত অথবা মারকাধিপতির সহিত যুক্ত হয়, তবে জাত ব্যক্তি নির্ধন হইবে।

১০। বিলগ্নেশ নবাংশেশো রিপ্ফষষ্ঠাষ্টগো যদি।
মারকেশযুতো দৃষ্টো জাতোঽসৌ নির্ধনো নরঃ॥

লগ্নাধিপতি যে নবাংশে থাকিবে সেই নবাংশাধিপতি ৬ষ্ঠ, ৮ম, ১২শ স্থানগত হইয়া মারকাধিপতি দ্বারা দৃষ্ট হইলে জাতক নির্ধন হয়।

১১। ষষ্ঠাষ্টমব্যয়গতে লগ্নেশে পাপসংযুতে।
মারকেশযুতে দৃষ্টে রাজবংশ্যোঽপি নির্ধনঃ॥

পাপগ্রহযুক্ত লগ্নাধিপতি ষষ্ঠ, অষ্টম কিম্বা দ্বাদশস্থানগত হইয়া মারকাধিপতি দ্বারা যুক্ত বা দৃষ্ট হইলে, রাজকুলোদ্ভব ব্যক্তিও দরিদ্র হইবে।

১২। লগ্নস্য দশমে শূন্যে রবেরেকাদশে তথা।
চন্দ্রস্য চাষ্টমে শূন্যে ত্রিশূন্যে চ দরিদ্রতা॥

লগ্ন হইতে দশমস্থানে, রবি হইতে একাদশস্থানে ও চন্দ্র হইতে অষ্টমস্থানে কোন গ্রহের অবস্থিতি না হইলে মানব দরিদ্র হয়।

১৩। চতুর্ষু কেন্দ্রেষু ভবন্তি পাপা বিত্তস্থিতশ্চাপি চ পাপখেটঃ।
নরো দরিদ্রোঽতিতরাং নিরুক্তো ভয়ঙ্করশ্চাত্মকুলোদ্ভবানাম্॥

১৪। অষ্টমে সপ্তমে বাপি রবিরাহুকুজার্কজাঃ।
ধ্রুবমশ্নাতি নীচান্নং যদি স্যান্মঘবানপি॥

চারিকেন্দ্রে ও ২য়ে পাপ গ্রহ থাকিলে দরিদ্র ও জ্ঞাতি-ভীতি হয়। ৭মে কিম্বা ৮মে রবি, শনি, মঙ্গল ও রাহু থাকিলে জাতব্যক্তি ইন্দ্রতুল্য হইলেও নীচান্ন ভক্ষণ করে।

১৫। ত্রিকোণপতিসম্বন্ধী যো বিত্তপ্রদোগ্রহঃ।
স ষড়ষ্টব্যয়াধীশতো ধনবিনাশকঃ॥

ত্রিকোণপতিগ্রহই প্রধান ধনদাতা, ত্রিকোণ পতিসহ সম্বন্ধাবদ্ধ কেন্দ্রপতি, ধনপতি ও লাভাধিপতিগ্রহও ধনদাতা হয়েন। ঐ সকল গ্রহ, ষষ্ঠ, অষ্টম ও দ্বাদশ স্থানগত হইলে তাহাদের ধনদাতৃত্ব শক্তির হ্রাস হয়।

১৬। শুভস্থানগতে পাপে পাপস্থানগতে শুভে।
কদাচিল্লভতে চান্নং বস্ত্রার্থং চিন্তয়ান্বিতঃ॥

শুভ গ্রহগণ পাপ স্থানগত ও পাপগ্রহণ শুভস্থানগত হইলে কোন গতিকে অন্ন সংস্থান হইলেও বস্ত্র অভাবের জন্য লালায়িত হইতে হয়।

## ধননাশ যোগ।

১। লগ্নাধিপে হীনবলে সপাপে বিপ্ফে ধনেশে দিনানাথযুক্তে।
নীচস্থিতে বাশুভদৃষ্টিযুক্তে জাতস্য বিত্তং হরতি ক্ষিতীশঃ॥

২। ব্যয়েশে ধনভাবস্থে রিপ্ফস্থে লাভনায়কে।
তুঃস্থে ধনেশে নীচে বা রাজদণ্ডাদ্ধনক্ষয়ঃ॥

৩। ধনেশে নাশরাশিস্থে সপাপে নীচরাশিগে।
রাজ্যকারকসংযুক্তে রাজদণ্ডাদ্ধনক্ষয়ঃ॥

৪। ধনব্যয়েশৌ ব্যয়বিত্তসংস্থৌ লগ্নেশ্বরেণাপি নিরীক্ষিতৌ চেৎ।
লগ্নাধিপে নাশগতে সপাপে বাচ্যাং প্রকোপাদ্ধননাশমাহুঃ॥

৫। ধনায়পৌ ভূমিজদৃষ্টিযুক্তৌ ক্রূরাংশগৌ হীনবলৌ সপাপৌ।
চোরাদিভাবাধিপদৃষ্টিযুক্তৌ চোরাগ্নিভূপৈর্ধননাশমেতি॥

৬। ধনে ক্রূরাদি সংযুক্তে তদীশে পাপসংযুতে।
তথৈব লাভরাশীশে ধনহীনো ভবেন্নরঃ॥

## ঋণগ্রস্ত যোগ।

৭। ঋণগ্রস্তো ধনে পাপে লগ্নেশে ব্যয়সংযুতে।
কর্ম্মেশে লাভনাথেন যুতে দৃষ্টে বিশেষতঃ॥

৮। দিনেশকরলুপ্তস্তু (অস্তমিত) ধনেশো নীচরাশিগঃ।
পাপান্বিতে ধনে রন্ধ্রে ঋণগ্রস্তো ভবেন্নরঃ॥

# পঞ্চম পরিচ্ছেদ।

## মিশ্র যোগ।

## বাগ্মিতা যোগ।

১। বাক্স্থানপে সৌম্যযুতে ত্রিকোণে কেন্দ্রস্থিতে তুঙ্গসমন্বিতে বা।
শুভেক্ষিতে পুংগ্রহযোগযুক্তে বাগ্মী ভবেদ্যুক্তিসমন্বিতেঽসৌ॥

বাকস্থানাধিপতি অর্থাৎ দ্বিতীয়াধিপতি শুভগ্রহযুক্ত, ত্রিকোণগত, কেন্দ্রস্থিত, উচ্চভবনস্থ, শুভগ্রহদৃষ্ট অথবা পুরুষগ্রহ যুক্ত হইলে মানব যুক্তি-যুক্ত, বাক্‌পটু ও বাগ্মী হয়।

২। বাগীশস্থাংশপে সৌম্যে সোচ্চে শুভসমন্বিতে।
গোপুরাংশগতে বাপি বাগ্মীপটুতরোভবেৎ॥

বাক্যাধিপতি (দ্বিতীয়াধিপতি) যে গ্রহের নবাংশে অবস্থিতি করে, সেই গ্রহ শুভগ্রহ হইয়া উচ্চভবনে শুভগ্রহযুক্ত হইলে অথবা চতুর্ব্বর্গবল-সংযোগে অবস্থান করিলে, মানব অতিশয় বাগ্মী হয়।

৩। বাক্‌স্থানপে দেবপুরোহিতেন যুক্তে যদা নাশগতেহত্রমূকঃ।
পিত্রাদিকানামিয়মেব রীতিরুক্তা মুনীন্দ্রৈর্ব্বহুশাস্ত্রবিদ্ভিঃ॥

বহুশাস্ত্রজ্ঞ মুনিগণ বলিয়াছেন যে, দ্বিতীয়াধিপতি বৃহস্পতি যুক্ত হইয়া অষ্টমস্থ হইলে জাতক মূক (বোবা বা স্পষ্ট কথা বলিতে অক্ষম) হইয়া থাকে।

## বদান্যতা যোগ।

১। ব্যয়েশে তদ্রিপ্‌ফগতে তত্র দৃষ্টে শুভৈর্গ্রহৈঃ।
দানবীরো ভবেন্নিত্যং সাধুকন্যস্তু মানবঃ॥

## জ্যোতির্ব্বিদ যোগ।

১। কেন্দ্রে বুধে বাগধিপে বলাঢ্যে শুক্রে ধনভ্রাতৃগতে সসৌম্যে।
স্বোচ্চে ধনে দানবপূজিতে বা জ্যোতির্ব্বিদাং শ্রেষ্ঠতমো নরঃ স্যাৎ॥

কেন্দ্রে বুধ থাকিলে, দ্বিতীয়াধিপতি বলবান হইলে ও শুক্র শুভগ্রহযুক্ত, হইয়া ধনস্থান বা ভ্রাতৃস্থানগত হইলে অথবা ধনস্থানে উচ্চভবনে শুক্র অবস্থান করিলে, মানব শ্রেষ্ঠ জ্যোতির্ব্বিদ হয়।

## গণিতশাস্ত্রজ্ঞ যোগ।

১। গণিতজ্ঞো ভবেজ্জাতো বাগ্‌ভাবে ভূমিনন্দনে।
সসোমে বুধসংদৃষ্টে কেন্দ্রে বা সোমনন্দনে॥

দ্বিতীয়স্থানে মঙ্গল ও চন্দ্র, বুধ কর্ত্তৃক দৃষ্ট হইয়া অবস্থান করিলে, অথবা বুধ কেন্দ্রে অবস্থান করিলে মানব গণিত বিদ্যা বিশারদ হয়।

## জলমজ্জন যোগ।

১। নীচান্বিতে মৃত্যুতে সুখস্থে সপত্নভে বা জলরাশিসংজ্ঞে।
তদীশ্বরে হীনবলে তদানীং পতত্যসৌ কূপতটাম্বুরাশৌ॥

যদি লগ্ন হইতে চতুর্থ স্থান জলরাশি ( মকর, কর্কট বা মীন ) হয় এবং তাহাতে নীচস্থ ও পাপগ্রহ শত্রুগৃহে অবস্থান করে এবং চতুর্থাধিপতি হীনবল হয়, তবে কূপ কিম্বা তড়াগাদির জলে নিমজ্জিত হইতে হয়।

২। লগ্নেশ্বরে হীনবলে সুখস্থে নীচেঽর্কে যুক্তে যদি বা সপাপে।
জলগ্রহেণাপি যুতে সুখেশে বলেন হীনে জলরাশিমগ্নঃ॥

লগ্নাধিপতি বলহীন হইয়া চতুর্থস্থানে থাকিলে, রবি স্বীয় নীচ রাশিগত বা পাপযুক্ত হইলে এবং চতুর্থাধিপতি হীনবল হইয়া শুক্রও চন্দ্র সহ পাপগ্রহযুক্ত হইয়া অবস্থিতি করিলে জলমগ্ন হইতে হয়।

৩। সরিৎ স্থানাধিপে লগ্ননাথেন সহিতে সুখে।
কর্ম্মাধিপেন সংদৃষ্টে নদীকূপতটাদিষু॥

চতুর্থ স্থানাধিপতি ও লগ্নাধিপতি চতুর্থস্থানে কর্ম্মাধিপতি দ্বারা দৃষ্ট হইয়া অবস্থান করিলে নদী ও কূপাদির জলে মগ্ন হইতে হয়।

## কারাগার যোগ।

১। পশ্চাল্লগ্নাৎ কারকাদ্বা যদা বা বিত্তদ্বাদশে।
পঞ্চমে নবমে বাপি তথা ষষ্ঠেঽপি দ্বাদশে॥
তৃতীয়ৈকাদশে বিপ্র চতুর্থে দশমেঽপি বা।
গ্রহসাম্যে তথা বিপ্র একমেকং দ্বয়ং দ্বয়ম্।
তথা ত্রয়ং ত্রয়ং তিষ্ঠেদিতি রিত্যা নভশ্চরাঃ॥

লগ্নের এবং কারকগ্রহের দ্বিতীয় ও দ্বাদশে ৩য় ও ১১শে, পঞ্চমে ও নবমে, ৪র্থে ও ১০মে, ষষ্ঠে ও দ্বাদশে এক এক, দুই দুই ও তিন তিন গ্রহ সংস্থান হইলে কারাগার যোগ হয়।

২। বিত্তে দ্বৌ দ্বাদশে দ্বৌ চ তথা স্যাচ্চ ত্রয়ে ত্রয়ম্।
ইতিক্রমেণ সাম্যেন বন্ধকারক উচ্যতে॥
শৃঙ্খলাবন্ধযোগোঽপি জায়তে দ্বিজসত্তম।
রাশীনাং রাশীনাথানাং শুভসম্বন্ধকে দ্বিজ॥
তদা নিরোধঃ সঞ্জাতস্তনুপীড়া বিধিয়তে।
দ্বাদশে দ্বিতীয়ে বাপি ত্রিকোণে রিঃফষষ্ঠগে॥
লাভে ত্রয়ে ব্যোমতুর্যে পাপ বৈ বন্ধকারকাঃ।
তথা তত্তদ্দশানাঞ্চ সম্বন্ধং খলখেটতঃ॥

প্রহার শৃঙ্খলাদ্বিপ্র বন্ধযোগো ন সংশয়ঃ।
রাশীনাং রাশীনাথানাং শুভসম্বন্ধকে দ্বিজ।
তদা নিরোধঃ সঞ্জাতস্তনুপীড়া বিধীযেতে॥ বৃ, পা, হোঃ।

যদিও রাশি শুভকারক ও শুভসম্বন্ধ বিশিষ্ট হয়, তাহা হইলে শৃঙ্খলাবদ্ধ বা কারাগার যোগ না হইযা মানসিক কষ্ট ও শারীরিক পীড়া হেতু অবরুদ্ধ বা শয্যাগত থাকিতে হয়। কিন্তু ঐ সকল স্থানে ঐরূপ ক্রমানুসারে পাপগ্রহ এবং পাপকারক গ্রহের অবস্থানে কারাগার যোগ হইয়া থাকে। এবং সেই সকল পাপগ্রহের দশান্তর্দ্দশায় শৃঙ্খলাবদ্ধ বন্ধন যোগ ঘটিযা থাকে। কিন্তু শুভগ্রহ সম্বন্ধ অর্থাৎ যুক্ত বা তদ্ ক্ষেত্রগত হইলে সেই সেই দশান্তর্দ্দশায় কঠিন পীড়া বা অন্য বিপদ ঘটিযা থাকে বা অভিযুক্ত হইযা অব্যাহতি লাভ হয়।

৩। দশম ভবননাথে ব্যযস্থানস্থিতে যদি।
তদা কারাবরোধঃ স্যাচ্ছুভদৃষ্টে শুভং ভবেৎ॥

দশমাধিপ দ্বাদশস্থানগত হইলে কারাগার যোগ হয়, কিন্তু শুভযুক্ত, দৃষ্ট বা শুভ গ্রহের ক্ষেত্রস্থ হইলে হয় না, নিষ্কৃতি পায়।

## নেত্রপীড়া যোগ।

১। শন্যারযোগে গুলিকেন যুক্তে নেত্রেশ্বরে তত্রতু নেত্ররোগঃ।
নেত্রে যদা পাপ বহুত্বযোগে যমেন দৃষ্টে সতি কগ্ননেত্র॥

শনি ও মঙ্গল, কিম্বা গুলিক যুক্ত নেত্রাধিপতি অর্থাৎ দ্বিতায পতি কিম্বা শনিদৃষ্ট বহু পাপগ্রহ দ্বিতীযস্থানে অবস্থান করিলে জাতকের চক্ষুরোগ হইযা থাকে।

## জারজ যোগ।

১। লগ্নেশ-ভাগ্যেশ-সুখেশযুক্তে ষষ্ঠাধিপে স্যাৎ পরজাত এব।
তদংশনাথেন যুতে তদীশে পাপেক্ষিতে স্যাৎ পরজাত এব॥

লগ্ন, ভাগ্য ও সুখাধিপতি ষষ্ঠাধিপতি সহ যুক্ত হইলে জাতক জারজ বলিয়া জানিতে হইবে। চতুর্থ ভাবের নবাংশাধিপতি যদি চতুর্থ ভাবাধিপতির সহ যুক্ত হইয়া পাপগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হয, তাহা হইলেও জাতক পরজাত বলিয়া গণ্য হইবে।

২। পাপান্তরে মাতৃগৃহে তদীশে তৎকারকে বাশুভদৃষ্টিযুক্তে।
লগ্নেশ্বরাদ্ধীনবলে সুখেশে জাতস্তদানীং পরজাত এব॥

মাতৃগৃহ অর্থৎ লগ্ন হইতে চতুর্থ স্থান পাপগ্রহের মধ্যবর্ত্তী হইলে এবং মাতৃকারক গ্রহ ( শুক্র ও চন্দ্র ), মাতৃভাবাধিপ গ্রহ অশুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট বা যুক্ত হইলে এবং চতুর্থাধিপতি লগ্নাধিপতি অপেক্ষা হীনবল হইলে জাতক জারজ বলিয়া জানিতে হইবে।

৩। ন বীক্ষ্যতে তদ্‌গুরুণা বিলগ্নং নিশাকরো বা গুরুণা ন দৃষ্টঃ।
দিবাকরেণাপি যুতে শশাঙ্কে সপাপচন্দ্রে রবিণা তথৈব॥ সঃ, চিঃ।

গ্রন্থান্তরে।

৪। ন লগ্নমিন্দুঞ্চগুরুর্নিরীক্ষিতে ন বা শশাঙ্কং রবিণা সমাগতম্।
সপাপকোঽর্কেণ যুতোঽথবা শশী পরেণ জাতং প্রবদন্তি নিশ্চিতম্॥

বৃহস্পতি কর্ত্তৃক লগ্ন অথবা চন্দ্র দৃষ্ট না হইলে, কিম্বা চন্দ্র, রবি যুক্ত হইলে কিম্বা পাপযুক্ত চন্দ্রের সাহিত, গুরু দৃষ্ট না হইয়া, রবি যুক্ত হইলে জাতক জারজ হয়।

৫। দ্বাদশ্যান্তু দ্বিতীয়ায়াং সপ্তম্যাং ভগ্নঋক্ষকে।
রবিমন্দকুজে বারে জাতো ভবতি জারজঃ॥

দ্বাদশী, দ্বিতীয়া অথবা সপ্তমী তিথিতে, রবি, শনি কিম্বা মঙ্গল বারে এবং ভগ্নপাদ নক্ষত্রে অর্থৎ কৃত্তিকা, মৃগশিরা, পুনর্ব্বসু, উত্তরফল্গুনী, চিত্রা, বিশাখা, উত্তরষাঢ়া, ধনিষ্ঠা, ও পূর্ব্বভাদ্রপদ ইহাদের কোন এক নক্ষত্রে জন্ম হইলে জাতক নিশ্চয় জারজ হইবে ( কিন্তু বার তিথি নক্ষত্রের একত্র যোগ না হইলে হইবে না )।

৬। স্বাতী দ্বিতীয়া রবিবারযুক্তা সসপ্তমী সোমজরেবতী চ।
সদ্বাদশী ভানুসুতে ধনিষ্ঠা চৈতেষু জাতঃ পরদো বদন্তি॥

স্বাতী নক্ষত্র, রবিবার, ২য়া তিথি অথবা ৭মী তিথি, বুধবার, রেবতী নক্ষত্র কিম্বা ১২শী তিথি শনিবার, ধনিষ্ঠা নক্ষত্র এই তিন যোগের একটীতে জন্ম হইলে জাতক পরজাত হয়।

৭। লগ্নে ক্রূরোঽস্তগঃ সৌম্যঃ কর্ম্মস্থে রবিনন্দনঃ।
অস্মিন্ যোগে চ যো জাতো জায়তে বর্ণশঙ্করঃ॥

যদি লগ্নে পাপগ্রহ, সপ্তমে শুভগ্রহ এবং দশমস্থানে শনি থাকে, তাহা হইলে সেই জাতক বর্ণশঙ্কর ( পিতা এক জাতি ও মাতা অপর জাতি ) হইয়া থাকে।

৮। ত্রি ষষ্ঠ-দ্বি-সুতাধীশো যদা লগ্নেস্থিতস্তদা।
তথাপি পরজাতঃ স্যাদ্ ভৃত্যাদন্য জনাদিভিঃ॥

তৃতীয়াধিপতি, ষষ্ঠাধিপতি, দ্বিতীয়াধিপতি ও পঞ্চমাধিপতি গ্রহগণ যদি জন্মলগ্নে অবস্থান করে, তাহা হইলে ভৃত্য কিম্বা অপর ব্যক্তির ঔরসে জাতকের জন্ম হইয়াছে জানিতে হইবে।

৯। মূর্ত্তৌ চেন্দুশ্চ ভূশ্চিক্যে ভূমিনন্দনভার্গবৌ।
তদাপি পরজাতঃ স্যাদ্ বালকো নাত্র সংশয়ঃ॥

লগ্নে চন্দ্র ও দ্বিতীয়স্থানে মঙ্গল ও শুক্র অবস্থান করিলে জাতকের জারজত্ব সূচিত হইয়া থাকে।

১০। লগ্নে রাহুধরাপুত্রৌ সপ্তমে চন্দ্রভাস্করৌ।
নীচেন জায়তে বালো যদা রাজ্ঞি ভবেদপি॥

লগ্নে রাহু ও মঙ্গল এবং সপ্তমে চন্দ্র ও রবি থাকিলে জাতকের মাতা রাজ্ঞি হইলেও সে নীচ জাতির ঔরসে জাত।

১১। সূর্য্য যুক্তেন্দুলগ্নস্থে সপ্তমে ভৌমভাস্করী।
অস্মিন্ যোগে যদা জন্ম পরৈনৈব হি জায়তে॥

জাতকের লগ্নে রবি সহ চন্দ্র এবং সপ্তমস্থানে মঙ্গল ও শনি অবস্থান করিলে জাতক জারজ হইয়া থাকে।

১২। কেন্দ্রং শূন্যং ভবেদ্ যস্য সোঽপিজাতঃ পরেণ হিঃ।
দ্বিষষ্টাষ্টম-রিপ ফেষু গ্রহাস্তিষ্ঠন্তি যস্য সঃ॥

যে জাতকের কোষ্ঠীতে কেন্দ্র স্থানে কোন গ্রহ না থাকে, সে জারজ এবং যাহার কোষ্ঠীতে সকল গ্রহই দ্বিতীয়, ষষ্ঠ, অষ্টম ও দ্বাদশ এই চারিটী গৃহে অবস্থান করে সে ব্যক্তি পরজাত।

১৩। চতুর্থে দশমে লগ্নে পাপযুগ-বিধু-সংস্থিতে।
লগ্নেশে নেক্ষিতং লগ্নং তদাপি পরবালকঃ॥
একস্থানে যদাস্তেশ-লগ্নেশৌ সোঽপি জারজঃ।

যদি চতুর্থ, দশম অথবা লগ্ন ইহাঁর অন্যতম স্থানে পাপযুক্ত চন্দ্র অবস্থান করে এবং লগ্নাধিপতি গ্রহ লগ্নকে অবলোকন না করে, তাহা হইলে জাতক জারজ হইয়া থাকে। লগ্ন ও সপ্তম ভাবাধিপ গ্রহ কোন একরাশি গত হইলেও জাতক পরজাত হইয়া থাকে।

১৪। গ্রহরাজস্থিতে লগ্নে চতুর্থে সিংহিকাসুতঃ।
স্বদেবরাৎ সুতোৎপত্তির্ভবেচ্চৈব ন সংশয়ঃ॥

লগ্নে রবি ও চতুর্থে রাহু অবস্থানকালে জন্ম হইলে পিতৃব্যের ঔরসে জন্ম বুঝায়।

## জারজ-ভঙ্গ যোগ।

১। গুরুক্ষেত্রগতে চন্দ্রে তদ্‌যুক্তে বান্য বেশ্মনি।
তদ্‌দ্রেক্কাণে নবাংশে বা জায়তে ন পরেণ সঃ॥

যদি চন্দ্র বৃহস্পতির ক্ষেত্রে অবস্থান করে, অথবা তাহার সহিত অন্য কোন রাশিতে যুক্ত হয় কিম্বা চন্দ্র বৃহস্পতির দ্রেক্কাণে বা নবাংশে থাকে, তাহাহইলে জাতকের কোষ্ঠীতে জারজ যোগ থাকিলেও সে পরজাত নহে বলিয়া জানিতে হইবে।

২। লগ্নেশে সংস্থিতে লগ্নে পরজাতঃ কদাচ ন।
ভঙ্গোঽয়ং সর্ব্বযোগানামিতি তে কথিতং ময়া॥

লগ্নাধিপতি লগ্নে থাকিলে সমস্ত জারজ যোগ ভঙ্গ হইয়া থাকে।

## পিতা পুত্রে মিত্রতা ও শত্রুতা যোগ।

১। লগ্নেশাৎ পিতৃভাবেশে সম্পূর্ণ বলসংযুতে।
কারকে বা শুভৈর্দৃষ্টে জাতঃ পিতৃবশানুগঃ॥

লগ্নাধিপতি অপেক্ষা পিতৃভাবাধিপতি অর্থাৎ দশমাধিপতি সম্পূর্ণ বলবান হইলে এবং পিতৃকারক গ্রহ অর্থাৎ রবি, শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হইলে জাতক পিতার বশতাপন্ন হয়।

২। পিতুর্জ্জন্মাষ্টমে জাতস্তদীশে লগ্নগেঽপি চ।
তেনৈব পিতৃকার্য্যাণি কর্ম্মশেষং সমাপয়েৎ॥

পিতার যে লগ্নে জন্ম হইয়াছে, তাহার অষ্টম-লগ্নে যদি পুত্র জন্ম গ্রহণ করে এবং পিতার লগ্নাধিপতি যদি পুত্রের লগ্নে অবস্থিতি করে, তাহাহইলে পিতা কর্ত্তৃক আরব্ধ কার্য্যের শেষাংশ পুত্র দ্বারা সম্পাদিত হইয়া থাকে।

৩। পিতৃকর্ম্মগৃহেজাতঃ পিতৃতুল্য গুণান্বিতঃ।
পিতৃজন্ম তদীয়র্ক্ষে জাতঃ পিতৃধনাশ্রিতঃ॥

যে ব্যক্তি পিতার লগ্ন হইতে দশম লগ্নে জন্মগ্রহণ করে, সে ব্যক্তি পিতৃতুল্য গুণবান হয়; এবং পিতাপুত্রের এক লগ্নে জন্ম হইলে পুত্র পিতার ধনকে আশ্রয় করে।

৪। পিতুঃ ষষ্ঠাষ্টমে জাতঃ পিত্রোঃ শত্রু ভবেন্নবঃ।
পিতুঃ ধর্ম্মায়বিত্তেষু জাতঃ পিতৃবশো ভবেৎ॥

পিতার জন্মলগ্ন হইতে ষষ্ঠ বা অষ্টম লগ্নে পুত্র জন্মগ্রহণ করিলে, পুত্র পিতার শত্রু হইবে ; এবং পিতার জন্মলগ্ন হইতে দ্বিতীয়, নবম কিম্বা একাদশ লগ্নে পুত্র জন্মগ্রহণ করিলে, পুত্র পিতার বশবর্ত্তী হইবে। সর্ব্বার্থচিন্তামণিঃ।

## পিতৃধন-লক্ষন যোগ।

৫। মেষে শশাঙ্কঃ কলসে শানশ্চেৎ ভানুর্ধনুস্থশ্চ ভৃগুস্তু গঙ্গং।
তাতস্য বিত্তং ন কদাপি ভুঙ্‌ক্তে স রাজবাযোগ নরো বরেণ্যঃ॥

## সন্ন্যাস যোগ।

১। গ্রহশ্চতুর্ভিঃ সহিতে তদীশে ত্রিকোণগেঃ কেন্দ্রগতৈস্তমুক্তঃ।
চতুর্গ্রহৈঃ কেন্দ্রগতৈঃ প্রব্রজ্যামাপ্নোতি জাতঃ কথিতো মুনীন্দ্রেঃ॥

ঋষিগণ বলিয়াছেন যে, দশমাধিপতি চারিটী গ্রহের সহিত কেন্দ্রে অথবা ত্রিকোণে অবস্থান করিলে জাতক মুক্তিলাভ করে এবং চারিটী গ্রহ কেন্দ্রে অবস্থান করিলে জাতক সন্ন্যাসধর্ম্ম অবলম্বন করে।

২। ন বীক্ষিতশ্চেদিতর গ্রহৈন্দ্রে লগ্নাধিপঃ পশ্যতি ভানুপুত্রম্।
লগ্নাধিপং বা যদি ভানুপুত্রঃ সন্ন্যাসযোগো হি বলেন হীনঃ॥

যদি লগ্নাধিপতি অন্য কোন গ্রহদ্বারা দৃষ্ট না হইয়া শনিকে অবলোকন করে কিম্বা যদি বলহীন শনি লগ্নাধিপতিকে দর্শন করে, তবে সন্ন্যাসযোগ হয়।

৩। শনেদ্রেক্কাণে কুমুদাপ্তবন্ধৌ মন্দেক্ষিতে তাদৃশ যোগমাহুঃ।
মন্দাংশকে ভূমিসুতাংশকে বা মন্দেক্ষিতে চন্দ্রযুতে তথৈব॥

শনির দ্রেক্কাণে শনি কর্ত্তৃক দৃষ্ট হইয়া চন্দ্র অবস্থান করিলে সন্ন্যাসযোগ হয়। শনি বা মঙ্গলের নবাংশে চন্দ্র অবস্থান করিয়া শনি কর্ত্তৃক যুক্ত বা দৃষ্ট হইলেও তাদৃশ যোগ হয়।

## বহুতীর্থ পর্য্যটন যোগ।

১। যস্য প্রসূতৌ খলু নিধনস্থঃ সৌম্যগ্রহঃ সোম্যনিরীক্ষিতশ্চ।
তীর্থান্যনেকানি ভবন্তি তস্য নরস্য সম্যক্ মতিসংযুতস্য॥

জন্মসময়ে যাহার নিধনস্থানে শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হইয়া শুভগ্রহ অবস্থিতি করে সেই মানব বিজ্ঞ হয় এবং অনেক তীর্থ পর্য্যটন করে।

## গুরুচণ্ডালী যোগ।

১। জীবে সকেতৌ যদি বা সরাহৌ চণ্ডালতা পাপনিরীক্ষিতশ্চেৎ।
নীচাংশগে নীচসমন্বিতে বা জীবে দ্বিজশ্চেদপি তাদৃশঃ স্যাৎ॥

বৃহস্পতি, রাহু বা কেতু যুক্ত হইয়া পাপগ্রহ দ্বারা অবলোকিত হইলে মানব চণ্ডালতা প্রাপ্ত হয় অথবা বৃহস্পতি নীচাংশে বা নীচগ্রহ যুক্ত হইলে জাতক ব্রাহ্মণ হইলেও চণ্ডাল সদৃশ হয়।

## উন্মাদ যোগ।

১। উন্মাদযুগ্ ভ্রংশযুতো বিলগ্নে শনৌ কলত্রে সকুজে ত্রিকোণে।
লগ্নে শনৌ রিপ্ফগতে দিনেশে চন্দ্রে ত্রিকোণে যদি বা ধবাজে॥

লগ্নে শনি ও সপ্তমে কিম্বা ত্রিকোণে মঙ্গল অথবা লগ্নে শনি, দ্বাদশে সূর্য্য ও ত্রিকোণে চন্দ্র বা মঙ্গল থাকিলে জাতক উন্মাদগ্রস্ত ও অধঃপতিত হয়।

২। উন্মাদবুদ্ধিঃ স ভবেত্তদানাং শন্যারবারো যদি জন্মকালে।
কেন্দ্রস্থিতৌ সৌম্যনিশাকরৌ বা সৌম্যাংশহীনৌ ভ্রমসংযুতঃ স্যাৎ॥

যদি জন্মবার শনি কিম্বা মঙ্গল হয় এবং কেন্দ্রে বুধ কিম্বা চন্দ্র শুভগ্রহের নবাংশস্থ না হইয়া কেন্দ্রস্থ হইলে, জাতক উন্মাদবুদ্ধি ও ভ্রমযুক্ত হয়।

## বংশনাশ যোগ।

১। রবিণা সহিতো মন্দো রাহুযুক্তো ভবেদ্ যদি।
বংশনাশকরো যোগঃ কথিতো মুনিপুঙ্গবৈঃ॥

## কুলনাশক যোগ।

১। ভাগ্যেশ্বরে চান্ত্যগতে সপাপে জন্মোদয়েশৌ রবিগৌ কুলঘ্নঃ।
বিনষ্টপুত্রার্থকলত্রভাক্ স্যাৎ শুভৈর্নযুক্তৌ যদি বীক্ষিতৌ বা॥

যদি ভাগ্যাধিপতি পাপযুক্ত হইয়া দ্বাদশে এবং লগ্নাধিপতি রবি সহ অবস্থান করে এবং তাহারা যদি শুভগ্রহযুক্ত বা দৃষ্ট না হয়, তাহাহইলে মানব কুলনাশক হয় এবং তাহার স্ত্রী-পুত্র-ধন বিনাশ হয়।

## ভুজচ্ছেদ যোগ।

১। ভৌমক্ষেত্রগতে লগ্নে রবেঃ ক্ষেত্রে শনৈশ্চরে।
স তু পাপযুতে বাপি ভুজচ্ছেদ ভবেদ্ধ্রুবম্॥

## হস্তপদচ্ছেদ যোগ।

১। ক্রূরগেহী যদা সৌরিঃ শত্রুযুক্তোহরি বীক্ষিতঃ।
একপদকরোচ্ছেদো মুনিভিঃ পরিকীর্ত্তিতঃ॥

২। লগ্নস্থানগতে ভৌমঃ শন্যর্করাহুবীক্ষিতঃ।
যোগঃ পদকরবিচ্ছেদো যদি শক্রসমো ভবেৎ॥

৩। মৃত্যুস্থানগতো ভৌমঃ শন্যর্কতমসাযুতঃ।
চতুর্ষ্বপদচ্ছেদো মুনিভিঃ পরিকীর্ত্তিতঃ॥

## চক্ষুহীন যোগ।

১। পাপৈস্ত্রিভির্যদা সোমোঽরিষ্টগেহোপরিস্থিতঃ।
শুভগ্রহা ন পশ্যন্তি চক্ষুর্নাশো ভবেদ্ধ্রুবম্।

২। অষ্টমস্থ যদা ভানুঃ শশিশুক্রাববীক্ষিতঃ।
রিপুগেহী বিশেষেণ কাণযোগো ভবেদ্ধ্রুবম্॥

## খঞ্জ যোগ।

১। কর্কটস্থো যদা সৌরিঃ পাপযুক্ত ভবেদ্ যদি।
শুভগ্রহা ন পশ্যন্তি খঞ্জো ভবতি নান্যথা॥

২। কবিনা সহিতোমন্দো গুরুণা সহিতঃ কবিঃ।
শুভগ্রহা ন পশ্যন্তি পাদখঞ্জ ভবেন্নরঃ॥

## কর্ণচ্ছেদ যোগ।

১। ভৌমক্ষেত্রগতে লগ্নে রবিস্তত্র শনৈশ্চরঃ।
পাপেন সংযুতো বাপি কর্ণচ্ছেদী ভবেন্নরঃ॥

২। মন্দে চ দৃশ্যতে চন্দ্রো লগ্নে চ রবি ভার্গবৌ।
শুভগ্রহা ন পশ্যন্তি কর্ণচ্ছেদ ন সংশয়ঃ॥

## পাতকী যোগ।

১। ভৌমঃ পশ্যতি যল্লগ্নং লগ্নং পশ্যতি ভাস্করঃ।
পাতকী স বিজানিয়াৎ শুদ্ধবংশ ভবেদ্ যদি॥

## লিঙ্গচ্ছেদ যোগ।

১। কর্কটস্থো যদাভানু মকরে ভূমিনন্দনঃ।
শেফচ্ছেদকরস্তস্য যদি শক্রসমো ভবেৎ॥

## অঙ্গহীন যোগ।

১। ভানোর্দ্বিতীয়ে ভবনে শনিশ্চেৎ নিশীথিনীশো গগনে স্থিতশ্চ।
ভূনন্দনে বৈ মদনে তদানীং স্যান্মানবো হীনকলেবরশ্চ॥

## নাসাচ্ছেদ যোগ।

১। ষষ্ঠস্থানগতে শুক্রে তনুস্থানগতে কুজে।
নাসাচ্ছেদকরো যোগো বদামি মুনিরুত্তমঃ॥

## ক্ষয়গুল্মাদিরোগ যোগ।

১। পাপান্তরালে চ ভবেৎ কলাবান্ কেন্দ্রার্কসুনুর্মদনালয়স্থঃ।
কলেবরং স্যাৎ বিকলঞ্চ তস্য শ্বাসক্ষয়পীহকগুল্মরোগৈঃ॥

## শূলরোগী যোগ।

১। একত্রৈব ত্রয়োমুখ্যাঃ পাপাস্তিষ্ঠন্তি সর্ব্বদা।
শূলযোগ ভবেদত্র নাত্র কার্য্যবিচারণা॥ বাঃ, মাঃ।

তিনটী পাপগ্রহ একত্র অবস্থান করিলেই জাতমানব শূলরোগগ্রস্ত হইবে; এবিষয়ে অন্য বিচারের আবশ্যক নাই।

## শিরশ্ছেদ যোগ।

১। প্রসূতিকালে কিল যস্য জন্তোঃ কর্কেঽর্কজশ্চেন্মকরে মহাজঃ।
চৌর্য্যপ্রসঙ্গাদ্ভুজচণ্ডদণ্ডাৎ শীর্ষাদি খণ্ডানি ভবন্তি নূনম্॥

যাহার জন্মকালে কর্কট রাশিতে শনি এবং মকরে মঙ্গল অবস্থান করে সে ব্যক্তি চৌর্য্যাপরাধে কিম্বা আপনার দুঃসাহসিক বাহুবলজনিত অপরাধে দণ্ডনীয় হইয়া থাকে এবং তাহার নিশ্চয় শিরশ্ছেদ হয়।

২। শনিগেহে যদা রাহুঃ শশি সিংহে যদা স্থিতঃ।
শিরশ্ছেদপ্রদোযোগো বিষ্ণুনা পরিকীর্ত্তিতঃ॥ বাঃ, মাঃ।

শনির গৃহে রাহু এবং সিংহরাশিতে চন্দ্র অবস্থানকালে কেহ জন্ম গ্রহণ করিলে তাহার শিরশ্ছেদ হয়।

৩। অষ্টমস্থো যদা সোমো রবিযুক্ত ভবেদ্ যদি।
শিরশ্ছেদকরো যোগো মুনিভিঃ পরিকীর্ত্তিতঃ॥ রাঃ, মাঃ।

অষ্টমস্থানে রবি ও চন্দ্র অবস্থানকালে জন্ম গ্রহণ করিলে শিরশ্ছেদ হয়।

৪। শুক্রস্থানগতে চন্দ্রে শুক্রস্থানগতে শনৌ।
অষ্টাবিংশতি বর্ষে চ অসিঘাতেন মৃত্যুদঃ॥

শুক্রক্ষেত্রে শনি ও চন্দ্র থাকিলে আটাশবর্ষে অসির আঘাতে মৃত্যু হয়।

## ব্যাঘ্র কর্ত্তৃক মৃত্যু যোগ।

গুরুস্থানগতে সৌম্যে শনিস্থানগতে কুজে।
পঞ্চবিংশতি বর্ষে চ বনে ব্যাঘ্রেন হন্যতে॥

## বিকৃত দন্ত যোগ।

সপ্তমে ক্রূরসংদৃষ্টাঃ ক্রূরাদন্তবিকারদাঃ।
পাপৈর্দৃষ্টে গোক্ষচাপলগ্নে বিকৃতদন্তবান্॥

## রোগোৎপত্তি যোগ।

১। তনুভং চন্দ্রসংযুক্তং চন্দ্রোঽপি ক্ষীণতাঙ্গতঃ।
রোগাতুরো নরশ্চৈব কথিতো গণকোত্তমৈঃ॥

২। লগ্নাধিপো মৃত্যুভাবে মৃত্যুপো যদি লগ্নগঃ।
লগ্নভং ক্রূরসংযুক্তং ক্রূরদৃষ্টং স রোগিণঃ॥

৩। লগ্ননাথো রিপুগতো লগ্নভং চন্দ্রসংযুতম্।
ক্রূরগ্রহেণ সংদৃষ্টং নরো রোগী বিশেষতঃ॥

৪। লগ্নাধীশেহষ্টমস্থে ক্রূরশ্চৈব তু পঞ্চমে।
লগ্ননাথঃ ক্রূরযুতো রোগবান্ পুরুষ কিল॥
অস্তং গতৌ শুক্রসিতৌ লগ্ননাথো বিশেষতঃ।
ষষ্ঠাষ্টমে যদা চন্দ্রো রোগাঢ্যঃ পুরুষঃ সদা॥

৬। দিনপতির্যদি লগ্নমুপাগতঃ শশধরঃ কিল ষষ্ঠগতস্তদা।
তনুপতির্যদি পঞ্চমভাবগ খগযুতো বহুরোগনিপীড়িতঃ॥
অরিপতিস্তনুপোঽথ পরস্পরং সকলদৃষ্টিভিরেব বিলোকিতঃ।
বহুবিধাং লভতে রিপুজাং ব্যথাং বিবিধরোগনিপীড়িতঃ॥

৮। সর্ব্বদা তনুগতাঃ শশিভাস্করপঙ্গবো বিবিধরোগকরাশ্চ ভবন্তি হি।
প্রবলবাতবিশেষশিরো ব্যথাং খলু তদা লভতে ভুবি মানবঃ॥

৯। বীতরোগী বিলগ্নস্থে গুরৌ দ্যূনগতে শনৌ।
সোন্মাদো লগ্নগে জীবে দ্যূনস্থে ভূসুতে ভবেৎ॥

১০। অন্যোহন্যক্ষেত্রগৌ স্যাতামথবা তত্র চন্দ্রগৌ।
চন্দ্রার্কৌ চেত্তদা জাতঃ ক্ষয়রোগী ভবেন্নরঃ॥

১১ পাপয়োর্মধ্যগে চন্দ্রে রবৌ মকররাশিগে।
শ্বাস গুল্মক্ষয়প্লীহৈরাধিব্যাধিপ্রপীড়িতঃ॥

১২। বিত্তচন্দ্রঃ স্নিগ্ধদৃশা শনিস্তে পাপসম্ভবেৎ।
ভাগ্যভাবে যদি শশিস্তদা দদ্রুঃ প্রজায়তে ॥

১৩। ষষ্ঠাধিপো গুরুঃ শুক্রঃ ক্রূরগ্রহনিরীক্ষিতঃ।
লগ্নসংস্থো মুখং রোগং প্রকরোতি ন সংশয়ঃ ॥

১৪। ক্রূরযুক্তে ক্রূরদৃষ্টে চন্দ্রে খর্জ্জুঃ প্রজায়তে।
দ্বাদশস্থো যদা জীবো গুপ্তরোগী তদা ভবেৎ ॥

১৫। শনিভৌমৌ বিলগ্নসংস্থৌ ষষ্ঠস্থৌ বা তদা ব্রণী।
জন্মকালে যদা যস্য স্থানে ভবতি ভাস্করঃ ॥

১৬। রাহুদৃষ্টঃ প্রকুরুতে মৃগকচ্ছাদিকং কুজং ব্যয়বিলগ্নধনেষু গতাঃ খলাঃ।
গুরুনিশাকরভার্গবনন্দনাঃ রিপুমদাষ্টগৃহেষু গতাস্তদা
বিবিধ রোগযুক্তো মনুজো ভবেৎ ॥

১৭। তনুপতির্যদি নীচপদানুগো রিপুসুতাষ্টমগোথ নিশাকরঃ।
বিকলতাং তনুতাং লভতে জনো যদি কুজেন বিলোকিত বাক্পতিঃ ॥

১৮। জননলগ্নপতিঃ শশিসংযুতো রিপুপতির্যদি লাভগতো বলী।
তনুগতোহষ্টমভাবপতির্নরো বিকলতাং লভতে তু বিকারজাম্ ॥

১৯। অষ্টমে চ যদা শৌরিজন্মস্থানে চ চন্দ্রমাঃ।
মন্দাগ্নিরুদররোগী চ গাত্রস্থানশ্চ জায়তে।

২০। ভার্গবেণ যুতশ্চন্দ্রো যদি ষষ্ঠাষ্টমো ভবেৎ।
ক্রূরদৃষ্টস্তদা বালো মন্দাগ্নির্হীনগাত্রকঃ ॥

২১। মদনপস্তনুপশ্চ যদাষ্টমে মদগতাশ্চ কুজার্কিশনৈশ্চরাঃ।
উদয়গোহষ্টমভাবপতিস্তদা শশধরো খলখেটনিরীক্ষিতঃ ॥
যোগাদিদুষ্টে লভতে হি রোগনর্শো প্রমেহঞ্চ ভগন্দরঞ্চ।
বাল্মীকি শোকং কিল দদ্রুরোগং পাণ্ডোশ্চ ভাবং খলু গুহ্যপীডাম্ ॥

২২। পঞ্চমেশ স্থিতঃ ষষ্ঠে নির্ব্বলো বীর্জবর্জ্জিতঃ।
ক্রুরাশ্চ পঞ্চমাশ্চৈব গুল্মদাশ্চ প্রপীডনম্ ॥

২৩। সুতগতো যদি দুষ্টগতিগ্রহ সুখপতিঃ খলখেটযুতো রিপৌ।
তনুপতির্ভবনে কিল বৈরিণা হৃদররোগবিশেষনিপীড়িতঃ ॥

২৪। ষষ্ঠরাশৌ যদা ক্রূরঃ ষষ্ঠপঃ ক্রূরসংযুতঃ।
সপ্তমে চোদরব্যাধিং বদেদ্ভাবানুসারতঃ ॥

২৫। মেদিনীপুত্রমন্দেজ্যাঃ চতুর্থে যদি সংস্থিতাঃ।
হৃদ্রোগস্থ বিকারেণ ব্রণো ভবতি দেহিনাম্॥
২৬। দৃষ্টে ক্রুরখগৈঃ শুভৈর্ন চ বিধৌ ষষ্ঠেশ্বরে প্লীহকৃৎ।
ষষ্ঠে সপ্তমমালয়ে খলখগে স্যাৎ পীহরোগী পুমান্॥

## কুষ্ঠরোগ যোগ।

১। মৃত্যুস্থিতাশ্চন্দ্রজজীবভার্গবাঃ ষষ্ঠে স্থিতা পুরুষস্য দেহে।
লগ্নাধিপঃ ক্রূরখগস্তু লগ্নং নিরীক্ষতে ক্রূরখগাত্র কুষ্ঠী॥
২। জীবভৌমৌ তু মৃত্যুস্থৌ শনি সৌম্যৌ রিপুস্থিতৌ।
পশ্যন্তি লগ্নং করাশ্চ রক্তকুষ্ঠী তু মানবঃ॥
৩। যদি বিলগ্নপাতং খলু নষ্টতাং শশধরাষ্টমভাবপাতবলা।
সকলসৌম্যখগা রিপুমৃত্যগে সবল পাপখগা যদি লগ্নগাঃ॥
৪। অস্মিন্ যোগে নরঃ কুষ্ঠী রক্তকুষ্ঠী বিশেষতঃ।
অন্যে চৈব মহারোগা কুষ্ঠযোগে বিশেষতঃ॥
৫। অন্যে চৈব মহাকুষ্ঠ গলৎকুষ্ঠ মুখাস্তথা।
লগ্নং পশ্যতি পাপশ্চ মৃত্যুভং নষ্টসংযুতম্।
সৌম্যা ববীর্যা নষ্টাশ্চ ষষ্ঠমৃত্যুগতাস্তথা॥
৬। দক্রমণ্ডল বিস্ফোটমপস্মারবিকম্পনম্।
অন্যে যে চৈব মহারোগা যোগে বৈ প্রভবন্তি তে॥
৭। চন্দ্রো মেষবৃষস্থঃ শনিভৌমাভ্যাং যুতস্তদা স গলৎকুষ্ঠ।
মীনালিকর্কটসংস্থাঃ শনিশুক্রকুজেন্দবো কৃবিবকুষ্ঠী॥
৮। ক্রূরাঃ কুলিব ঝষবৃশ্চিক রাশি সংস্থাস্তা দক্র সমভবৎ খলু তত্রকুষ্ঠম্।
ক্রূরযুক্তেক্ষিতং লগ্নং লগ্নাৎ পঞ্চমগেহথবা।
গোকর্কালিমৃগাখ্যশ্চেন্দ্রর্শঃ স্যাৎ সিতকুষ্ঠবান্॥
৯। সক্রূরৌ চন্দ্রশুক্রৌ চ কর্কবৃশ্চিকমানগৌ।
শ্বেতকুষ্ঠী খলাঢ্যেন্দৌ খর্জুঃ বিবর্জিতঃ॥

ইতি কর্ম্মপ্রকাশে।

## চৌর যোগ।

১। মূর্ত্তৌ ক্রূরাস্তৃতীয়ে চ লাভে চাপি বিশেষতঃ।
নীচগ্রহেণ সংদৃষ্টো জায়তে চৌরমানবঃ॥

২। দুশ্চিক্যাধিপতির্নীচো নীচগ্রহসমাযুতঃ।
লগ্নগো যদি নীচস্থশ্চৌরো ভবতি মানবঃ॥

৩। তৃতীয়ং যদি নীচস্থং শনিশ্চৈব বিশেষতঃ।
নীচগ্রহেণ সংদৃষ্টো জায়তে চৌরমানবঃ॥

৪। তৃতীয়েপি যদা নীচাঃ কুজরাহু শনৈশ্চরাঃ।
ভাবাধীশশ্চ নীচস্থো জায়তে চৌরমানবঃ॥

৫। ব্যয়ে ক্রূরো ধনে ক্রূরো দুশ্চিক্যে বা বিশেষতঃ।
ভাবানাং স্বামিনো নীচাশ্চৌরো জাতো ভবিষ্যতি॥

৬। সহজেশঃ স্থিতো লাভে যদি নীচপদানুগঃ।
লগ্ননাথো ব্যয়ে ভাবে বাতিনীচশ্চ চৌরজঃ॥

৭। লগ্নাধিপো হি সক্রূরো লগ্নং নীচগ্রহানুগম্
সহজাধিপতিহীনো ব্যয়ভাবে হি চৌরকঃ॥

৮। লগ্নলাভপতির্নীচো ক্রূরগ্রহ সমাযুতঃ।
লাভস্বামী তৃতীয়স্থো নীচে চৌরাধিপো নরঃ॥

৯। সপ্তমে মন্দভৌমস্থো বা চতুর্থগতো হিমে।
পূর্ণদৃষ্টা চন্দ্রদৃষ্টা উচ্চচৌরো ভবেন্নরঃ॥

১০। শুভদৃষ্টা জ্ঞাবচন্দ্রাঃ কেন্দ্রস্থাশ্চৌরমানবঃ।
ষষ্ঠস্থানে বুধারৌ চেৎ তদা ভবতি তস্করঃ॥

## জাতিভ্রংশ ম্লেচ্ছাদি যোগ।

১। স্বঃস্বভাবং তু লগ্নং বৈ শনিযুক্তস্তু লগ্নপঃ।
শনের্গৃহে স্থিতশ্চৈব জাতিনষ্টো ভবেন্নরঃ॥

২। লগ্নেক্রূরো ব্যয়ে ক্রূরো ধনগো ক্রূর এব চ।
লগ্নপঃ ক্রূরসংযুক্তো ম্লেচ্ছো ভবতি সর্ব্বথা॥

৩। ধনস্থানে যদা সৌরিঃ সৈংহিকেয়ো ধরাত্মজঃ।
স্থিতশ্চ পঞ্চমে স্থানে হৃষ্টমে শশিভাস্করৌ॥

৪। দ্বিজপুত্রো যদা জাতোমষ্টবেষ্টাবৃতঃ সদা।
বর্ষে বিংশতিমে চৈব ম্লেচ্ছো ভবতি নান্যথা॥

৫। সকলাঃ পাপবর্গেষু হীনবীর্য্যাঃ শুভা গ্রহাঃ।
ক্রূরাঃ কেন্দ্রগতাঃ বাপি ম্লেচ্ছযোগাঃ প্রকীর্ত্তিতাঃ॥
৬। ধনস্থানে যদা সৌরিশ্চাষ্টমে যদি চন্দ্রমা।
ব্রহ্মপুত্রো যদা জাতো ম্লেচ্ছো ভবতি নান্যথা॥
৭। ধনস্থানেঽকত্রিংশাংশে সৈংহিকেয়ধরাত্মজৌ।
সমসপ্তমগঃ শুক্রশ্চাষ্টমে শানভাস্করৌ।
ব্রহ্মপুত্রো যদা জাতো ম্লেচ্ছো ভবতি নিশ্চিতম্॥
৮। ক্রূরান্তরস্থো নলিনীপতিঃ স্যাচ্চন্দ্রো নভঃস্থো রবিরাহুমন্দাৎ
চতুষ্টয়স্থানগতা যদা খলা গবামিষং ভুক্ দ্বিজবংশজোপি॥
৯। লগ্ননাথো ব্যয়ে জাতঃ শনিযুক্তেস্তু লগ্নতম্।
তযো যুক্তে নরোলোকে জাতভ্রংশমবাপ্নুযাৎ॥
১০। তনুপস্তনুগশ্চৈব ক্রূরগ্রহসমাযুতঃ।
ব্যযনাথো ধনে নীচো জাতভ্রংশমবাপ্নুয়াৎ॥
১১ ভৃগুজীববুধাশ্চৈব সক্রূরা বা স্বনীচগাঃ।
মদ্যং মাংসঞ্চ বেশ্যাঞ্চ সেবতে তু নরঃ সদা॥
১২। সর্ব্বে ক্রূরাশ্চ লগ্নস্থা লগ্নেশোঽস্তং গতো নরঃ।
জাতিভ্রংশমবাপ্নোতি বর্ণান্তত্বং লভেত্তু স॥

## কাণান্ধ নেত্ৰচিহ্নাদি যোগ।

১। দ্রব্যব্যয়ে তু কালস্য পুরুষস্য বিলোচনে।
গ্রহভাবপ্রকারেণ অন্ধং কাণং সবুদ্বুদম্॥
২। বামন্তু দক্ষিণঞ্চৈব ক্রূরযুক্তস্তু লোচনম্।
তৎস্বামিনা ন দৃষ্টং চেত্তদ্বিনষ্টং বুধৈঃ স্মৃতম্॥
৩। ধনভং দক্ষিণং নেত্রং ব্যয়ভং বামনেত্রকম্।
যত্র তত্র স্থিতঃ ক্রূরঃ গ্রহারং পীড়নং স্মৃতম্॥
৪। ধনগতা রবিরাহুশনৈশ্চরা ধনপতির্যদি চাস্তমুপাগতঃ।
খলযুতোথ ন পশ্যতি তৎপদং ভবতি চাত্র নরো ভুবি কাণকঃ॥
৫। ব্যয়গৃহং রবিরাহুসমাযুতং ব্যয়পতি যদি চাস্তমুপাগতঃ।
অথ যুতং শনিনাথ কুজেন বা ভবতি চাত্র নরো ভুবি কাণকঃ॥
৬। ষষ্ঠাধীশে বক্রিতক্ষে ত্রিরোগো লগ্নে চাস্মিন্ চন্দ্রযুক্তেকপাল্যা।
ভৌমে জীবে ভার্গবেজ্ঞে সচন্দ্রে পাতালস্থে কামতোশাশ্বতোঽন্ধঃ॥
৭। লগ্নাদিত্যে অত্রযে ক্রূরমধ্যে লগ্নেশেঽর্কে ক্রূরিতে চোদয়স্থে।
ষষ্ঠে ক্রূরে লগ্নগে চৈব ভৌমে ক্ষীণেঽর্কেন্দ্বোঃ পৃষ্ঠতশ্চেদগতোঽন্ধঃ॥
৮। চন্দ্রাদিত্যৌ বিক্রমে কেন্দ্রগৌ বা ভৌমে কেন্দ্রে চেদসৌম্যর্ক্ষগে বা।
ক্রূরৈর্দৃষ্টারন্ধ্রষষ্ঠান্ত্যগাঃ স্যুঃ সৌম্যাঃ সূর্য্যেঽস্তে সমক্ষে তদান্ধঃ॥

## প্রত্যন্তর্দ্দশা বিভাগ চক্র।

কেতুর স্থূল দশার মধ্যে কেতু আদি ৯টি গ্রহের অন্তরে বিদশামান।

| | মা | দি | দ | প |
|---|---|---|---|---|
| কেকেকে | ০ | ৮ | ৩৪ | ৩০ |
| ,, শু | ০ | ২৪ | ৩০ | ০ |
| ,, র | ০ | ৭ | ২১ | ০ |
| ,, চ | ০ | ১২ | ১৫ | ০ |
| ,, ম | ০ | ৮ | ৩৪ | ৩০ |
| ,, রা | ০ | ২২ | ৩ | ০ |
| ,, বৃ | ০ | ১৯ | ৩৬ | ০ |
| ,, শ | ০ | ২৩ | ১৬ | ৩০ |
| ,, বু | ০ | ২০ | ৪৯ | ৩০ |
| | ৪ | ২৭ | ০ | |

| | মা | দি | দ |
|---|---|---|---|
| কেশুশু | ২ | ১০ | ০ |
| ,, র | ০ | ২১ | ০ |
| ,, চ | ১ | ৫ | ০ |
| ,, ম | ০ | ২৪ | ৩০ |
| ,, রা | ২ | ৩ | ০ |
| ,, বৃ | ১ | ২৬ | ০ |
| ,, শ | ২ | ৬ | ৩০ |
| ,, বু | ১ | ২৯ | ৩০ |
| ,, কে | ০ | ২৪ | ৩০ |
| | ১৪ | ০ | ০ |

| | মা | দি | দ |
|---|---|---|---|
| কেরর | ০ | ৬ | ১৮ |
| ,, চ | ০ | ১০ | ৩০ |
| ,, ম | ০ | ৭ | ২১ |
| ,, রা | ০ | ১৮ | ৫৪ |
| ,, বৃ | ০ | ১৬ | ৪৮ |
| ,, শ | ০ | ১৯ | ৫৭ |
| ,, বু | ০ | ১৭ | ৫১ |
| ,, কে | ০ | ৭ | ২১ |
| ,, শু | ০ | ২১ | ০ |
| | ৪ | ৬ | ০ |

| | মা | দি | দ |
|---|---|---|---|
| কেচচ | ০ | ১৭ | ৩০ |
| ,, ম | ০ | ১২ | ১৫ |
| ,, রা | ১ | ১ | ৩০ |
| ,, বৃ | ০ | ২৮ | ০ |
| ,, শ | ১ | ৩ | ৪৫ |
| ,, বু | ০ | ২৯ | ৪৫ |
| ,, কে | ০ | ১২ | ১৫ |
| ,, শু | ১ | ৫ | ০ |
| ,, র | ০ | ১০ | ৩০ |
| | ৭ | ০ | ০ |

| | মা | দি | দ | প |
|---|---|---|---|---|
| কেমম | ০ | ৮ | ৩৪ | ৩০ |
| ,, রা | ০ | ২২ | ৩ | ০ |
| ,, বৃ | ০ | ১৯ | ৩৬ | ০ |
| ,, শ | ০ | ২৩ | ১৬ | ৩০ |
| ,, বু | ০ | ২০ | ৪৯ | ৩০ |
| ,, কে | ০ | ৮ | ৩৪ | ৩০ |
| ,, শু | ০ | ২৪ | ৩০ | ০ |
| ,, র | ০ | ৭ | ২১ | ০ |
| ,, চ | ০ | ১২ | ১৫ | ০ |
| | ৪ | ২৭ | ০ | |

| | মা | দি | দ |
|---|---|---|---|
| কেরারা | ১ | ২৬ | ৪২ |
| ,, বৃ | ১ | ২০ | ২৪ |
| ,, শ | ১ | ২৯ | ৫১ |
| ,, বু | ১ | ২৩ | ৩৩ |
| ,, কে | ০ | ২২ | ৩ |
| ,, শু | ২ | ৩ | ০ |
| ,, র | ০ | ১৮ | ৫৪ |
| ,, চ | ১ | ১ | ৩০ |
| ,, ম | ০ | ২২ | ৩ |
| | ১২ | ১৮ | ০ |

| | মা | দি | দ |
|---|---|---|---|
| কেবৃবৃ | ১ | ১৪ | ৪৮ |
| ,, শ | ১ | ২৩ | ১২ |
| ,, বু | ১ | ১৭ | ৩৬ |
| ,, কে | ০ | ১৯ | ৩৬ |
| ,, শু | ১ | ২৬ | ০ |
| ,, র | ০ | ১৬ | ৪৮ |
| ,, চ | ০ | ২৮ | ০ |
| ,, ম | ০ | ১৯ | ৩৬ |
| ,, রা | ১ | ২০ | ২৪ |
| | ১১ | ৬ | ০ |

| | মা | দি | দ | প |
|---|---|---|---|---|
| কেশশ | ২ | ৩ | ১০ | ৩০ |
| ,, বু | ১ | ২৬ | ৩১ | ৩০ |
| ,, কে | ০ | ২৩ | ১৬ | ৩০ |
| ,, শু | ২ | ৬ | ৩০ | ০ |
| ,, র | ০ | ১৯ | ৫৭ | ০ |
| ,, চ | ১ | ৩ | ১৫ | ০ |
| ,, ম | ০ | ২৩ | ১৬ | ৩০ |
| ,, রা | ১ | ২৯ | ৫১ | ০ |
| ,, বৃ | ১ | ২৩ | ১২ | ০ |
| | ১৩ | ৯ | ০ | |

| | মা | দি | দ | প |
|---|---|---|---|---|
| কেবুবু | ১ | ২০ | ৩৪ | ৩০ |
| ,, কে | ০ | ২০ | ৪৯ | ৩০ |
| ,, শু | ১ | ২৯ | ৩০ | ০ |
| ,, র | ০ | ১৭ | ৫১ | ০ |
| ,, চ | ০ | ২৯ | ৪৫ | ০ |
| ,, ম | ০ | ২০ | ৪৯ | ৩০ |
| ,, রা | ১ | ২৩ | ৩৩ | ০ |
| ,, বৃ | ১ | ১৭ | ৩৬ | ০ |
| ,, শ | ১ | ২৬ | ৩১ | ৩০ |
| | ১১ | ২৭ | ০ | |

কালে হাঙ্গর ও কুম্ভীরাদি জলজন্তু দ্বারা ভীতি বা তদ্দ্বারা দংশন অবলম্বনে রোগ বা তজ্জনিত মৃত্যু হয়। লগ্নাদি দ্বাদশ ভাবে যাহাদের বিচার উক্ত হইয়াছে, সুধীগণ সেই সেই ব্যক্তির ঐরূপ ভীতি বা মৃত্যু বিচার করিবেন। যথা—চতুর্থ স্থানে মাতার বিচার, ৪র্থ ভাবের নবাংশের আর ৪র্থের ৮ম অর্থাৎ ১১শ ভাবের নবাংশপতি পূর্বোক্ত বর্গে থাকিলে মাতার ঐরূপ ফল হইবে ইত্যাদি।

মহর্ষি পরাশর বিংশোত্তরী দশাকে পাঁচ ভাগে বিভক্ত করিয়াছেন। ১ মহাদশা ২ অন্তর্দ্দশা, ৩ প্রত্যন্তর্দ্দশা বা বিদশা, ৪ সূক্ষ্মদশা ৫ প্রাণদশা ; শেষোক্ত দুইটী দশার পরিমাণ এত স্বল্প যে তাহা গণনা দ্বারা মনুষ্য জীবনের ফল মিলান অতীব কঠিন ও আয়াসসাধ্য। তজ্জন্য ঐ দুইটী দশার অবতারণা এস্থলে করিলাম না।

## নক্ষত্রগত দশার ক্রম, অধিপতি ও কারণ।

কৃত্তিকা নক্ষত্রে জন্ম হইলে কেন রবির দশায় জন্ম হয় এবং রোহিণীতে জন্ম হইলে কেন চন্দ্রের দশায় জন্ম হয় ইত্যাদি প্রশ্ন প্রায় চিন্তাশীল পাঠকগণের মনে উদয় হইয়া থাকে এবং এরূপ প্রশ্ন স্বভাবত হইতে পারে, ইহার কারণ নিম্নে কথিত হইতেছে। কৃত্তিকা ও কৃত্তিকার ত্রিকোণ নক্ষত্রের অর্থাৎ উত্তরফল্গুনী ও উত্তরাষাঢ়া নক্ষত্রের অধিপতি সূর্য্য। এইজন্য উক্ত তিন নক্ষত্রের কোন এক নক্ষত্রে জন্ম হইলে সূর্য্যের দশায় জন্ম হইয়া থাকে। যে নক্ষত্রের অধিপতি যে গ্রহ, সেই নক্ষত্রে জন্ম হইলে সেই নক্ষত্রাধিপতি গ্রহের দশায় জন্ম হয়। কোন নক্ষত্রের কোনটি ত্রিকোণ নক্ষত্র তাহা নবতারাচক্র দৃষ্টে জ্ঞাতব্য। কৃত্তিকার নবতারাচক্রে রব্যাদি ৯টী গ্রহবিন্যাস করিলে নক্ষত্র অধিপতি নির্ণয় হইবে।

## গ্রহগণের উদয় বর্ষ ও জাতকের ভাগ্যোদয় বর্ষ।

জাতকের ১৬ হইতে ২১ বর্ষে গুরুর উদয় বর্ষ, ২২—২৩ রবির, ২৪—২৫ চন্দ্রের, ২৬—২৭ মঙ্গলের, ২৮—৩১ শুক্রের, ৩২—৩৫ বুধের, ৩৬—৪১ শনির এবং ৪২—শেষ পর্য্যন্ত রাহুর উদয়বর্ষ। যে গ্রহ স্বীয় ক্ষেত্রাদি বলে বলীয়ান তাহার উদয়বর্ষে জাতকের সৌভাগ্যোদয় হয়, অনুকূলদশাদি পাইলে বিশেষ সৌভাগ্য।

**মুকুন্দা দশা।** অষ্টোত্তরীদশার ক্রমানুসারে রব্যাদি অষ্টগ্রহের দশাভোগ হয়। প্রত্যেক দশা মান ১ব, সুতরাং ৮ব অন্তর পুনরায় সেই সকল গ্রহের দশা হয়।

**অন্তর্দ্দশার পরিমাণ।** র, ২০ চ ৫০, ম ২৮, বু ৫৬, শ ৩৩ বৃ ৬৩ রা ৪০ এবং শুক্র ৭০ দিন। **দশা ফল।** র। দেশ ভ্রমণ, পীড়া স্বজনহানি, চ। গো-ভৃত্যাদি ও রমণী লাভ, ম। ভূম্যাদি ও মঙ্গল বিনাশ, বু। রমণী ও সম্পৎলাভ, শ। নানাদুঃখ, বিঘ্ন, বিনাশ। বৃ। সুখসম্মান, উচ্চপদ, পুত্র, পৌত্রাদি লাভ। রা। কলহ, শোক, দেহ হানি। শু। নানা সুখসম্পদ ও রমণী লাভ।

## প্রত্যন্তর্দ্দশা বিভাগ চক্র।

### শুক্রের স্থূল দশার মধ্যে শুক্রাদি ৯টি গ্রহের অন্তরে বিদশামান।

| | মা | দি | দ |
|---|---|---|---|
| শু শু শু | ৬ | ২০ | ০ |
| ,, র | ২ | ০ | ০ |
| ,, চ | ৩ | ১০ | ০ |
| ,, ম | ২ | ১০ | ০ |
| ,, রা | ৬ | ০ | ০ |
| ,, বৃ | ৫ | ১০ | ০ |
| ,, শ | ৬ | ১০ | ০ |
| ,, বু | ৫ | ২০ | ০ |
| ,, কে | ২ | ১০ | ০ |
| | ৪০ | ০ | ০ |

| | মা | দি | দ |
|---|---|---|---|
| শু র র | ০ | ১৮ | ০ |
| ,, চ | ১ | ০ | ০ |
| ,, ম | ০ | ২১ | ০ |
| ,, রা | ১ | ২৪ | ০ |
| ,, বৃ | ১ | ১৮ | ০ |
| ,, শ | ১ | ২৭ | ০ |
| ,, বু | ১ | ২১ | ০ |
| ,, কে | ০ | ২১ | ০ |
| ,, শু | ২ | ০ | ০ |
| | ১২ | ০ | ০ |

| | মা | দি | দ |
|---|---|---|---|
| শু চ চ | ১ | ২০ | ০ |
| ,, ম | ১ | ৫ | ০ |
| ,, রা | ৩ | ০ | ০ |
| ,, বৃ | ২ | ২০ | ০ |
| ,, শ | ৩ | ৫ | ০ |
| ,, বু | ২ | ২৫ | ০ |
| ,, কে | ১ | ৫ | ০ |
| ,, শু | ৩ | ১০ | ০ |
| ,, র | ১ | ০ | ০ |
| | ২০ | ০ | ০ |

| | মা | দি | দ |
|---|---|---|---|
| শু ম ম | ০ | ২৪ | ৩০ |
| ,, রা | ২ | ৩ | ০ |
| ,, বৃ | ১ | ২৬ | ০ |
| ,, শ | ২ | ৬ | ৩০ |
| ,, বু | ১ | ২৯ | ৩০ |
| ,, কে | ০ | ২৪ | ৩০ |
| ,, শু | ২ | ১০ | ০ |
| ,, র | ০ | ২১ | ০ |
| ,, চ | ১ | ৫ | ০ |
| | ১৪ | ০ | ০ |

| | মা | দি | দ |
|---|---|---|---|
| শু রা রা | ৫ | ১২ | ০ |
| ,, বৃ | ৪ | ২৪ | ০ |
| ,, শ | ৫ | ২১ | ০ |
| ,, বু | ৫ | ৩ | ০ |
| ,, কে | ২ | ৩ | ০ |
| ,, শু | ৬ | ০ | ০ |
| ,, র | ১ | ২৪ | ০ |
| ,, চ | ৩ | ০ | ০ |
| ,, ম | ২ | ৩ | ০ |
| | ৩৬ | ০ | ০ |

| | মা | দি | দ |
|---|---|---|---|
| শু বৃ বৃ | ৪ | ৮ | ০ |
| ,, শ | ৫ | ২ | ০ |
| ,, বু | ৪ | ১৬ | ০ |
| ,, কে | ১ | ২৬ | ০ |
| ,, শু | ৫ | ১০ | ০ |
| ,, র | ১ | ১৮ | ০ |
| ,, চ | ২ | ২০ | ০ |
| ,, ম | ১ | ২৬ | ০ |
| ,, রা | ৪ | ২৪ | ০ |
| | ৩২ | ০ | ০ |

| | মা | দি | দ |
|---|---|---|---|
| শু শ শ | ৬ | ০ | ৩০ |
| ,, বু | ৫ | ১১ | ৩০ |
| ,, কে | ২ | ৬ | ৩০ |
| ,, শু | ৬ | ১০ | ০ |
| ,, র | ১ | ২৭ | ০ |
| ,, চ | ৩ | ৫ | ০ |
| ,, ম | ২ | ৬ | ৩০ |
| ,, রা | ৫ | ২১ | ০ |
| ,, বৃ | ৫ | ২ | ০ |
| | ৩৮ | ০ | ০ |

| | মা | দি | দ |
|---|---|---|---|
| শু বু বু | ৪ | ২৪ | ৩০ |
| ,, কে | ১ | ২৯ | ৩০ |
| ,, শু | ৫ | ২০ | ০ |
| ,, র | ১ | ২১ | ০ |
| ,, চ | ২ | ২৫ | ০ |
| ,, ম | ১ | ২৯ | ৩০ |
| ,, রা | ৫ | ৩ | ০ |
| ,, বৃ | ৪ | ১৬ | ০ |
| ,, শ | ৫ | ১১ | ৩০ |
| | ৩৪ | ০ | ০ |

| | মা | দি | দ |
|---|---|---|---|
| শু কে কে | ০ | ২৪ | ৩০ |
| ,, শু | ২ | ১০ | ০ |
| ,, র | ০ | ২১ | ০ |
| ,, চ | ১ | ৫ | ০ |
| ,, ম | ০ | ২৪ | ৩০ |
| ,, রা | ২ | ৩ | ০ |
| ,, বৃ | ১ | ২৬ | ০ |
| ,, শ | ২ | ৬ | ৩০ |
| ,, বু | ১ | ২৯ | ৩০ |
| | ১৪ | ০ | ০ |

মুকুন্দ-মুশায় কোন্ বৎসর কোন্ ব্যক্তির কোন্ ধাতু ঘটিত পীড়া জন্মিবে বা জন্মিবার সম্ভব, তাহা নিম্নোক্ত গ্রহগণের ধাতু দ্বারা নির্ণীত হইবে। রবি পিত্ত, চন্দ্র বাত, মঙ্গল কফ-পিত্ত, বুধ কফ-বাত-পিত্ত, গুরু ও শুক্র কফ, শনি কফ-বাত এবং রাহু বাত ধাতু। যে গ্রহের দশাবর্ষকালে রোগ জন্মিবে, তাহা সেই গ্রহোক্ত ধাতু কুপিত হইয়া হইবে। ইহা জানিয়া চিকিৎসা করিলে আশু ফলপ্রাপ্ত হওয়া যাইবে।

### কোন্ ব্যক্তির কোন্ দশা মতে ফল বিচার হইবে?

এই প্রশ্ন সাধারণত হইয়া থাকে। পরাশর বলেন, কৃষ্ণ পক্ষে রবির হোরায় এবং শুক্লপক্ষে চন্দ্রের হোরায় জন্ম হইলে বিংশোত্তরী মতে জাতকের দশাফল গণনা বিধেয়। অন্যথা অষ্টোত্তরী মতে দশা ফল বিচার কর্ত্তব্য।

মতান্তরে শুক্লপক্ষে দিবাতে চন্দ্র হোরায় এবং কৃষ্ণপক্ষে দিবাতে রবি হোরায় জন্ম হইলে অষ্টোত্তরী দশা মতে ফল গণনা কর্ত্তব্য অন্যথা বিংশোত্তরী।

অষ্টোত্তরী মতে সাধারণত স্থূলভাবে ফল মিলে। বিংশতরী মতে প্রত্যেক ভাবের বিচার পূর্ব্বক যুক্তি মীমাংসা দ্বারা ফল মিলাইবার উপায় নির্দ্দিষ্ট আছে।

উভয় মতেই ফল মিলান যায়; দশার ফল মিলাইবার সময় গোচর, ত্রিপাপ, সপ্তশূন্য প্রভৃতির প্রতি লক্ষ্য রাখা আবশ্যক।

গ্রহের স্বরূপ কারকতাশক্তি, বলাবল এবং অধিপতিত্ব প্রভৃতির প্রতি ও দশা-বিচার কালে লক্ষ্য রাখিয়া সুধীগণ ফল নির্দ্দেশ করিবেন।

যাঁহারা পূর্ব্বোক্ত ৪২ প্রকার দশার মধ্যে অপরাপর দশার ফল মিলাইতে ইচ্ছুক তাঁহারা বৃহৎ পরাশর গ্রন্থ পাঠ করিবেন।

দশম অধ্যায় সমাপ্ত।

---

# একাদশ অধ্যায়।—অষ্টবর্গ প্রকরণ।

## প্রথম পরিচ্ছেদ।

### অষ্টবর্গ বিবরণ ও প্রস্তুত প্রণালী।

পূর্ব্বে উক্ত হইয়াছে যে, জাতকের জন্মকালে যে রাশিতে চন্দ্র থাকে, সেই রাশিই তাহার জন্মরাশি বলিয়া কথিত হয়; সেইরূপ জন্মসময়ে সকল গ্রহই রাশি ও নক্ষত্র বিশেষে অবস্থিতি করে; সুতরাং জন্মকালে যে যে রাশিতে ও যে যে নক্ষত্রে রব্যাদি সপ্তগ্রহ অবস্থিত থাকে, সেই সেই রাশি ও নক্ষত্রদিগকেও যথাক্রমে তত্তৎ গ্রহের জন্মরাশি ও জন্ম নক্ষত্র বলা যায়। উক্ত রব্যাদি সপ্তগ্রহ ও লগ্ন এই আটটীকে অষ্টবর্গ গণনা মধ্যে জন্মরাশি কল্পনা করা যায়। ঐ সকল রাশি দ্বারা জাতকের শুভাশুভ ফল গণনা করা হয়। কোষ্ঠীতে দশাগণনার পূর্ব্বে, অগ্রে অষ্টবর্গ গণনা দ্বারা কোন্ গ্রহ শুদ্ধ ও কোন্ গ্রহ অশুদ্ধ জানিতে হয়। গ্রহগণ শুদ্ধ থাকিলে শুভ এবং অশুদ্ধ থাকিলে অশুভ ফল প্রদান করিয়া থাকে।

### অষ্টবর্গ গণনা প্রণালী।

রবি, চন্দ্র, মঙ্গল, বুধ, বৃহস্পতি, শুক্র, শনি ও লগ্ন এই আটটীকে লইয়া, অষ্টবর্গ। অষ্টবর্গ গণনা কালে ভিন্ন ভিন্ন স্থানে আটটী রাশিচক্র অঙ্কিত করিতে হইবে ও ঐ সকল রাশি চক্রের মধ্যস্থানে যথাক্রমে রবি, চন্দ্র ইত্যাদি আটটী নাম লিখিতে হইবে। জন্মকালে রাশি চক্রে কথিত গ্রহগণ ও লগ্ন যে যে রাশিতে অবস্থিত থাকিবে বা আছে, তাহাদের প্রত্যেকের স্থান হইতে ভিন্ন ভিন্ন আটটী রাশিচক্রে নিম্ন লিখিত প্রকারে রেখা ও বিন্দু পাত করিতে হইবে।

প্রথমতঃ রবির অষ্টবর্গ করিতে হইলে রবি যে রাশিতে অবস্থিত আছে, সেই রাশিতে, তাহা হইতে দ্বিতীয়, চতুর্থ, সপ্তম, অষ্টম, নবম, দশম ও একাদশ রাশিতে এক একটী রেখাপাত করিতে হইবে। সেইরূপ চন্দ্র, মঙ্গলাদিরও নিম্নলিখিত অঙ্ক দ্বারা কোন্ কোন্ স্থানে রেখাপাত করিতে হইবে তাহা বিজ্ঞ পাঠক বুঝিয়া লইবেন।

১। সূর্য্যাষ্টবর্গ। ৪৮ রেখা।

রবি ১। ২। ৪। ৭। ৮। ৯। ১০। ১১ গুরু ৫। ৬। ৯। ১১

চন্দ্র ৩। ৬। ১০। ১১ শুক্র ৬। ৭। ১২

মঙ্গল ১।২।৪।৭।৮ ৯।১০।১১ শনি ১।২।৪।৭।৮।৯।১০।১১
বুধ ৩।৫।৬।৯।১০।১১।১২ লগ্ন ৩।৪।৬।১০।১১।১২

### ২। চন্দ্রাষ্টবর্গ। ৪৯ রেখা।

রবি ৩।৬।৭।৮।১০।১১ গুরু ১।৪।৭।৮।১০।১১।১২
চন্দ্র ১।৩।৬।৭।১০।১১ শুক্র ৩।৪।৫।৭।৯।১০।১১
মঙ্গল ২।৩।৫।৬।৯।১০।১১ শনি ৩।৫।৬।১১
বুধ ১।৩।৪।৫।৭।৮।১০।১১ লগ্ন ৩।৬।১০।১১

### ৩। কুজাষ্টবর্গ। ৩৯ রেখা।

রবি ৩।৫।৬।১০।১১ গুরু ৬।১০।১১।১২
চন্দ্র ৩।৬।১১ শুক্র ৬।৮।১১।১২
মঙ্গল ১।২।৪।৭।৮।১০।১১ শনি ১।৪।৭।৮।৯।১০।১১
বুধ ৩।৫।৬।১১ লগ্ন ১।৩।৬।১০।১১

### ৪। বুধাষ্টবর্গ। ৫৪ রেখা।

রবি ৫।৬।৯।১১।১২ গুরু ৬।৮।১১।১২
চন্দ্র ২।৪।৬।৮।১০।১১ শুক্র ১।২।৩।৪।৫।৮।৯।১১
মঙ্গল ১।২।৪।৭।৮।৯।১০।১১ শনি ১।২।৪।৭।৮।৯।১০।১১
বুধ ১।৩।৫।৬।৯।১০।১১।১২ লগ্ন ১।২।৪।৬।৮।১০।১১

### ৫। গুর্ব্বষ্টবর্গ। ৫৬ রেখা।

রবি ১।২।৩।৪।৭।৮।৯।১০।১১ গুরু ১।২।৩।৪।৭।৮।১০।১১
চন্দ্র ২।৫।৭।৯।১১ শুক্র ২।৫।৬।৯।১০।১১
মঙ্গল ১।২।৪।৭।৮।১০।১১ শনি ৩।৫।৬।১১
বুধ ১।২।৪।৫।৬।৯।১০।১১ লগ্ন ১।২।৪।৫।৬।৭।৯।১০।১১

### ৬। শুক্রাষ্টবর্গ। ৫২ রেখা।

রবি ৮।১১।১২ গুরু ৫।৮।৯।১০।১১
চন্দ্র ১।২।৩।৪।৫।৮।৯।১১।১২ শুক্র ১।২।৩।৪।৫।৮।৯।১০।১১
মঙ্গল ৩।৫।৬।৯।১১।১২ শনি ৩।৪।৫।৮।৯।১০।১১
বুধ ৩।৫।৬।৯।১১ লগ্ন ১।২।৩।৪।৫।৮।৯।১১

### ৭। শন্যষ্টবর্গ। ৩৯ রেখা।

রবি ১।২।৪।৭।৮।১০।১১ গুরু ৫।৬।১১।১২
চন্দ্র ৩।৬।১১ শুক্র ৬।১১।১২।
মঙ্গল ৩।৫।৬।১০।১১।১২ শনি ৩।৫।৬।১১
বুধ ৬।৮।৯।১০।১১।১২ লগ্ন ১।৩।৪।৬।১০।১১

### ৮। লগ্নাষ্টবর্গ। ৩৭ রেখা।

রবি ১।২।৪।৭।৮।১০।১১ গুরু ৫।৬।১১।১২
চন্দ্র ৩।৬।১১ শুক্র ৬।১১।১২
মঙ্গল ৩।৫।৬।১১ শনি ৩।৫।৮।১০।১১
বুধ ৬।৮।৯।১০।১১ লগ্ন ১।৩।৪।৬।১০।১১

কোষ্ঠীতে কেহ কেহ লগ্নের অষ্টবর্গ স্থানে রাহুর অষ্টবর্গ লিখিয়া থাকেন।

### রাহ্বষ্টবর্গ। ৪১ রেখা।

রবি ২।৩।৪।৬।৮ গুরু ২।৩।৪।৬।৮
চন্দ্র ৩।৪।৬ শুক্র ২।৩।৪।৬।৮
মঙ্গল ৩।৪।৫।৬।৮ শনি ২।৫।৬
বুধ ১।২।৩।৫।৮ রাহু ১।৪।৫।৬।৮
লগ্ন ৫।৮।১০।১১।১২

উক্ত প্রণালীতে রেখাপাত করিয়া গ্রহগণের শুদ্ধাশুদ্ধি বিচার করিতে হইবে। অষ্টবর্গে কিরূপে গ্রহগণের শুদ্ধাশুদ্ধি বিচার ও তাহাদের ফল নির্ণয় করিতে হয়, তাহা পর পরিচ্ছেদে বর্ণিত হইল।

---

## দ্বিতীয় পরিচ্ছেদ।

### অষ্টবর্গে গ্রহগণের শুদ্ধ্যশুদ্ধি বিচার ও ফল নির্ণয়।

১। ইতিনিগদিতমিষ্টং নেষ্টমন্যদ্বিশেষাদধিকফলবিপাকং জন্মভাত্তত্রদত্তাঃ। উপচয়গৃহমিত্র স্বোচ্চগৈঃ পুষ্টমিষ্টং ত্বপচয় গৃহনীচারাতিগৈর্নেষ্ট সম্পৎ। বৃঃ জাঃ।

যে গ্রহের অষ্টবর্গ গণনা করিতে হইবে, সেই গ্রহ যে গৃহে থাকিবে, সেই গৃহে যদি ৪ কিম্বা ততোধিক রেখা থাকে; তবে সেই গ্রহ শুদ্ধ ও শুভ ফলপ্রদ;

যে গৃহে ৪ রেখা থাকিবে সেই গৃহগত হইলে সমফল প্রদ; আর যে গৃহেও রেখার কম থাকিবে সেই গৃহগত হইলে অশুভ ফলপ্রদ। গ্রহগণ অষ্টবর্গে শুদ্ধ হৈযহিয়াদউপচয় গত অর্থাৎ জন্মরাশি বা লগ্ন হইতে তৃতীয়, ষষ্ট, দশম বা একাদশ স্থানগত অথবা মিত্র গৃহগত বা উচ্চস্থান গত হয়, তবে সেই গ্রহ অতিশয় শুভ ফলপ্রদ; এবং গ্রহগণ অশুদ্ধ হইয়া যদি অপচয় স্থানগত অর্থাৎ ৩য়, ৬ষ্ঠ, ১০ম ও ১১শ ভিন্ন অন্য রাশিগত হয়, কিম্বা শত্রু বা নীচ রাশিতে অবস্থান করে, তাহা হইলে অতিশয় অশুভপ্রদ হইয়া থাকে। রেখার হ্রাস বৃদ্ধি অনুসারে অশুভ ও শুভ ফলের হ্রাস বৃদ্ধি হইয়া থাকে।

২। যাবতীযাবতীরেখা গ্রহাণামষ্টবর্গকে।তাবতীং দ্বিগুণীকৃত্য চাষ্টভিঃ পরিশোধয়েৎ অষ্টোপরিভবেদ্রেখা অষ্টাভ্যন্তর বিন্দবঃ। অষ্টাভিশ্চ সমোঽত্র সমস্তত্র নিগদ্যতে॥

পূর্ব্বোক্ত নিয়মানুসারে প্রত্যেক রাশিতে যতগুলি রেখাপাত হইবে, তাহাদিগকে দ্বিগুণ করিয়া গুণফল হইতে আট বিয়োগ করণান্তর যত অবশিষ্ট থাকিবে তত অঙ্ক সেই সেই রাশিতে রাখিতে হইবে এবং যে যে রাশির দ্বিগুণিত রেখাসমষ্টি আটের ন্যূন হইবে, সেই সেই রাশিতে আট হইতে যে কয়েক সংখ্যা কম হয়, ততগুলি বিন্দু বসাইতে হইবে, আর যে যে রাশিতে দ্বিগুণিত রেখার সমষ্টি আট হইবে, সেই রাশিতে সম লিখিবে।

## বিন্দু ও রেখাপাত প্রণালী।

৩। শূন্যেতুবিন্দবশ্চাষ্টৌরেখৈকেরসবিন্দবঃ। চত্বারোবিন্দবোযুগ্মেত্রিবিন্দুস্ত্রানরেখকে।
সমোরেখা চতুর্থেতুপঞ্চমেনেত্ররেখকে। ষড়্‌রেখাস্থচতুরেখা সপ্তমে রসরেখিকা॥

পূর্ব্বোক্ত প্রকারে দ্বিগুণিত রেখা সমষ্টি হইতে ৮ বিয়োগ করিয়া শূন্য থাকিলে আট বিন্দু, এক রেখা থাকিলে ছয় বিন্দু, দুই রেখা থাকিলে চারি বিন্দু, তিন রেখা থাকিলে দুই বিন্দু রাখিতে হইবে। চারি রেখা থাকিলে সম হইবে, পাঁচ রেখা থাকিলে দুই রেখা, ছয় রেখা থাকিলে চারি রেখা এবং সাত রেখা থাকিলে ছয় রেখা হইবে।

এইরূপে রেখা ও বিন্দুপাতি পাত করণান্তর ফল বিচার করিতে হইবে।

রেখাভিস্তু ফলংশুভংবিন্দুনাত্বশুভংজ্ঞেয়ং। শুভারেখা সমাখ্যাতা অশুভাবিন্দবঃস্মৃতাঃ

রেখাদ্বারা শুভফল এবং বিন্দু দ্বারা অশুভ ফল বিচার করিতে হয়।

যত্র রেখা ন বিন্দুশ্চ তৎ সমং পরিকীর্ত্তিতং।

যে স্থানে কেবল রেখা আছে বিন্দু নাই, সেই রাশিকে "সম" বলা হয়।

## রেখাদ্বারা ফল বিচার।

৪। শ্রীরানন্দস্তথাশ্রেয়োযোগোরাজ্যপ্রদস্তথা। দ্ব্যাদিদ্বিগুণরেখানাংফলমেতদনুক্রমাৎ॥

দুই রেখায় শ্রীযোগ, চারি রেখায় আনন্দ যোগ, ছয় রেখায় শ্রেয়ঃ যোগ এবং আট রেখায় রাজ্যপ্রদ যোগ হয়।

৫। মলিনোঽথবিপদ্ধানির্যোগোমৃত্যুপ্রদস্তথা। দ্ব্যাদিদ্বিগুণবিন্দুনাংফলমেতদনুক্রমাৎ॥

দুই বিন্দু দ্বারা মলিন যোগ, চারি বিন্দু দ্বারা বিপদ যোগ, ছয় বিন্দু দ্বারা হানি যোগ, আট বিন্দু দ্বারা মৃত্যুপ্রদ যোগ সূচিত হয়।

৬। স্বোচ্চ মিত্রাদি বর্গস্থাঃ কেন্দ্রাদি বলযুক্তাঃ।
আনষ্ট ফলদা সর্ব্বে স্বল্প বিন্দুযুতা যদি॥

জন্মকালে রাশিচক্রে যে সকল গ্রহ উচ্চ রাশিগত, মিত্রাদি শুভ বর্গগত এবং কেন্দ্রাদি বলসংযুত থাকেন তাঁহারাও স্বল্প রেখা ও বিন্দুযুক্ত হইলে ও তদ্রূপ রাশিতে আগমন করিলে অশুভ ফল প্রদান করিয়া থাকেন।

৭। দুষ্টস্থানস্থিতা যে চ যে চ নীচারিভাংশগা,তে সর্ব্বে শুভদানিত্যমধিবিন্দুযুতা যদি॥

আর জন্মকালে গ্রহগণ দুঃস্থানস্থ অর্থাৎ ষষ্ঠ অষ্টম ও দ্বাদশ স্থানস্থ, নীচ রাশি গত এবং শত্রু নবাংশগত হইলেও বহু রেখাযুক্ত হইলেও রাশি চক্র ভ্রমণ-কালে অধিক বিন্দু ও রেখাযুক্ত রাশিস্থ হইলে জাতকের শুভফল হয়।

৮। দিনেশমুখ্য গ্রহবর্গকেষু যদা শনিঃ শূন্যগৃহং প্রয়াতঃ।
করোতি পিত্রাদিকভাবজানামভীষ্ট রোগারিভয়াকুলানি॥

শনি রব্যাদি গ্রহের অষ্টবর্গে রেখা বর্জ্জিত বা শূন্য যুক্ত রাশিতে গমন করিলে জাতকের সেই রাশিনির্দ্দিষ্ট ভাবের ফলের অনিষ্ট করেন এবং রোগ ও শত্রু বৃদ্ধি করিয়া জাতককে ভয়াকুলিত করেন।

রেখাপাত প্রণালার উদাহরণ:—১১২ পৃষ্ঠায় ১নং কোষ্ঠীর রাশিচক্রে রবির অষ্টবর্গ করা হইতেছে।

প্রথমে রবি হইতে, তৎপরে চন্দ্র হইতে এইরূপে রব্যাদি সপ্তগ্রহ ও লগ্ন হইতে যথাক্রমে উপরিস্থ রবির অষ্টবর্গের সাংকেতিক অঙ্কদ্বারা একটী রাশিচক্রে রেখাপাত করুন। এইরূপে চন্দ্র মঙ্গলাদির ৭টি ভিন্ন ভিন্ন রাশি চক্রে রেখাপাত করিয়া পরেহ তাহা হইতে ও নিম্নোক্ত প্রকারেবিন্দুপাত করিবেন।



### বিন্দুপাত প্রণালীর উদাহরণ

মেষ রাশিতে ৩ রেখা আছে, তাহার দ্বিগুণ ৬ হইল, ৮ হইতে ৬ দুই কম সুতরাং মেষে দুই বিন্দু স্থাপিত হইল। বৃষে ৪×২=৮, ৮=৮ সুতারাং বৃষে সম হইল। সেই প্রকারে অন্যান্য রাশিতে বসান হইল। রবির অষ্টবর্গের ন্যায় অন্যান্য গ্রহের অষ্টবর্গও ঐ প্রণালীতে রেখা হইতে বিন্দুপাত করিতে হয়।




## তৃতীয় পরিচ্ছেদ।

### অষ্টবর্গে বিবিধ বিচার।

বৃহৎ পারাশরে অষ্টবর্গে কোন্ গ্রহ হইতে কোন্ বিষয়ের, ব্যক্তির বা বস্তুর কিরূপ বিচার নির্দ্দিষ্ট হইয়াছে তাহার সার মর্ম্ম নিম্নে প্রকটিত হইল।

১। রবি হইতে আত্মপ্রভাব, স্বীয় শক্তি, পিতা ও পিতৃবিষয়ক চিন্তা করিবে।

২। চন্দ্র হইতে চিত্তপ্রসাদ, মানসিক সুখ দুঃখ এবং মাতা ও মাতৃবিষয়ক শুভাশুভ চিন্তা।

৩। মঙ্গল হইতে ভূমি ও ভ্রাতা সংক্রান্ত শুভাশুভ চিন্তা বিধেয়।

৪। বুধ হইতে স্বীয় বৃত্তি বা জীবনোপায় এবং কর্ম্ম চিন্তা।

৫। বৃহস্পতি হইতে দেহপুষ্টি, বুদ্ধি, পুত্র, অর্থ এবং সম্পদ।

৬। শুক্র হইতে বাহন, ভোগবিলাস, বিলাস দ্রব্য, বিবাহাদি, রতিশক্তি এবং গণিকা গমনাদি।

৭। শনি হইতে দুঃখ, শোক, মহদ্ভয়, জীবনোপায়, আয়ু, মরণ, এবং সর্ব্ব নাশ বিচার্য্য। গ্রহগণের অষ্টবর্গে অবস্থানানুসারে কথিত বিষয়ের শুভাশুভ বিচার্য্য।

রবি পিতা, চন্দ্র মাতা, ভৌম ভ্রাতা, বুধ সুহৃৎ এবং মাতুল, গুরু জ্ঞান ও পুণ্য-কার্য্য, শুক্র স্ত্রী, শনি দুঃখ ও মরণ স্বরূপ।

রবির অষ্টবর্গে রবি, রবি হইতে নবম স্থান পিতৃগৃহ বা পিতৃস্থান বলিয়া কল্পিত হয়। জন্ম সময়ে রবিস্থিত রাশি হইতে ৯ম রাশিতে শনি আগমন করিলে পিতার ক্লেশ ও পীড়াদি হয়। পিতা অবর্ত্তমানে তত্তুল্য ব্যক্তির ক্লেশাদি কল্পনীয়। রবি হইতে পঞ্চম স্থানেও ঐরূপ ফল হইয়া থাকে। দশম ভবন বা দশমপতির অবস্থিতি ভবন হইতেও ত্রিকোণে শনি আসিলে ঐরূপ ফল হইতে দেখা যায়। ত্রিপাপ, সপ্তশূন্য ও দশাদিতে অশুভ বৎসর হইলে এবং রবি হইতে অষ্টবর্গে অশুদ্ধ ৯ম গৃহে শনি আসিলে ঐ সময়ে নিশ্চয় পিতৃবিয়োগ হয়।

রবি হইতে চতুর্থ স্থানে শনি, রাহু বা মঙ্গল আগমন করিলে এবং ঐ চতুর্থ স্থানে গুরু শুক্রের দৃষ্টি না থাকিলে পিতৃবিয়োগ হইয়া থাকে। লগ্ন বা চন্দ্র হইতেও নবম স্থানে শনি আগমন করিলে যদি উক্ত স্থানে পাপ গ্রহের যোগ বা দৃষ্টি থাকে, তাহা হইলেও পিতৃবিয়োগ সম্ভব। অনুকূল থাকিলে পীড়া হয় মাত্র। চতুর্থাধিপতি গ্রহের দশায় পিতৃবিয়োগ হয়।

রবির অষ্টবর্গে যে রাশি রেখাশূন্য, সেই রাশি নির্দ্দিষ্ট মাসে বিবাহাদি শুভ কার্য্য নিষিদ্ধ।

লগ্ন হইতে ৪র্থ, ৫ম, ৮ম, ও ৯ম, স্থানে রবি অবস্থান কালে পিতৃমৃত্যু হয়। ইহার দ্বারায় পিতার মৃত্যুমাস নির্ণীত হইতে পারে।

২। চন্দ্রের অষ্টবর্গ বিচার। চন্দ্র হইতে ৪র্থ স্থানে মাতা, গ্রাম, ভূমি, প্রাসাদ, বাগ বাগিচা সম্বন্ধে শুভাশুভ চিন্তা বিধেয়। চন্দ্রাষ্টবর্গে রেখাশূন্য রাশিতে চন্দ্র অবস্থানে কোন শুভ কার্য্য করা উচিত নহে। চন্দ্র বা লগ্ন হইতে চতুর্থস্থানে শনি মঙ্গল বা রাহু আগমন করিলে বা তাহাদের দৃষ্টি থাকিলে মাতৃক্লেশ ও মাতৃবিয়োগ হইয়া থাকে। মাতৃ অভাবে ঐরূপ অবস্থায় বিদেশ গমনে নিজেরও মৃত্যু হইতে পারে। চন্দ্র হইতে ৪র্থে, ৫মে, ৮মে, ৯মে, সূর্য্য অবস্থান কালে মাতার মৃত্যু হয়। ইহার দ্বারা মাতৃ মৃত্যু মাস নির্ণীত হয়।

৩। ভৌমস্থিত রাশি হইতে তৃতীয় ভবন ভ্রাতৃ স্থান। তথায় শনি আগমন করিলে ভ্রাতৃপীড়া বা ভ্রাতৃহানি হয়।

লগ্ন হইতে মঙ্গল পর্য্যন্ত রাশিতে যত সংখ্যক রেখা হইবে এবং মঙ্গল হইতে লগ্ন পর্য্যন্ত রাশিতে যত সংখ্যক রেখা হইবে, তত সংখ্যক বা উহাদের সমষ্টি সংখ্যক রেখা নির্দ্দিষ্ট বর্ষে নিয়ত ক্লেশ, অস্ত্র ও অগ্নি ভয় হয়।

৪। বুধের অষ্টবর্গ বিচার। বুধ হইতে ৪র্থ স্থানে ধন, পুত্রাদি,মাতুল, ও কুটুম্বের বিচার এবং, ঐ ৫ম স্থানে মন্ত্র, বিদ্যা, লিপি, বুদ্ধি, বৈজ্ঞানিক কার্য্য প্রভৃতি বিচার্য্য।

যে ব্যক্তির জন্মকালে লগ্নের, চন্দ্রের ও বুধের ৫মে পাপগ্রহ থাকে, তাহার বিদ্যা বুদ্ধি আদৌ হয় না। তাহার বুদ্ধি অতি স্থূল হয়।

বুধের অষ্টবর্গে বুধ হইতে ৪র্থ ও ৫ম স্থানে শনি আগমন করিলে পূর্ব্বোক্ত বিষয়ের নাশ হয়। বিদ্যারম্ভে বুধাষ্টবর্গে পঞ্চাদি রেখাযুক্তরাশি-নির্দ্দিষ্ট মাসে বিদ্যারম্ভ করিলে বিশেষ শুভফল হয়।

বুধ, গুরু ও শুক্র এই শুভগ্রহত্রয়ের অষ্টবর্গে, লগ্ন হইতে যথাক্রমে বুধ, গুরু ও শুক্র পর্য্যন্ত রাশিতে যত সংখ্যক রেখা হইবে এবং যথাক্রমে বুধ, গুরু ও শুক্র হইতে লগ্ন পর্য্যন্ত গণনায় যত সংখ্যক রেখা হইবে, সেই রেখা সমষ্টি সংখ্যক বর্ষে মানবের ধন, পুত্র, সন্মান ও সুখ হইয়া থাকে।

৫। বৃহস্পতির অষ্টবর্গ বিচার। গুরুস্থিত রাশি হইতে ৫ম রাশিতে জ্ঞান, ধর্ম্ম, পুত্রাদি, অর্থ ও সম্পদ বিচার্য্য।

বৃহস্পতির ১২ শ, ২য় ও ৫মস্থ পাপগ্রহের দ্বারা জাতক ক্ষীণসন্ততি হয়।

বৃহস্পতির ৫ম স্থানের ও ৫ম পতির বলাবল, তথায় শুভাশুভ গ্রহের যোগ দৃষ্টি প্রভৃতি বিচার দ্বারা পুত্র বিদ্বান, যশস্বী, দীর্ঘায়ু ও বহু পুত্র হইবে কিনা সুধীগণ স্ব স্ব অভিজ্ঞতা ও ধীশক্তি অনুসারে স্থির করিবেন।

লগ্নের ৫ম, চন্দ্রের ৫ম ও গুরুর ৫ম স্থান যাহার কোষ্ঠীতে শুভ ও স্বামী-গ্রহযুক্ত সেই ব্যক্তি পুত্র বিষয়ে সম্পূর্ণ সুখী ও সৎপুত্র জনক হয়েন।

গৃহারম্ভে, ধর্ম্মক্রিয়ার্থে ও সুপুত্রার্থে গুরুর অষ্টবর্গ শুদ্ধি বিচার আবশ্যক।

৬। বৃহস্পতির অষ্টবর্গে অপত্য বিচার। বৃহস্পতির অষ্টবর্গে বৃহস্পতি যে রাশিতে অবস্থিত, তথা হইতে পঞ্চম রাশিতে যত রেখা পড়িবে, তত সংখ্যক জাতকের সন্তান হইবে। ইহাতে বিশেষ এই যে, উক্ত ৫ম স্থানে যে যে গ্রহের রেখা পড়িবে তাহাদের মধ্যে উক্ত পঞ্চমস্থানে যাহাদের শত্রু বা নীচ গৃহ তাহাদের রেখা বাদ দিয়া সন্তান সংখ্যা স্থির করিতে হইবে। আর উক্ত ৫ম স্থান বৃহস্পতির তুঙ্গস্থান হইলে রেখার তিন গুণ, মূল ত্রিকোণ হইলে দ্বিগুণ এবং তথায় শুভগ্রহের দৃষ্টি থাকিলে ত্রিগুণ ও দ্বিগুণ হইতে ও অধিক সন্তান জন্মিবে। উক্ত ৫ম স্থানের অধিপতি জন্মকালে যে রাশির যত সংখ্যক নবাংশ ভোগ করিয়াছে, তৎ সংখ্যক সন্তান জন্মিবে।

পূর্ব্বোক্ত ভুক্তনবাংশের মধ্যে যে কয়েকটী বিষম রাশির নবাংশ থাকিবে সেই কয়েকটী পুত্র ও যে কয়েকটী সম রাশির নবাংশ থাকিবে সেই কয়েকটী কন্যা জন্মগ্রহণ করিবে।

বৃহস্পতিই পুত্রকারক গ্রহ; দশান্তর্দ্দশায় গোচরে ও অষ্টবর্গে বৃহস্পতি শুভ হইলেই উপযুক্ত পাত্রে ও কালে সন্তান নিশ্চয় জন্মিবে।

**৭। শুক্রের অষ্টবর্গ বিচার।** শুক্রের অষ্টবর্গে ভূমি, স্ত্রী, বিত্তাদি কল্পিত হয়। যেরূপ লগ্ন হইতে ৭ম স্থানে পত্নীর শুভাশুভ কল্পিত হয়, তদ্রূপ শুক্রস্থিত রাশি হইতে এবং ৭ম পতিস্থিতরাশি হইতেও পত্নীর শুভাশুভ কল্পিত হয়। শুক্রস্থিতরাশি ও ৭ম পতিস্থিতরাশিকে পত্নির লগ্ন কল্পনা করিয়া গণনা বিধেয়।

শুক্র স্বীয় ক্ষেত্রে, উচ্চরাশিতে, স্বীয় বর্গাদি বলে বা মিত্র ক্ষেত্রে বা মিত্র বর্গাদি বলে অবস্থান করিলে সুলক্ষণা স্বাস্থ্য বিশিষ্ট স্ত্রীলাভ হয়, এবং নীচ রাশিগত, শত্রু ক্ষেত্রগত বা শত্রু বর্গগত হইলে বিপরীত ফল হয়। শুক্র শনি যুক্ত, শনির ক্ষেত্র বা নবাংশগত, নীচাংশগত ও পাপসংযুক্ত হইলে জাতক কুস্ত্রী সম্ভোগ পরায়ণ হয়। শুক্র মঙ্গলের ক্ষেত্রে বা নবাংশে বা মঙ্গল যুক্ত বা দৃষ্ট হইয়া অবস্থান করিলে জাতক বারাঙ্গনা রত হয়। শুক্রস্থিত ভবন বা ৭ম ভাব শনির ক্ষেত্র হইয়া মঙ্গলের নবাংশগত হইলে এবং তথায় শনি বা মঙ্গলের দৃষ্টি থাকিলে, কিম্বা ৭ম পতি শনি বা কুজ-গৃহস্থ হইলে পত্নী জারিণী বা কুলটা হয়। ৭ম পতি ও চন্দ্র বা শুক্র যে গ্রহের নবাংশে অবস্থিত হইবে, সেই গ্রহের বর্ণ ও গুণানুসারে স্ত্রীর রূপ গুণাদি হইবে; সুতরাং স্ত্রীর রূপ গুণাদি বিচার করিতে হইলে ঐ গুলির প্রতি লক্ষ্য রাখা আবশ্যক। শুক্রের অষ্টবর্গে শুক্র হইতে ত্রিকোণে ও ৭মে শুভগ্রহ থাকিলে পত্নী পতিপুত্রবতী ও সুলক্ষণা হয়।

**৮। শনির অষ্টবর্গে আয়ু ও মৃত্যু বিচার।** শনির অবস্থিতি ভবন হইতে ৮ম স্থানকে মৃতি বা নিধন স্থান বলা হয়। ঐ স্থানে জাতকের মৃত্যু রোগ, শোক, ও দুঃখাদি আপদ স্থিরীকৃত হয়। লগ্ন হইতে শনিস্থিত ভবন পর্য্যন্ত রাশিতে শনির অষ্টবর্গে যতগুলি রেখা হইবে, তৎরেখা সমষ্টি বৎসরে রোগাদি আপদ এবং শনি হইতে লগ্ন পর্য্যন্ত রাশিতে যত রেখা সমষ্টি হইবে তৎসংখ্যক বৎসরে জীবনে মহৎ দুঃখ হইবে। উক্ত উভয়ের যোগে যত বৎসর হয়, তত বৎসরে জাতকের দুঃখ হয়। যত্নপূর্ব্বক পশ্চাৎ প্রদৃষ্ট মত অষ্টবর্গ শোধন

ও পিণ্ড-স্থাপন পূর্ব্বক স্থির করিবেন; দশাদিতে শুভ থাকিলে এবং জন্ম সময়ে শনি শুভ থাকিলে স্বল্প কষ্টাদি হইবে।

শনির অষ্টবর্গচক্রে যে রাশিতে আদৌ রেখা নাই, বা যেটী স্বল্প রেখান্বিত সেই রাশিতে শনির সঞ্চার হইলে নানাপদ ও বিঘ্ন ঘটিয়া থাকে। শনি ২॥ বৎসর ঐ রাশিতে থাকাকালে, যখন ঐ রাশির মধ্যে যেটী নবতারাচক্রে অশুভ নক্ষত্র, সেই নক্ষত্রে গমন করিলে অধিকতর মন্দ ফল হয়। ঐরূপ স্বল্পরেখান্বিত রাশিতে শনির অবস্থিতি কালে মারক গ্রহের দশা উপস্থিত হইলে, সেই সময়ের মধ্যে যখন শনি সহ রবি ও চন্দ্রের সংযোগ হইবে, তখনই জাতকের নিশ্চয় মৃত্যু ঘটিবে। কিন্তু যে সকল ব্যক্তির কোষ্ঠীতে প্রবল দীর্ঘায়ু যোগ থাকে, তাহারা মৃত্যুতুল্য হইয়া পুনর্জীবন লাভ করিবে। আয়ু ও মৃত্যু গণনা কালে লগ্নের ৮ম, চন্দ্রের ৮ম ও শনির ৮ম স্থানের প্রতি লক্ষ্য রাখা কর্ত্তব্য। শনির অষ্টবর্গে যে রাশি রেখাশূন্য সেই রাশিতে শনি বা রবি আগমন করিলে দৈহিক পীড়া ঘটে।

৯। **অষ্টবর্গে আয়ুগণনা প্রণালী।** চারিটী কেন্দ্রের কোন একটী কেন্দ্রে অন্যকোন গ্রহ সহ চন্দ্র অবস্থান করিলে এবং দশম স্থানে শুভাশুভ গ্রহ থাকিলে, অষ্টবর্গানুসারে জাতকের আয়ুর্দ্দায় নির্ণয় করা বিধেয়।

কিরূপে অষ্টবর্গে আয়ু গণনা করিতে হয় তাহা নিম্নে বিবৃত হইতেছে।

পূর্ব্ব নির্দ্দিষ্ট প্রকারে অভীষ্ট অষ্টবর্গচক্র সকল অঙ্কিত ও তাহাতে রেখা সহ বিন্দুপাত করনান্তর নিম্নোক্ত প্রকারে আয়ুগণনা করিতে হইবে।

অষ্টবর্গচক্রের রেখা বা অঙ্ক দ্বারা বৎসর, প্রত্যেক সমদ্বারা ৭৷৷ দিন এবং প্রত্যেক চারি বিন্দুতে ১ দিন ধরিতে হইবে। অর্থাৎ প্রত্যেক গ্রহের অষ্টবর্গে (দ্বিতীয় পরিচ্ছেদের ২ শ্লোকের মর্ম্মানুসারে রেখা বা অঙ্ক ও বিন্দু পাত করিয়া) অঙ্ক সমষ্টি যত হইবে. এক স্থানে তত বৎসর লিখিতে হইবে এবং যত সম হইবে তত ৭॥ দিন এবং প্রত্যেক চারি বিন্দুতে ১ দিন ধরিয়া তাহার নিম্নে রাখিয়া যোগ দিলে যে সমষ্টি হইবে, তাহাই সেই গ্রহের দত্তায়ু হইবে। ঐ রূপে রব্যাদি ৭টী গ্রহের ও লগ্নের দত্তায়ু নির্ণয় করতঃ পর.পর রাখিয়া যোগ করিলে অভীষ্ট জাতকের অষ্টবর্গে গ্রহদত্ত আয়ু নির্ণীত হইবে।

আয়ুগণনা বহুবিধ। গ্রহগণের অবস্থান অনুসারে ভিন্ন ভিন্ন ব্যক্তির ভিন্ন আয়ু গণনা করিবার বিধান আছে। সকলের পক্ষে আয়ু নির্ণয় একরূপ নহে।

১০। **মৃত্যুমাস ও মৃত্যুদিন নির্ণয়।** অষ্টমাধিপতি গ্রহ যে গ্রহের

দ্বাদশাংশে অবস্থিত, সেই গ্রহের দ্বাদশাংশ-লগ্নচক্রের ত্রিকোণে সূর্য্য ও চন্দ্র যে মাসে ও যে দিনে আগমন করিবে, সেই সময়ে মৃত্যুকাল স্থির করিতে হইবে। বিবিধপ্রকারে অগ্রে মৃত্যুবৎসর নির্ণয় করিয়া তদনন্তর মৃত্যুমাস ও দিন স্থির করিতে হয়। নচেৎ গণনা ভুল হইবে।

৬ষ্ঠ পতি, ৮ম পতি ও ব্যয় পতি গ্রহের স্ফুট রাশ্যাদি যোগ করত রাশি অঙ্ক ১২শের অধিক হইলে ১২শ বাদ দিয়া যে স্ফুট রাশ্যাদি হইবে, সেই রাশ্যাদিতে শনি আগমন করিলে মৃত্যুকাল স্থির করিবেন, কিন্তু সেই রাশিতে শনির অষ্টবর্গে যদি ৪ বা ততোধিক রেখা থাকে, তাহা হইলে মৃত্যু হইবে না। পীড়া হইবে। পুনরায় সেই রাশির ত্রিকোণস্থ (৫ম বা ৯ম) রাশিতে শনির সঞ্চার হইলে মৃত্যু হইবে।

৮ম পতির ত্রিকোণে, ৮ম পতির নবাংশ রাশিতে বা তাহার ত্রিকোণে বা ইহাদের মধ্যে চন্দ্রের অষ্টবর্গে যে রাশিতে স্বল্প রেখা সেই রাশিতে চন্দ্র অবস্থান কালে যে দিন অশুভ তারা হইবে সেই দিন মৃত্যু নিশ্চয় হইবে।

৮ম পতি গ্রহের দ্বাদশাংশে অবস্থিত সেই দ্বাদশাংশ লগ্ন চক্রে ৮ম পতিস্থিত দ্বাদশাংশ-লগ্ন হইতে ত্রিকোণে রাহু এবং ৮ম পতির ত্রিকোণে রবি আসিলে মৃত্যু হইয়া থাকে।

**১১। অষ্টবর্গে গ্রহগণের বিশেষ ফল বিচার ও শুভ কার্য্যারম্ভে অষ্টবর্গ বিচার।** সাধারণতঃ রবি, চন্দ্র, তিথি ও নক্ষত্র শুদ্ধ ও শুভ বিচার করিয়া যাত্রা, ব্যবসাদি শুভ কার্য্যারম্ভ করা হইয়া থাকে। শাস্ত্রে উক্ত হইয়াছে এবং ইহা আমরা পরীক্ষা দ্বারা অবগত হইয়াছি যে, রবি ও চন্দ্রের অষ্টবর্গ বিচার করিয়া কার্য্যারম্ভ করিলে তাহাতে বিশেষ ফললাভ করা যায় এবং অতি সহজে ও স্বচ্ছন্দে কার্য্য সম্পন্ন হয়। সচরাচর প্রায় সকল কোষ্ঠীতেই অষ্টবর্গ গণিত থাকে, কিন্তু দুঃখের বিষয় তাহার ব্যবহার অতি অল্পই হইয়া থাকে।

রবি ও চন্দ্রের অষ্টবর্গ চক্রে যে যে রাশি রেখাবিহীন বা অতি স্বল্প রেখা যুক্ত সেই রাশি এবং সেই সেই রাশিনির্দ্দিষ্ট মাসে বা দিনে কোন শুভ কার্য্য করা উচিত নহে, করিলে বাধা বিঘ্ন ও ক্ষতি হইয়া থাকে। আরও দেখা উচিত যে যখন যে ভাবোক্ত কার্য্য করিবেন (অর্থাৎ যাত্রা ও ব্যবসা ৭ম ভাবোক্ত কার্য্য, গৃহ ভূম্যাদি চতুর্থ ভাবোক্ত কার্য্য ইত্যাদি) তখন লগ্ন বা চন্দ্র হইতে সেই ভাবে অধিক রেখা বিশিষ্ট গ্রহ যেন থাকে।

১২। জক্ষ্মারোগোৎপত্তি। যদি কাহারও লগ্নে চন্দ্র থাকে এবং সেই চন্দ্র যদি চন্দ্রের অষ্টবর্গ চক্রে এক দুই বিন্দু বা তিন বিন্দু যুক্ত রাশিতে থাকে তাহা হইলে সেই জাতক যক্ষ্মা রোগী হয়। আর উক্ত চন্দ্র সহ যদি দুই তিনটী গ্রহ থাকে তাহা হইলে ৩৭ বর্ষে তাহার পিতৃবিয়োগ হয়।

১৩। চিররুগ্ন যোগ। লগ্নে রবি থাকিলে ও সেই রবি অষ্টবর্গচক্রে ২।৩ বিন্দুযুক্ত রাশিতে অবস্থিত হইলে ও সেই রাশি রবির নীচ বা শত্রু গৃহ হইলে জাতক চির রোগী হয়।

১৪। অষ্টবর্গে মঙ্গলের শুভ ফল। অষ্টবিন্দু যুক্ত উচ্চ বা স্বগৃহস্থ লগ্ন, চতুর্থ, নবম বা দশম স্থানগত মঙ্গল দ্বারা জাতক কোটি ধনাধিপ হয়। মেষ, সিংহ, বৃশ্চিক, ধনু ও মকর লগ্নস্থ মঙ্গল অষ্টবর্গে পঞ্চাদি বিন্দুযুক্ত হইলে জাতক রাজতুল্য হয়।

রবির অষ্টবর্গে ঐশ্বর্য্য যোগ। পঞ্চাদি রেখাযুক্ত রাশিস্থ লগ্নগত রবি উচ্চস্থ, স্বগৃহগত বা স্বনবাংশগত হইলে জাতক দীর্ঘায়ু ও ঐশ্বর্য্যশালী হয়।

# চতুর্থ পরিচ্ছেদ।

## মহাষ্টবর্গ গণনা।

অষ্টবর্গ গণনার পর আর একটি পৃথক রাশিচক্র অঙ্কিত করিয়া তাহাতে নিম্নোক্ত প্রকারে অঙ্ক পাত করিলে, পূর্ব্বোক্ত ৮টী অষ্টবর্গ চক্রের মধ্যে রব্যাদি সপ্তগ্রহের ও লগ্নের অষ্টবর্গ চক্রের প্রত্যেক মেষ রাশির রেখা সমষ্টি এই মহাষ্টবর্গের রাশি চক্রের মেষ রাশিতে রাখিবেন। তদনন্তর পূর্ব্বোক্ত প্রকারে বৃষাদি মীন পর্য্যন্ত ১১ শ রাশির রেখা সমষ্টি মহাষ্টবর্গের বৃষাদি মীন পর্য্যন্ত ১১শ রাশিতে যথাক্রমে রাখিবেন। অতঃপর রবি হইতে শনি পর্য্যন্ত ৭টী গ্রহের অঙ্ক সমষ্টি লইয়া এই যে রাশি চক্রটী অঙ্কিত হইল তাহাই মহাষ্টবর্গ চক্র নামে অভিহিত হইয়া থাকে। যাত্রা বিবাহ ও রাজ্যাভিষেকাদি সমস্ত শুভকার্য্যে অষ্টবর্গে গ্রহ শুদ্ধি বিচার আবশ্যক।

মহাষ্টবর্গে শুভাশুভ ফল বিচার। মহাষ্টবর্গ চক্রে যে রাশিতে ৩০ শের অধিক সংখ্যা থাকিবে, সেই রাশি ও লগ্ন জাতকের পক্ষে শুদ্ধ ও অতি শুভ

দায়ক অর্থাৎ সেই রাশি নির্দ্দিষ্ট মাসে ও লগ্নে ও তথায় চন্দ্র অবস্থান কালে যে কার্য্য করিবেন, তাহা নির্ব্বিঘ্নে সম্পন্ন হইবে ও সেই রাশিনির্দ্দিষ্ট মাসে ও চন্দ্রে অর্থ ও সম্মানাদি লাভ হইবে। সেইরূপ ২৫ হইতে ৩০ পর্য্যন্ত অঙ্ক যে রাশিতে থাকিবে, সেই সেই রাশি নির্দ্দিষ্ট মাস, লগ্ন ও চন্দ্র জাতকের মধ্যম ফলদায়ী হইবে, আর যে সকল রাশিতে ২৫শের ন্যূন অঙ্ক থাকিবে, তাহাতে সামান্য ফল হইবে, তাহারা হীনবলী। মহাষ্টবর্গে একটী রাশি হীনবলী হইলেও, অষ্টবর্গে সেই রাশিতে কোন একটী গ্রহের ৭ কিম্বা ৮রেখা থাকিলে এবং সেই গ্রহ তাহাতে উপস্থিত থাকিলে সেই রাশি বলী হয়। যে ব্যক্তির লগ্নের অষ্টবর্গে যে রাশিতে লগ্ন পড়ে, সেই রাশিতে অধিক রেখা থাকিলে জাতকসৌভাগ্যবান ও অর্থবান হয়, বিপরীতে বিপরীত ফল হয়।

## মহাষ্টবর্গে বাল্যাদি খণ্ডা বিচার।

মহাষ্টবর্গচক্রে মীন হইতে মিথুন এই চারি রাশির অঙ্ক একত্র যোগ করিয়া মহাষ্টবর্গরাশি-চক্রের নিম্নে বাম দিকে বাল্যখণ্ডা লিখিয়া তাহার পার্শ্বে রাখিবেন। কর্কট হইতে তুলা পর্য্যন্ত চারি রাশির অঙ্ক মহাষ্টবর্গচক্রের নিম্নে মধ্যস্থলে যৌবনখণ্ডা লিখিয়া তাহার পার্শ্বে রাখিবেন এবং বৃশ্চিক হইতে কুম্ভ পর্য্যন্ত চারি রাশির অঙ্ক সমষ্টি উক্ত চক্রের নিম্নে দক্ষিণ দিকে বৃদ্ধখণ্ডা লিখিয়া তাহার পার্শ্বে রাখিবেন।

যে খণ্ডায় সর্ব্বাপেক্ষা অধিক অঙ্ক হইবে সেই খণ্ডানির্দ্দিষ্ট বয়সে জাতকের অধিক সুখ হইবে। যে খণ্ডায় স্বল্প সংখ্যা তাহাতে দুঃখ হইবে।

অষ্টবর্গবিচার কালে ও জন্মকালে গ্রহগণের বলাবল ও দশান্তর্দ্দশার প্রতি লক্ষ্য রাখা আবশ্যক, অর্থাৎ যে ব্যক্তির জন্মকালে গ্রহগণ বলী, শুদ্ধ ও শুভ সম্বন্ধাবদ্ধ এবং যোগকারক হয়েন, এই বিচার কালীন যদি শুভপ্রদ বলবান গ্রহের অন্তর্দ্দশা বা দশা চলিতে থাকে, তাহা হইলে অষ্টবর্গে গ্রহ অশুদ্ধ বা স্বল্প রেখা বিশিষ্ট রাশিতে অবস্থান করিলেও সম্পূর্ণ অশুভ ফল দিতে সক্ষম হয়েন না, কিন্তু শুভফলের হ্রাস করিয়া থাকে।

সেইরূপ মহাষ্টবর্গের বাল্যাদি খণ্ডা বিচারকালে গ্রহগণের যোগ ও শুভ গ্রহের দশার প্রতি লক্ষ্য রাখা আবশ্যক।

## অষ্টবর্গে ত্রিকোণ শোধন বিধি।

রাশিচক্রং যথামার্গং নিক্ষিপ্যাষ্ট গ্রহস্ত চ। ত্রিকোণশোধনং কুর্য্যাদাদৌ

সর্ব্বেষু শোধনং ॥ ত্রিকোণন্তু কথং প্রোক্তং মেষসিংহাদয়ঃ ক্রমাৎ। বৃষকন্যা মৃগাখ্যেষু তুলাকুম্ভযুগেষু চ ॥ কর্কবৃশ্চিকমীনান্তে ত্রিকোণাঃ স্যুঃ পরস্পরম্। ত্রিকোণেষু চ যন্ন্যূনং তত্তুল্যং ত্রিষু শোধয়েৎ ॥ একস্মিন্ ভবনে শূন্যং তত্রিকোণং ন শোধয়েৎ। সমত্বে সর্ব্বগেহেষু সর্ব্বং সংশোধ্য বুদ্ধিমান্ ॥

## (ক) ত্রিকোণ শোধনান্তর একাধিপত্য শোধন।

এবং ত্রিকোণং সংশোধ্য পশ্চাদেকাধিপত্যতা। ক্ষেত্রদ্বয়ফলানি স্যুস্তদা সংশোধয়েদ্বুধঃ ॥ ক্ষীণেন সহ চান্যস্মিন্ শোধয়েৎ গ্রহবর্জ্জিতে। গ্রহযুক্তে ফলে হীনে গ্রহাভাবে ফলাধিকে ॥ অনেন সহ চান্যস্মিন্ শোধয়েদ্ গ্রহবর্জ্জিতে। ফলাধিকে গ্রহৈর্যুক্তে চান্যস্মিন্ সর্ব্বমুৎসৃজেৎ ॥ উভয়োগ্রহসংযুক্তে ন সংশোধ্যঃ কদাচন। উভয়োগ্রহহীনাভ্যাং সমত্বং সকলং ত্যজেৎ ॥ সগ্রহাগ্রহতুল্যত্বাৎ সর্ব্বসংশোধ্যমগ্রহাৎ। কুলিরসিংহয়োর্ রাশ্যোঃ পৃথক্ ক্ষেত্রং পৃথক্ ফলম্ ॥

## (খ) পিণ্ডোৎপত্তি ও গুণকধ্রুবাঙ্ক।

শোধ্যাবশেষং সংস্থাপ্য রাশিমানেন বর্দ্ধয়েৎ। গ্রহযুক্তেঽপি তদ্রাশৌ গ্রহমানেন বর্দ্ধয়েৎ ॥ গোসিংহৌ দশগুণিতৌ বসুভির্মিথুনালিনৌ। বণিগ্মেষৌ তু মুনিভিঃ কন্যকামকরৌ শরৈঃ ॥ শেষা স্বমানগুণিতা রাশিমানা ইমে ক্রমাৎ ॥ জীবারশুক্রসৌম্যানাং দশবসুমুনীন্দ্রিয়ৈঃ ক্রমাদ গুণকাঃ ॥ বুধস্য সংখ্যাশেষাণাং গ্রহগুণৈ গুণয়েৎ পৃথক পৃথক্ কার্য্যাণাম্ ॥

(ক) পূর্ব্বোক্ত প্রণালীতে প্রথমে অষ্টবর্গ প্রস্তুত করিয়া সকল রাশিতে ত্রিকোণ শোধন করিতে হইবে। ত্রিকোণ রাশি কাহাকে বলে? মেষ, সিংহ ও ধনু এই রাশিত্রয় পরস্পর ত্রিকোণ। সেইরূপ বৃষ, কন্যা, মকর ও মিথুন, তুলা, কুম্ভ ও কর্কট, বৃশ্চিক, মীন পরস্পর ত্রিকোণ। ত্রিকোণ রাশির রেখা দ্বারা ত্রিকোণ শোধন করিতে হয়। ত্রিকোণ শোধনের নিয়ম, যথা—

(১) ত্রিকোণ সম্বন্ধী তিনটী রাশিতে যদি সমান রেখা থাকে, তাহা হইলে সমান রেখা হেতু সমস্ত পরিত্যাজ্য। ৬০৬ পৃষ্ঠাস্থ রবির অষ্টবর্গের উদাহরণে মেষ, সিংহ ও ধনু এই ত্রিকোণ সম্বন্ধী তিনটী রাশিতেই তিনটী করিয়া রেখা আছে। এরূপ স্থলে মেষে ০, সিংহে০, ধনুতে০ হইবে; ঐ উদাহরণে বৃষ, কন্যা ও মকরে চারিটী করিয়া রেখা আছে, ইহাদেরও সকল গুলিতে শূন্য হইবে যথা বৃষ০, কন্যা০ ও মকর০ হইবে। এইরূপ সর্ব্বত্র বিচার্য্য।

(২) যদি ত্রিকোণ সম্বন্ধীয় তিনটি রাশির মধ্যে কোন একটী রাশিতে শূন্য

থাকে, তাহার শোধন হইবে না, অর্থাৎ কোন পরিবর্ত্তন হইবে না, যেমন রেখা বা অঙ্ক তেমনই থাকিবে।

প্রত্যেক ত্রিকোণ সম্বন্ধী তিনটী রাশিতে যে যে রেখা থাকিবে তন্মধ্যে যে রাশিটীর রেখা সংখ্যা সর্ব্বাপেক্ষা ন্যূন, সেই রাশিতে অঙ্ক যথাক্রমে তিনটী রাশির অঙ্ক হইতে বাদ দিয়া সেই সেই রাশি বিয়োগাবশিষ্ট অঙ্ক রাখিতে হইবে। যথা—৬০৬ পৃষ্ঠায় উদাহরণে—মিথুনে ৩, তুলায় ৪ এবং কুম্ভে ৫ অঙ্ক আছে। উক্ত নিয়মানুসারে শোধিত ফল হইবে মিথুন ০, তুলা ১ ও কুম্ভ ২। কর্কট ৫, বিছায় ৬, মীনে ৪, শোধিত ফল মীন ০, কর্কট ১ বিছা ২।

(খ) একাধিপত্য শোধন কালে জন্মকুণ্ডলীতে কোন্ গ্রহ কোন্ রাশিতে আছে, তাহা লক্ষ্য রাখিতে হইবে। যে রাশিতে গ্রহ থাকে তাহাকে সগ্রহ রাশি আর যে রাশিতে গ্রহ না থাকে তাহাকে অগ্রহ বা গ্রহহীন রাশি কহে।

রবি ও চন্দ্র ভিন্ন সকল গ্রহেরই দুইটী করিয়া ক্ষেত্র। যে সকল গ্রহের একটী মাত্র ক্ষেত্র (রবি, চন্দ্র) তাহাদের অঙ্ক একাধিপত্য চক্রে যাহা আছে তাহাই থাকিবে।

রাশিদ্বয়ে আধিপত্য বিশিষ্ট গ্রহের শোধন নিম্নোক্ত প্রকারে হইবে।

| মেষ | | বৃশ্চিক | | | মেষ | বৃশ্চিক |
|---|---|---|---|---|---|---|
| সগ্রহ | ৫ | সগ্রহ | ৫ | = | ৫ | ৫ |
| সগ্রহ | ৫ | সগ্রহ | ৩ | = | ৫ | ৩ |
| ,, | ৫ | ,, | ০ | = | ৫ | ০ |
| ,, | ৫ | অগ্রহ | ৫ | = | ৫ | ০ |
| ,, | ৫ | ,, | ৩ | = | ৫ | ০ |
| ,, | ২ | ,, | ৫ | = | ৩ | ২ |
| ,, | ২ | ,, | ০ | = | ২ | ০ |
| ,, | ০ | ,, | ২ | = | ০ | ০ |
| ,, | ০ | ,, | ০ | = | ০ | ০ |
| অগ্রহ | ৫ | অগ্রহ | ৫ | = | ০ | ০ |
| ,, | ৫ | ,, | ৩ | = | ২ | ৩ |
| ,, | ৫ | ,, | ০ | = | ০ | ০ |
| ,, | ০ | ,, | ০ | = | ০ | ০ |
| সগ্রহ | ০ | সগ্রহ | ০ | = | ০ | ০ |

নিয়ম। ১। অগ্রহ রাশির অধিক অঙ্ক হইতে সগ্রহ রাশির কম অঙ্ক বিয়োগ করিয়া বিয়োগাবশিষ্ট অঙ্ক সগ্রহ রাশির নীচে রাখিবেন। তদনন্তর অগ্রহ রাশির অধিক অঙ্ক হইতে সগ্রহ রাশির নীচে শোধিত ফল বিয়োগ করিয়া অবশিষ্ট অগ্রহ রাশির নীচে রাখিবেন। কম অঙ্ক যেমন আছে তেমনই থাকিবে। অধিক অঙ্ক হইতে কম অঙ্ক বাদ দিয়া অবশিষ্ট বেশী অঙ্কের স্থানে রাখিবেন।

ঐরূপ বৃষ ও তুলা, মিথুন ও কন্যা, ধনু ও মীন এবং মকর ও কুম্ভরাশির একাধিপত্য শোধন করতঃ শুদ্ধ রেখানুসারে ফল বিচার্য্য।

(গ) গুণাঙ্ক ধ্রুবাঙ্ক। যথা, মেষ ৭, বৃষ ১০, মিথুন ৮, কর্কট ৪, সিংহ ১০, কন্যা ৫, তুলা ৭, বিছা ৮, ধনু ৯, মকর ৫, কুম্ভ ১১, এবং মীন ১২।

গ্রহগুণকাঙ্ক। যথা রবি ৫, চন্দ্র ৫, কুজ ৮, বুধ ৫, গুরু ১০, শুক্র ৭ এবং শনি ৫।

পিণ্ডোৎপত্তি। একাধিপত্য শোধন চক্রে যে রাশিতে যে অঙ্ক থাকিবে সেই অঙ্ক দ্বারা রাশিগুণ অঙ্ক গুণ করিবে। সমস্ত রাশির ঐরূপ গুণফল যোগ করিলে যে অঙ্ক হয় তাহাকে রাশিপিণ্ড বলে।

গ্রহপিণ্ড। একাধিপত্য শোধন চক্রস্থিত অঙ্কদ্বারা সেই রাশিস্থিত গ্রহের কিম্বা গ্রহ সমূহের গুণকাঙ্ককে গুণ করিয়া যে যে গুণফল হইবে তাহাদের সমষ্টিকে গ্রহপিণ্ড বলে।

যোগপিণ্ড। গ্রহ পিণ্ডাঙ্কের ও রাশি পিণ্ডাঙ্কের সমষ্টিকে যোগ পিণ্ড কহে।

# দ্বাদশ অধ্যায়।

## আয়ুর্যোগ ও মৃত্যুযোগ বিচার।

## প্রথম পরিচ্ছেদ।—আয়ুর্যোগ বিচার।



১। অপাস্য মরণং জীবে চাহযন্তি শুভাশুভম্।
মরিষ্যতি যদা দৈবাৎ কো ভক্ষতি শুভাশুভম্॥

আয়ুষ্কাল ও মৃত্যুকাল অর্থাৎ জাতকের পক্ষস্বরা আয়ুর পরিমাণ কতবৎসর অগ্রে বিশেষ যত্ন সহকারে গণনা করা উচিত, তৎপরে অন্যান্যভাবের এবং জীবনে সুখদুঃখাদি বিচার বিধেয়; কারণ সমস্ত জীবনের ফলাফল বহু পরিশ্রম সহকারে গণনা করিয়া শেষে দেখিলেন যে অল্প বয়সে সেই জাতকের মৃত্যু ঘটিল। অতএব কোষ্ঠিতে গণিত শুভাশুভ ফল কে ভোগ করিবে।

কোন শিশু জন্মগ্রহণ করিলে অগ্রে তাহার শিশুরিষ্টি বিশেষ যত্ন সহকারে গণনা করিতে হইবে। যদি কোনরূপ রিষ্টি না থাকে এবং চতুর্বিংশতি বৎসর

যাবৎ না উত্তীর্ণ হয় তাবৎ বৃহৎ ও বিস্তৃত রূপ সমস্ত জীবনের ফলাফল সহ জন্মপত্রিকা প্রস্তুত করা বিধেয় নহে। কতকগুলি জাতশিশুর গ্রহ সন্নিবেশ এরূপ অনুকূল থাকে যে তদ্দর্শনে বুঝা যায় যে, সে শিশু দীর্ঘজীবী হইবে। সেই রূপ শিশুর জন্ম পত্রিকা প্রস্তুত করিতে বাধা নাই। পুত্রের কোষ্ঠী প্রস্তুতকালে পিতার কোষ্ঠীতে পুত্রস্থানও দেখা কর্ত্তব্য। রিষ্টিবিষয়ক ব্যাপার তৃতীয় অধ্যায়ে বিবৃত হইয়াছে এবং আয়ু সম্বন্ধীয় সূত্র ও নিয়মাদি ভাব প্রকরণের নিধন ভাবে দ্রষ্টব্য। তথায় বিবিধ প্রকারের মৃত্যুযোগ উল্লিখিত হইয়াছে। অপিচ ত্রিপাপ সপ্তশূন্যাদি পঞ্চস্বরোক্ত গণনায় ও মৃত্যুগণনাধ্যায়েতে অবতরণ করা হইয়াছে।

আয়ু ও মৃত্যুবিচার কিরূপ কঠিন ব্যাপার তাহা নিম্নোক্ত বচন হইতে প্রতীয়মান হইবে।

২। আয়ুশ্চ লোকযাত্রাচ শাস্ত্রেঽস্মিংস্তৎপ্রয়োজনম্। নিশ্চেতুং তন্ন শক্নোতি বশিষ্ঠো বা বৃহস্পতিঃ॥ কিংপুনর্ম্মনুজাস্তত্র বিশেষাত্তু কলৌ যুগে। নষ্টাদিষু চ নাতীব দ্রেক্কাণাদিফলেষু চ॥ বৃঃ পাঃ।

অধুনা অস্মদ্দেশে যে সকল জাতপত্রিকা প্রস্তুত হইয়া থাকে, তাহার অধিকাংশ স্থানেই স্থূলভাবে গণনা হইয়া থাকে। আয়ু ও মৃত্যু বিচারের ত কথাই নাই, অন্যান্য বিচার ও স্থূল ভাবেই হয়। ইহার প্রধান কারণ অনেকের ধারণা যে এক খানা কোষ্ঠী করাইতে হয়, সেই জন্য সন্তান জন্মিলে এক খানা যাহা হউক যেমন তেমন এক জনের দ্বারা একখানা কোষ্ঠী করিয়া রাখেন।

সে যাহা হউক যদি কেহ আয়ু ও মৃত্যুকাল গণনা করিতে অগ্রসর হন তিনি বিশেষ যত্ন ও সতর্কতার সহিত এই গণনা করিবেন।

প্রথমতঃ শনি ও ৮ম পতির বল ও অবস্থান তদনন্তর ৩য় পতি, লগ্নপতি, রবি ও চন্দ্রের বল ও অবস্থান দর্শন করিয়া আয়ু নির্ণয় করিবেন। আমরা অনেক দীর্ঘজীবী ব্যক্তির কোষ্ঠীতে একমাত্র অষ্টমপতি বলী হইয়া তুঙ্গে ও কেন্দ্রে অবস্থান করিতে দেখিয়াছি। মৃত্যু বিচার বিধি নিম্নে উক্ত হইল।

৩। অল্পমধ্যমপূর্ণায়ুঃ প্রমাণমিহ যোগজম্।
বিজ্ঞায় প্রথমংপুংসাং ততো মারকচিন্তনম্॥ বৃঃ পাঃ।

অল্প, মধ্য ও পূর্ণায়ু অগ্রে জানিয়া পশ্চাৎ মারক বিচারে প্রবৃত্ত হওয়া উচিত।

৪। ত্রিবিধ আয়ু। ১। জন্মলগ্নেশ্বরঃ খেটোভানোরধিসুহৃৎ

সুহৃৎ। বা চেদ্দীর্ঘায়ুরথবা সমে মধ্যায়ুরুচ্যতে ॥ অল্পায়ুররিশত্রুশ্চেচ্ছক্রর্ক্কা রবিরত্র চেৎ। ভবেল্লগ্নেশ্বরস্তর্হি জন্মরাশীশ্বরস্তথা ॥ তয়োঃ স এব নাথশ্চেত্তদা যদ্গৃহগো রবিঃ। তদ্দশায়াঞ্চ নির্ণেয়মায়ুর্বিদ্বদ্ভিরেব হি ॥ সুঃ শঃ।

যে লগ্নে জাতকের জন্ম হইয়াছে, সেই লগ্নের অধিপতি গ্রহ যদি রবির মিত্র কিম্বা অধিমিত্র হয়,তাহাহইলে জাতকের দীর্ঘায়ু সূচিত হইবে, সেইরূপ লগ্নাধিপতি রবির সম হইলে জাতকের মধ্যায়ু সূচিত হইবে। এবং শত্রু ও অধি শত্রু হইলে জাতকের অল্পায়ু, আর যদি স্বয়ং রবি লগ্নেশ্বর বা রাশীশ্বর হন তাহা হইলে রবির অধিষ্ঠিত গ্রহের অধিপতি গৃহের দশায় আয়ু নির্ণয় করিবেন।

অন্যচ্চ। ত্রিবিধাশ্চায়ুষো যোগাঃ স্বল্পায়ুর্মধ্যমোত্তমাঃ। দ্বাত্রিংশাৎ পূর্ব্বমল্পায়ুর্মধ্যমায়ুস্ততো ভবেৎ ॥ চতুঃষষ্ঠ্যাঃ পুরস্তাৎ তু ততো দীর্ঘমুদাহৃতম্। উত্তমায়ুঃ শতাদূর্দ্ধং জ্ঞাতব্যং মুনিসত্তম ॥ চতুর্বিংশতির্বর্ষাণামায়ুর্জ্ঞাতুং ন শক্যতে। জপহোমচিকিৎসাদ্যৈর্বালরক্ষাস্তু কারয়েৎ ॥ পিত্রোর্দোষৈর্মৃতাঃ কেচিৎ কেচিন্মাতৃগ্রহৈরপি। অপরেঽরিষ্টযোগাচ্চ ত্রিবিধা বালমৃত্যবঃ ॥ বৃঃ পাঃ।

আয়ুর্যোগ তিন প্রকার, যথা স্বল্পায়ু, মধ্যমায়ু এবং দীর্ঘায়ু। স্বল্পায়ুর্যোগজাত ব্যক্তির ৩২ বৎসরের পূর্ব্বেই মৃত্যু হয়, মধ্যমায়ুর্যোগজাত ব্যক্তির ৩২ হইতে ৬৪ বৎসরের মধ্যে মৃত্যু হয়, এবং দীর্ঘায়ুর্যোগজাত ব্যক্তির ৬৪ বৎসরের পর মৃত্যু হয়। এবং ১০০ শত বৎসরের পর উত্তমায়ু বা পূর্ণায়ু বলিয়া কথিত হয়। ২৪ বৎসর পর্য্যন্ত আয়ু নির্ণয় করা যায় না জপ হোম এবং চিকিৎসা দ্বারা বালককে সর্ব্বদা রক্ষা করিতে হয়। তিন প্রকার অকাল মৃত্যু আছে,যথা কেহ পিতার দোষে অর্থাৎ পূর্ব্বজন্ম কৃত পাপ বশতঃ কেহ বা মাতার গ্রহ বৈগুণ্যে এবং কেহ বা স্বীয় রিষ্টিযোগ বশত অকালে অর্থাৎ ২৪ বৎসরের মধ্যে নিধন প্রাপ্ত হইয়া থাকে।

## আয়ুস্থান ও আয়ুর্দ্দাতা গ্রহ।

ব্যয় ভাবের ২৬ অংশ হইতে তনুভাবের ২৫ অংশ, জায়া ভাবের ২৫ অংশ হইতে নিধন ভাবের ৫ অংশ, নবম ও দশম ভাব এবং আয়ুভাবের ১১ অংশ পর্য্যন্ত স্থান গুলিকে আয়ুস্থান বলিয়া নির্দ্দেশ করে। পাশ্চাত্য জ্যোতির্ব্বিদ টলেমি ( Ptolemy ) প্রভৃতিরও এই মত।

পূর্ব্বোক্ত স্থান সকলের কোন এক স্থানে রবি চন্দ্র অবস্থান করিলে তাঁহারা আয়ুর্দ্দাতা হয়েন। দিবাজন্ম স্থলে রবি এবং রাত্রিজন্ম স্থলে চন্দ্র

আয়ুর্দ্দাতা হয়েন। রবি চন্দ্র উক্ত স্থলে না থাকিলে লগ্ন রাশিই আয়ুর্দাতা বলিয়া পরিগণিত হয়। ঐরূপ রবি, চন্দ্র ও লগ্নরাশির বলাবল শুভাশুভদৃষ্টি দ্বার আয়ু স্থিরীকৃত হইতে পারে।

৬। পিণ্ডায়ুর্দ্দায়। পিণ্ডায়ুর্দ্দায় নামে জ্যোতিষে আয়ুগণনার একটী প্রথা আছে। শাস্ত্রে লেখা আছে ময়দানব, যবনাচার্য্য, মনিথ এবং পরাশর এই চারিজন প্রাচীন জ্যোতিষী পিণ্ডায়ুর্দ্দায়ের প্রবর্ত্তক ও সমর্থক। তথাপি আমরা এই নিয়মের বিশেষ পক্ষপাতি নহি। যে কোন কারণেই হউক এক্ষণে আমরা এই মতের গণনায় বিশেষ ফল দেখিতে পাই নাই। যাহা হউক শিক্ষার্থী জ্যোতিষী গণের পরীক্ষার্থে এই নিয়ম নিম্নে প্রকটিত হইল।

রব্যাদি গ্রহগণ স্বীয় স্বীয় স্বুচ্চাংশাদি স্থানে অবস্থান কালে যেরূপ আয়ুপ্রদান করেণ তাহা নিম্নে প্রদত্ত হইল। এই গণনায় রাহুকেতুকে ধরা হয় না। লগ্নায়ু গণনাকালে উদিত লগ্নের যে কয়েক নবাংশ ভুক্ত, সেই ভুক্তাংশ সংখ্যানুসারে লগ্নায়ু সংখ্যা স্থিরীকৃত হয়। মতান্তরে মেষ হইতে গণনায় লগ্ন যত রাশি হইবে, আয়ুসংখ্যা তত হইবে। যদি কাহারও ধনুলগ্ন হয়, তাহা হইলে তাহার লগ্নপ্রদত্ত আয়ুসংখ্যা হইবে ৯, কারণ মেষ হইতে ধনু নবম রাশি।

স্বউচ্চ ও স্বনীচাংশের মধ্যে অনুপাত করিয়া গ্রহপ্রদত্ত আয়ু নির্ণয় করিতে হয়। এই গণনায় গ্রহগণের তাৎকালিক স্ফুট আবশ্যক, স্ফুট ব্যতিত এই গণনা হইতে পারে না।

গ্রহগণ যখন নীচরাশির স্বনীচাংশে হইতে ক্রমশঃ উচ্চরাশির অভিমুখে গমন করেন, তখন গ্রহদত্ত আয়ুসংখ্যা ক্রমশ অর্দ্ধেকের বেশী হইতে থাকে। যখন স্বুচ্চাংশে উপনীত হন, তখন স্ব স্ব পূর্ণ পিণ্ডায়ু প্রদান করেন। পুনরায় যখন স্বুর্চ্চাংশ হইতে পতিত হইতে থাকেন তখন ক্রমশঃ হ্রাস প্রাপ্ত হইয়া স্বনীচাংশে পুনরায় অর্দ্ধেক হয়।

মেষের ১ম অংশ হইতে তুলার ১ম অংশ পর্য্যন্ত ১৮০ অংশ বা ডিগ্রি। এই ১৮০ অংশে যদি ৯ বৎসর ৬ মাস হয়, প্রত্যেক অংশে কত হইবে। ত্রৈরাশিক দ্বারা নিম্নোক্ত প্রকারে অংশ প্রতি রবির পিণ্ডায়ু ১৯ দিন হয়। এবং রাশি-প্রতি ১ বৎসর ৭ মাস হয়।

১৮০ ডিঃ : ১ :: ৯বঃ ৬মাঃ কত? এইরূপে অন্যান্য গ্রহের অংশ ও রাশিপ্রতি আয়ু নির্ণয় করা যায়।

## গ্রহ প্রদত্ত পিণ্ডায়ু চক্র।

| | স্বর্চ্চাংশে | স্বনীচাংশে | রাশিপ্রতি | অংশপ্রতি |
|---|---|---|---|---|
| রবি | ১৯ বৎসর | ৯ বঃ ৬ মাঃ | ১ বঃ ৭মা | ১৯ দিন |
| চন্দ্র | ২৫ „ | ১২ „ ৬ „ | ২ „ ১ „ | ২৫ „ |
| মঙ্গল | ১৫ „ | ৭ „ ৬ „ | ১ „ ৩ „ | ১৫ „ |
| বুধ | ১২ „ | ৬ „ ০ „ | ১ „ ০ „ | ১২ „ |
| গুরু | ১৫ „ | ৭ „ ৬ „ | ১ „ ৩ „ | ১৫ „ |
| শুক্র | ২১ „ | ১০ „ ৬ „ | ১ „ ৯ „ | ১৯ „ |
| শনি | ২০ „ | ১০ „ ০ „ | ১ „ ২ „ | ১৪ „ |

পূর্ব্বে কথিত হইয়াছে লগ্নায়ু দুই প্রকারে নির্ণয় হইতে পারে। প্রথম যে লগ্নে জন্ম সেই লগ্নের, মেষ হইতে সংখ্যা যত, তত বৎসর লগ্নপ্রদত্ত আয়ু হইবে। দ্বিতীয় লগ্নের যত নবাংশে জন্ম সেই নবাংশ সংখ্যক বৎসর লগ্নপ্রদত্ত আয়ু হইবে। যদি মেষের ২৭ অংশে জন্ম হয়, তাহা হইলে ৮ বৎসর লগ্নায়ু হইবে। কারণ ৯ নবাংশে এক রাশি বা ৩০ অংশ। সিংহের ১০ম অংশে জন্ম হইলে ৩ বৎসর। মনিত্থ প্রভৃতি কোন কোন জ্যোতির্বীব মতে উদিত লগ্নের সংখ্যানুসারে গণনা করা বিধেয়। তাহা হইলে মেষ হইতে কর্কট পর্য্যন্ত ৪ রাশিতে ৪ বৎসর এব সিংহের ১০ অংশ অনুপাত করিয়া ৪ মাস অর্থাৎ ৪ বৎসর ৪ মাস সিংহের ১০ম অংশে লগ্নায়ু হয়।

উক্ত প্রকাবে জাতকের আয়ুনির্ণয় করিয়া দেখিতে হইবে যে আয়ু হ্রাসের কোন কারণ আছে কি না।

**আয়ু হ্রাসের নিয়ম।** কি রূপে এবং কি অবস্থায় আয়ু হ্রাস হয় তাহার নিয়ম নিম্নে প্রদত্ত হইল।

১। গ্রহগণ অস্তমিত হইলে স্ব স্ব নির্দ্ধারিত আয়ুব আর্দ্ধেক দেন।

২। পাপ গ্রহগণ জন্মলগ্নের ১২শ, ১১শ, ১০ম, ৯ম, ৮ম, ৭ম স্থানস্থিত হইলে যথাক্রমে নির্দ্দিষ্ট আয়ু সংখ্যার পূর্ণ, অর্দ্ধ, তৃতীয়াংশ, চতুর্থাংশ পঞ্চমাংশ, এবং ষষ্ঠাংশ হ্রাস হইয়া থাকে। যথা পাপগ্রহ দ্বাদশে সম্পূর্ণ একাদশে অর্দ্ধ দশমে তৃতীয়াংশ ইত্যাদি রূপে আয়ু হানি করিয়া থাকে। কিন্তু যদি ঐ সকল দ্বাদশাদি স্থান শুভগ্রহের ক্ষেত্র হয়; তাহা হইলে পূর্ব্ব নির্দ্দিষ্ট হানি মাত্রার অর্দ্ধেক মাত্র হানি করিবে অর্থাৎ পূর্ণস্থলে অর্দ্ধ, অর্দ্ধ স্থল চতুর্থাংশ ইত্যাদি।

কিন্তু যদি এক রাশিতে একাধিক গ্রহ থাকে, তাহা হইলে তন্মধ্যে যে বলবান কেবলমাত্র তাহার দ্বারাই আয়ু হানি গণনা বিধেয়।

৩। জন্মলগ্নে যদি একটীও পাপগ্রহ ( র, ম, শ, ) স্থিত হয়, তাহা হইলে পূর্ব্বোক্ত প্রকারে নির্দ্ধারিত আয়ু সমষ্টি হইতে নিম্নোক্ত সংখ্যা হ্রাস হইবে।

মেষ রাশির নবাংশ হইতে উদিত নবাংশ পর্য্যন্ত যত সংখ্যক নবাংশ হইবে তদ্দ্বারা আয়ু সমষ্টি গুণ করিয়া ১০৮ দ্বারা হরণ করতঃ যাহা ভাগলব্ধ হইবে, সেই ভাগলব্ধ অঙ্ক পূর্ব্বোক্ত আয়ু সমষ্টি হইতে বিয়োগ করিলে যাহা অবশিষ্ট থাকিবে, তাহাই আয়ুর সংখ্যা। আর যদি লগ্নস্থ পাপগ্রহের উপর কোন শুভগ্রহের দৃষ্টি থাকে, তাহা হইলে উক্ত ভাগলব্ধ অঙ্কের অর্দ্ধেক মাত্র বিয়োগ করিতে হইবে।

## সত্যাচার্য্যের মতে আয়ুর্দ্দায় বিচার।

সত্যাচার্য্য, বরাহমিহিরের সম সাময়িক একজন প্রসিদ্ধ জ্যোতির্ব্বিদ ছিলেন। সত্যাচার্য্যের আয়ুগণনা অনেক প্রাচীন জ্যোতিষী অনুমোদন করিয়াছেন।

সত্যোক্তে গ্রহমিষ্টং লিপ্তীকৃত্বা শতদ্বয়েনাপ্তম্।

মণ্ডলভাগবিশুদ্ধেঽব্দাঃ স্যুঃ শেষাত্তু মাসাদ্যাঃ॥ বৃঃ জাঃ।

এইমতে গণনা করিতে হইলে অগ্রে জন্মকালের রব্যাদি সপ্তগ্রহের এবং লগ্নের স্ফুট বিশুদ্ধরূপে নির্ণয় করা আবশ্যক। তদনন্তর একে একে নিম্নোক্ত প্রকারে গ্রহ প্রদত্ত আয়ু নির্ণয় করিতে হয়। জন্মকালে প্রত্যেক গ্রহ মেষ হইতে যত নবাংশ গমন করিয়াছেন, তত বৎসর আয়ু প্রদান করেন।

**আয়ুনির্ণয়ের নিয়ম।** গ্রহস্ফুটের অংশকে কলায় পরিণত করিয়া তৎসহ গ্রহস্ফুটের কলা যোগ করিয়া ২০০ শত দিয়া ভাগ দিতে হইবে। এক নবাংশ=৩ অংশ ২০ কলা=৩×৬০+২০=২০০ এইরূপে ভাগ দিয়া ভাগলব্ধ কলা অঙ্ক যাহা হইবে তদ্দ্বারা সেই গ্রহ মেষ রাশির আরম্ভ হইতে যত নবাংশ গমন করিয়াছে তাহা জানা যাইবে।

তৎপরে ঐ ভাগ লব্ধাঙ্ককে ১২শ দ্বারা ভাগ করত শোধিত করিয়া ( দ্বিতীয় বার ) ভাগলব্ধ অঙ্ক ত্যাগ করিয়া অবশিষ্ট অঙ্ক অভীষ্ট গ্রহের দত্তায়ুবর্ষ হইবে।

প্রথম বারের ভাগাবশিষ্ট অঙ্ককে ১২ দিয়া গুণ করিয়া ২০০ শত দ্বারা ভাগ দিলে ভাগফল গ্রহদত্ত মাস এবং ভাগাবশিষ্টকে ৩০ দ্বারা গুণ করিয়া ২০০ দিয়া ভাগ দিলে ভাগ ফল গ্রহদত্ত দিন এবং ভাগাবশিষ্টকে ৬০ দিয়া গুণ করিয়া ২০০ দিয়া ভাগ দিলে ভাগফল গ্রহদত্ত দণ্ড হইবে।

এইরূপে গ্রহদত্ত ও লগ্নদত্ত বর্ষ, মাস ও দিন ও দণ্ড নির্ণয় হইবে।

প্রত্যেক গ্রহ ও লগ্ন প্রদত্ত আয়ু নির্ণয় করিয়া একস্থানে স্থাপন পূর্ব্বক যোগ করিলে যোগফলই জাতকের পরমায়ুর পরিমাণ হইবে।

উদাহরণ। এক ব্যক্তির কোষ্ঠীতে রবিস্ফুট—র ৩।২৫।১৩ আছে। প্রত্যেক রাশি ৩০ অংশ, সুতরাং র ১১৫।১৩=১১৫×৬০+১৩=৬৯১৩ কলা

৬৯১৩ / ২০০

২০০ ) ৬৯১৩ ( ৩৪
৬০০
৯১৩
৮০০
১১৩

পুন উক্ত ভাগলব্ধাঙ্ক ৩৪ কে ১২ দিয়া ভাগ দিলে ১২ ) ৩৪ ( ২
২৪
অবশিষ্ট ১০ অঙ্ক রবিপ্রদত্ত আয়ুর পরিমাণ ১০ বর্ষ জানিতে হইবে। পুন প্রথম ভাগাবশিষ্ট ১১৩ কে ১২ দিয়া গুণ করিয়া ২০০ শত দিয়া ভাগ দিলে ভাগফল রবিদত্ত আয়ুর মাস হইবে।

১১৩
১২
২০০ ) ১৩৫৬ ( ৬ মাস
১২০০
১৫৬
৩০

২০০ ) ৪৬৮০ ( ২৩ দিন
৪০০
৬৮০
৬০০
৮০
৬০
৪৮০০ ( ২৪ দ
৮০০
৮০০

এক্ষণে দেখা যাইতেছে রবি দত্ত আয়ু হইল ১০ বঃ ৬ মাঃ ২৩ দি ২৪ দঃ। এইরূপে অন্যান্য গ্রহের ও লগ্নের আয়ু নির্ণয় করিতে হয়। আয়ুগণনার সময় আর একটী বিষয় স্মরণ রাখা কর্ত্তব্য।

প্রথমোক্ত ভাগফল যদি ১২ শের কম হয়, তাহা হইলে তাহাকে ১২ দিয়া ভাগ করা যাইবেনা ; সেস্থলে সেই অঙ্কই গ্রহ প্রদত্ত আয়ুর বর্ষ ধরিতে হইবে।

মনে করুন চন্দ্রের স্ফুট ৩৮।৪৫ পূর্ব্বোক্ত নিয়মে ইহাকে কলায় পরিণত করিলে ৩৮ × ৬০ + ৪৫ = ২৩২৫

২০০ ) ২৩২৫ ( ১১
২২০০
———
১২৫

এগারকে ১২ দিয়া ভাগ দেওয়া যায় না; সুতরাং ১১ সংখ্যাই চন্দ্রপ্রদত্ত আয়ুর বর্ষ জ্ঞাপক।

মাস ও দিনাদি পূর্ব্বের ন্যায় গণনা দ্বারায় নির্ণয় করিতে হইবে। অবশিষ্ট ১২৫ × ১২ ÷ ২০০ ইত্যাদি।

## আয়ুর হ্রাস বৃদ্ধির বিশেষ নিয়ম।

স্বতুঙ্গবক্রোপগতৈস্ত্রিসঙ্গুণং দ্বিরুত্তমস্বাংশকভত্রিভাগগৈঃ।

ইয়ান বিশেষস্তু ভদত্তভাষিতে সমানমন্তৎপ্রথমেহপ্যুদিরিতম্॥

পূর্ব্বোক্ত প্রণালীতে আয়ুর্দ্দায় নির্ণয় করতঃ যে যে গ্রহ তুঙ্গী বা বক্রী হইবে তাহাদের প্রদত্ত আয়ুসংখ্যাকে ত্রিগুণ, যে যে গ্রহ স্ব স্ব ক্ষেত্রে, দ্রেক্কাণে বা নবাংশে অবস্থিত তাহাদের প্রদত্ত আয়ুসংখ্যাকে দ্বিগুণ ধরিতে হইবে। অন্যান্য প্রণালী পিণ্ডায়ু গণনা প্রণালীর ন্যায়।

## লগ্নায়ুগণনা সম্বন্ধে বিশেষ বিধি।

জন্মলগ্ন বলবান হইলে অর্থাৎ লগ্নপতি বুধ বা বৃহস্পতি লগ্নে অবস্থান বা লগ্নকে দৃষ্টি করিলে লগ্ন মেষরাশি হইতে যত রাশি অন্তরে, হইবে, তত বর্ষ লগ্ন প্রদত্ত আয়ু হইবে। এই প্রণালী মতে গণনায় অর্থাৎ লগ্নপতি বৃহস্পতি যদি লগ্নে থাকে বা লগ্নকে দৃষ্টি করে, তাহা হইলে পূর্ব্বোক্ত ক্রূর হরণ নামক আয়ুর হানি করিবার নিয়ম নাই। যদি একই গ্রহ তুঙ্গী এবং বক্রী হয়, তাহা হইলে একবারের বেশী ত্রিগুণ করিতে হইবে না এবং যদি একই গ্রহ স্বক্ষেত্র এবং স্ব নবাংশে বা স্ব দ্রেক্কাণে অবস্থান করে তাহা হইলে একবারের বেশী দ্বিগুণ করিতে হইবে না।

**বৃহৎ পারাশর ও জৈমিনী সূত্রানুসারে আয়ুর্বিচার।** গ্রন্থের কলেবর বৃদ্ধি ও শিক্ষার্থীর জটিলতা বৃদ্ধি দূরীকরণাভিলাষে মূল শ্লোক সকল উদ্ধৃত করিতে বিরত হইলাম।

এই মতে আয়ু বিচার করিতে হইলে জন্মলগ্ন ছাড়া আর একটী লগ্ন প্রস্তুত করিতে হয় তাহার নাম হোরা-লগ্ন।

## হোরালগ্ন নির্ণয় প্রণালী।

এই আয়ু গণনার সৌকার্য্যার্থ আড়াই (২।।০) দণ্ডে একটী লগ্ন কল্পনা করা হয় তাহাই হোরালগ্ন নামে অভিহিত হয়। কোন জাতকের জন্মসময়ের ইষ্টদণ্ড (যত দণ্ড সময়ে জন্ম হইয়াছে) সময়কে (দণ্ডাদিকে) আড়াই দিয়া ভাগদিলে ভাগ ফল যত হইবে তাহা ১২শের অধিক হইলে ১২ বাদ দিয়া ওজ ও যুগ্ম লগ্নানুক্রমে নিম্নোক্ত নিয়মানুসারে জন্মকুণ্ডলীতে স্থাপন করিতে হয়।

যদি ওজলগ্নে জন্ম হয়, তাহা হইলে রবিস্থিত রাশি হইতে এবং যদি যুগ্মলগ্নে জন্ম হয়, তাহা হইলে লগ্ন বা চন্দ্রস্থিত রাশি হইতে গণনা করিতে হয়। (লগ্নস্থিত রাশি অধিকাংশের মত) উক্ত ভাগ ফল সংখ্যা ওজলগ্নস্থলে রবি হইতে গণনা করিয়া যে রাশিতে পতিত হইবে সেইটীই জাতকের হোরালগ্ন হইবে।

উদাহরণ। ১নং কোষ্ঠী ১১১ পৃষ্ঠা দ্রষ্টব্য। এই জাতকের ২২শে জ্যৈষ্ঠ ৩৯ দ ১৬ প ৩০ বিঃ সময়ে জন্ম। উহাকে ২।।০ দিয়া ভাগদিলে ১৬ হয়। ১৬ (দ্বাদশের অধিক হেতু) হইতে ১২ বাদ দিলে ৪ হয়। ধনু ওজলগ্ন সুতরাং রবিস্থিত বৃষ রাশি হইতে চতুর্থ রাশি সিংহ ঐ জাতকের হোরালগ্ন হইল। যুগ্মলগ্ন হইলে রবি হইতে গণনা না করিয়া লগ্ন (মতান্তরে চন্দ্র) হইতে গণনা করিতে হইত। এই মতে গণনা করিতে হইলে নিম্নোক্ত কয়েকটী যুগ্ম-যুগ্ম বিষয় লইয়াই গণনা করিতে হয়।

প্রথম লগ্নপতি ও অষ্টমপতির অবস্থান দ্বারা দীর্ঘ, মধ্য ও অল্পায়ু যোগ নির্ণয়। যদি লগ্নপতি ও অষ্টমপতি একই গ্রহ হয় (অর্থাৎ যদি তুলা বা মেষ লগ্ন হয়, তাহা হইলে লগ্নপতি ও চন্দ্রের দ্বারা। দ্বিতীয় লগ্ন ও হোরালগ্নের অবস্থান দ্বারা; তৃতীয় চন্দ্র ও শনির অবস্থান দ্বারা, কিন্তু যদি চন্দ্র লগ্নে কিম্বা সপ্তমে থাকে তাহা হইলে লগ্ন ও চন্দ্রের অবস্থান দ্বারা। অবস্থানের বিষয় যাহা উক্ত হইল উহার অর্থ এই যে চর, স্থির ও দ্ব্যাত্মক এই তিনের কোনটিতে অবস্থিত। চর রাশির সংখ্যা ১, স্থির রাশির ২ এবং দ্ব্যাত্মক রাশির ৩ সংখ্যা।

### ত্রিবিধ আয়ুর্নির্ণয় চক্র।

| | দীর্ঘায়ু যোগ | | | মধ্যায়ু যোগ | | | অল্পায়ু যোগ | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| লঃ পঃ | ১ | ২ | ৩ | ১ | ২ | ৩ | ১ | ২ | ৩ |
| অঃ পঃ | ১ | ৩ | ২ | ২ | ১ | ৩ | ৩ | ২ | ১ |

এই নিয়মে লগ্ন ও হোরালগ্ন এবং শনি ও চন্দ্র (চন্দ্র লগ্নে বা ৭মে থাকিলে লগ্ন ও চন্দ্র) এবং ও তুলা লগ্নস্থলে লগ্নপতি ও চন্দ্রের দ্বারা উক্ত প্রকারে উক্ত চক্রের ১ম স্তম্ভের লঃ পঃ ও অঃ পঃ স্থলে স্থাপন পূর্ব্বক বা স্থাপিত মনে করিয়া আয়ু নির্ণয় কর্ত্তব্য। যদি তিন প্রকার গণনায় দীর্ঘায়ু যোগ হয়, তাহা হইলে নিশ্চয় জাতকের দীর্ঘায়ু যোগ হইবে। নতুবা দুইমতে যেরূপ আয়ু নির্ণয় হইবে জাতকের তদ্রূপ আয়ু হইবে। তিন মতে তিন্ন প্রকার হইলে লগ্ন ও হোরালগ্নের মতে নির্ণীত আয়ু গ্রাহ্য। নিম্নে একটী প্রস্তার চক্র প্রদত্ত হইল।

প্রস্তার চক্র।

| | | |
|---|---|---|
| ১ দীর্ঘ ১ | ১ মধ্য ২ | ১ অল্প ৩ |
| ২ দীর্ঘ ৩ | ২ মধ্য ১ | ২ অল্প ২ |
| ৩ দীর্ঘ ২ | ৩ মধ্য ৩ | ৩ অল্প ১ |

কক্ষা বৃদ্ধি ও কক্ষাহ্রাস। পূর্ব্বোক্ত প্রকারে আয়ু নির্ণয় করিয়া গুরু ও শনি প্রভৃতির দ্বারা কক্ষা বৃদ্ধি বা হ্রাস হইয়াছে কিনা দেখা আবশ্যক; কক্ষা বৃদ্ধি হইলে একস্তর বৃদ্ধি ও হ্রাসে নির্ণীত আয়ুর একস্তর হ্রাস হইয়া থাকে। অর্থাৎ দীর্ঘায়ু স্থলে মধ্যায়ু ইত্যাদি রূপে বৃদ্ধি হয়।

শনি শুভ গ্রহ কর্ত্তৃক যুক্ত, দৃষ্ট, শুভক্ষেত্রস্থ ও তুঙ্গস্থ হইলে কক্ষা বৃদ্ধি হয়। গুরু লগ্নে, ৭মে, ১০মে স্বগৃহে, মূল ত্রিকোণে ও তুঙ্গে অবস্থান করিলে কক্ষা বৃদ্ধি হয়। কক্ষা বৃদ্ধি, অল্পায়ু স্থলে মধ্যায়ু; মধ্যায়ু স্থলে দীর্ঘায়ু এবং দীর্ঘায়ু স্থলে ছিয়ানব্বই বৎসরের ঊর্দ্ধকাল পর্য্যন্ত; এইরূপ বৃদ্ধিকে কক্ষা বৃদ্ধি এবং ইহার বিপরীত ক্রম গণনায় কক্ষাহ্রাস হয়। একরাশি বৃদ্ধি ও এক রাশি হ্রাস অর্থ ৯ বৎসর বৃদ্ধি বা হ্রাস বুঝায়, কারণ এক রাশিতে ৯টী নবাংশ হয়।

মহর্ষি জৈমিনি নবাংশদশা দ্বারা মৃত্যু বিচার করিয়াছেন।

## কক্ষাবৃদ্ধির নিয়ম।

১। লগ্ন বা তৎ সপ্তমস্থান, আত্মকারক গ্রহ বা তৎ সপ্তমস্থান বা উহাদের ত্রিকোণে শুভগ্রহ থাকিলে কক্ষাবৃদ্ধি হয়।

২। আত্মকারক গ্রহ, শুভগ্রহ, অনীচরাশিগত, শুভযুক্ত বা তুঙ্গস্থ হইলে কক্ষা বৃদ্ধি হয়। ঐ সকল স্থানে পূর্ণচন্দ্র ও শুক্র থাকিলে কক্ষাবৃদ্ধি না হইয়া একরাশি বা ৯ বৎসর মাত্র বৃদ্ধি হয়।

৩। লগ্নে, ৭মে, ১০মে গুরু পাপাদৃষ্ট ও পাপাযুক্ত হইলে কক্ষাবৃদ্ধি হয়।

## কক্ষা হ্রাসের নিয়ম।

১। লগ্ন বা সপ্তমস্থান পাপগ্রহের মধ্যবর্ত্তী অর্থাৎ ২য়ে লগ্নের ও দ্বাদশে এবং ৬ষ্ঠে ও ৮মে পাপ গ্রহ থাকিলে (২) লগ্নে, ৫মে ও ৯মে পাপগ্রহ থাকিলে (৩) আত্মকারক * গ্রহের ও ঐরূপ লগ্নবৎ অবস্থা হইলে অর্থাৎ (আত্মকারক গ্রহকে লগ্ন মনে করিয়া) ঐরূপ পাপমধ্যবর্ত্তী হইলে বা আত্মকারক গ্রহের ত্রিকোণে পাপগ্রহ থাকিলে (৪) ঐ কারক গ্রহ পাপগ্রহ, নীচ গত, অনুচ্চ রাশিতে পাপযুক্ত হইলে (৫) গুরু ২য়, ৬ষ্ঠ, ৮ম, ১২শ এবং ৫ম ও ৯মে পাপযুক্ত হইলে (৬) গুরু নীচ রাশিগত বা অতুঙ্গরাশিতে পাপযুক্ত হইলে কক্ষাহ্রাস হয়। ঐ সকল স্থানে শনি থাকিলে কক্ষা হ্রাস হয় না পরন্তু এক রাশি বা ৯ বর্ষ হ্রাস হয়।

**যোগজায়ু।** গ্রহগণ পরস্পরের যোগাযোগে, পরস্পরের দৃষ্টিতে ও অবস্থান ভেদে জাতককে যেরূপ আয়ুপ্রদান করিয়া থাকে তাহা নিম্নে বিবৃত হইল।

**দীর্ঘায়ুযোগ।** ১। জন্মসময়ে লগ্নাধিপতি সম্পূর্ণ বলবান হইয়া কেন্দ্রস্থ কোন শুভগ্রহ কর্ত্তৃক অবলোকিত হইলে জাতককে দীর্ঘায়ু করে।

২। যদি ধনুরাশির শেষার্দ্ধে জন্ম হয় এবং বুধ ব্যতীত অন্য সমস্ত গ্রহ স্বীয় স্বতুঙ্গে অবস্থান করে ও বুধ বৃষ রাশির ২৪ অংশে অবস্থিতি করে তাহা হইলে জাতক পূর্ণায়ু প্রাপ্ত হয়।

৩। বৃহস্পতি ও শুক্র কেন্দ্রে এবং চন্দ্র একাদশে থাকিলে জাতকের ১২০ বৎসর পরমায়ু হয়।

৪। শুভগ্রহগণ কেন্দ্রে অবস্থান করিলে জাতমানব ১২০ বৎসর জীবিত থাকে। কিন্তু লগ্নপতি ও মঙ্গল ৮মস্থ হইলে উক্ত আয়ুর হ্রাস হয়।

৫। লগ্নাধিপতি ও বৃহস্পতি কেন্দ্রে অবস্থান করিলে এবং কেন্দ্র, ত্রিকোণ ও অষ্টমস্থান পাপগ্রহ বিহীন হইলে জাতক ১২০ বর্ষ জীবিত থাকে।

৬। জন্মকালে সমস্ত গ্রহ ৯মে থাকিলে ১২০ বর্ষ আয়ু হয়।

---

* আত্মকারক গ্রহ। জৈমিনি সূত্রানুসারে (আত্মাধিকঃ কলাদিভির্নভোগঃ সপ্তানামষ্টানং বা) আত্মকারক গ্রহ নির্ণয় করিতে হইলে সমস্ত গ্রহের স্ফুট জানা আবশ্যক। রাশি বাদে যে গ্রহের অংশাদি সর্ব্বাপেক্ষা অধিক সেই গ্রহই আত্মকারক। দুই তিন গ্রহের অংশ সমান হইলে যাহার কলাদি অধিক হইবে সেই গ্রহই আত্মকারক হইবে। সর্ব্বাপেক্ষা রাহুর স্ফুটাংশ কলা ন্যূন হইলে রাহুই আত্মকারক হইবে; কারণ রাহুর বিপরীত গতি।

৭। জন্মকালে লগ্নাধিপতি বলবান হইলে ও শুভ গ্রহগণ স্ব স্ব ক্ষেত্রে অবস্থান করিলে জাতকের ১২০ বৎসর পরমায়ু হয়।

৮। বৃহস্পতি ও শুক্র কেন্দ্রে থাকিলে জাতকের ১০০ বৎসর পরমায়ু হয়।

৯। কর্কট রাশিতে বৃহস্পতি ও কেন্দ্রে শুক্র অবস্থান করিলে জাতকের ১০০ বৎসর পরমায়ু হয়।

১০। লগ্নাধিপতি ৮মে, চন্দ্র ১০মে এবং অন্যান্য গ্রহ সকল ৯মে থাকিলে এবং বৃহস্পতি বলবান হইলে জাতব্যক্তি ১০০ বৎসর জীবিত থাকে।

১১। কর্কটলগ্নে জন্ম হইলে যদি চন্দ্র ও বৃহস্পতি ৩য়, ৬ষ্ঠ বা ১১শ স্থানে এবং কেন্দ্রে বুধ সহ শুক্র, অবস্থান করিলে, জাতকের ১০০ বর্ষ আয়ু হয়।

১২। যদি শুভগ্রহগণ চতুর্থ বা নবমস্থ হইয়া বৃহস্পতির নবাংশে কিম্বা তাহারা দ্বিতীয় বা দ্বাদশ স্থানস্থ হইয়া সম রাশির নবাংশে অবস্থান করে এবং পূর্ণচন্দ্র লগ্নগত হয়, তাহা হইলে জাতকের ১০০ বৎসর পরমায়ু হয়।

১৩। পঞ্চমে কিম্বা নবমে শুভগ্রহ এবং কর্কটরাশিতে বৃহস্পতি অবস্থান করিলে জাতক ৮০ বৎসর পর্য্যন্ত বাঁচিতে পারে।

১৪। বৃশ্চিক রাশি জন্মলগ্ন হইয়া তাহাতে বৃহস্পতি অবস্থান করিলে অথবা মূলত্রিকোণে শুভগ্রহ ও তুঙ্গস্থানে বৃহস্পতি থাকিলে এবং লগ্নাধিপতি বলবান হইলে জাতকের ৮০ বৎসর পরমায়ু হয়।

১৫। লগ্নাধিপতি পাপগ্রহদৃষ্ট এবং শুভগ্রহ সকল বলবান হইলে এবং চন্দ্র শুভগ্রহের হোরাদিতে থাকিলে জাতমানব ৭৩ বৎসর জীবিত থাকে।

মধ্যায়ুর্যোগ। ১। চন্দ্র স্বীয় ক্ষেত্রে বা লগ্নে অবস্থান করিলে এবং সপ্তমস্থানে শুভগ্রহ থাকিলে জাতকের ৬০ বৎসর পরমায়ু হয়।

২। বৃষলগ্নে জন্ম হইয়া তাহাতে চন্দ্র অবস্থান করিলে এবং শুভগ্রহ স্বীয় ক্ষেত্রস্থ হইলে জাতমানব ৬০ বৎসর জীবিত থাকে।

৩। কর্কটে রবি, দশমে পাপগ্রহ সহ চন্দ্র এবং বৃহস্পতি কেন্দ্রে অবস্থান করিলে জাতব্যক্তি ৫৫ বৎসর পর্য্যন্ত বাঁচিয়া থাকে।

৪। ৪র্থ কিম্বা ১০মে বুধ, লগ্নে, ৮মে বা ১২শে চন্দ্র এবং যে কোন রাশিতে গুরু ও শুক্র একত্রে থাকিলে জাতক ৫৫ বৎসর জীবিত থাকিবে।

৫। শুভগ্রহ সকল অষ্টম ভিন্ন অন্যস্থানে এবং লগ্নাধিপতি ৬ষ্ঠ, অষ্টম বা দ্বাদশস্থানে অবস্থিতি করিলে জাতক ৬০ বৎসর বাঁচিয়া থাকে।

অল্পায়ুর্যোগ। ১। যদি বুধ বলবান হইয়া কেন্দ্রে থাকে এবং অষ্টম স্থানে

কোন পাপগ্রহ থাকে, তাহা হইলে মানব ৩০ বৎসব বাঁচিবে; কিন্তু অষ্টমস্থানে শুভগ্রহেব দৃষ্টি থাকিলে ৪০ বৎসর বাঁচিবে।

২। যদি লগ্নাধিপতি ও চন্দ্র বলহীন এবং পাপদৃষ্ট হইয়া ৩য়, ৬ষ্ঠ, ৯ম বা ১২শ স্থানে অবস্থিতি কবে, তাহা হইলে মানব ৩২ বৎসব জীবিত থাকে।

৩। লগ্নে রবি এবং দ্বিতীয় ও দ্বাদশস্থানে পাপগ্রহ থাকিলে জাতব্যক্তি ৩১ বৎসর জীবিত থাকে।

৪। অষ্টমাধিপতি নবমস্থানে এবং লগ্নাধিপতি পাপদৃষ্ট হইয়া অষ্টমস্থানে অবস্থান কবিলে জাত ব্যক্তিব ২৪ বৎসর পবমায়ু হয়।

৫। যদি বৃহস্পতি চন্দ্র কর্তৃক দৃষ্ট হইয়া কোন একটী পাপগ্রহ সহ লগ্নস্থ হয় এবং অষ্টম স্থানে কোন গ্রহের অবস্থান না থাকে, তাহা হইলে জাতকের ২২ বৎসব পবমায়ু হয়।

৬। লগ্নাধিপতি বলহীন, চন্দ্র ক্ষীণ, কোন্ পাপগ্রহ অষ্টমস্থ এবং অষ্টমাধিপতি কেন্দ্রস্থ হইলে অথবা শুভগ্রহগণ ৩য়, ৬ষ্ঠ, ৯ম বা ১২শ স্থানে এবং চন্দ্র ও শনি ৬ষ্ঠ, ৮ম বা ১২শ স্থানে অবস্থান কবিলে অথবা রাহু ও চন্দ্র ভিন্ন দুইটী পাপগ্রহ অষ্টমস্থ হইলে অথবা কেন্দ্রে রবি শনি এবং লগ্নে মঙ্গল অবস্থান কবিলে জাতক ২০ বৎসব বাঁচিয়া থাকে।

৭। দ্ব্যাত্মকবাশি যদি জন্মলগ্ন হয় এবং তাহাতে শনি থাকে এবং অষ্টম ও দ্বাদশাধিপতি বলহীন হয় তাহা হইলে জাতক ২৫ বৎসব জীবিত থাকে।

৮। কেন্দ্রে বা দ্বাদশে বৃহস্পতি এবং পাপযুক্ত লগ্নপতি ৩য়, ৬ষ্ঠ বা ৯মে অবস্থান কবিলে অথবা অষ্টমে ও কেন্দ্রে কোন গ্রহ না থাকিয়া কর্কটে চন্দ্র ও মঙ্গল অবস্থান কবিলে, অথবা বৃহস্পতি ও শুক্র লগ্নস্থ এবং অন্য পাপগ্রহ সহ মঙ্গল পঞ্চমস্থ হইলে অথবা পাপগ্রহ দৃষ্ট বা যুক্ত হইয়া বাশ্যাধিপতি রবি সহ জন্মলগ্নে থাকিলে জাতক অল্পায়ু হয়।

জাতকালঙ্কাব প্রণেতা এইরূপে ত্রিবিধ আয়ু নির্দ্দেশ কবিয়াছেন। ভিন্ন ভিন্ন জ্যোতির্ব্বিদগণ ভিন্ন ভিন্ন উপায়ে আয়ুগণনা কবিয়াছেন, কিন্তু এই ক্ষুদ্র গ্রন্থে সে সমস্ত গুলিব সমাবেশ হওয়া অসম্ভব।

কোষ্ঠী প্রস্তুত কিম্বা বিচাবকালে উক্তপ্রকাবে জাতকেব আয়ু সংখ্যা স্থিবীকবণ পূর্ব্বক কোন্ গ্রহেব দশায় মৃত্যু হইবে স্থিব করিতে হয়। তদনন্তব যে গ্রহ মাবক হইয়াছে, তাহাদেব দশান্তর্দ্দশাব মধ্যে যে বৎসব ত্রিপাপের বৎসব পড়িবে ও গোচবে সমস্ত গ্রহ অশুভ হইবে এবং সপ্তশূন্যেব বৎসর

হইবে বা বর্ষ প্রবেশে মৃত্যুযোগ পড়িবে সেই বৎসর তাহার মৃত্যু নিশ্চয় করিবেন।

সাধারণত মানবগণ ষড়দশা ভোগ করিয়া থাকে অর্থাৎ যে গ্রহের দশায় জন্মগ্রহণ করে তাহা হইতে ষষ্ট গ্রহের দশায় মানবলীলা সম্বরণ করে। যদি কেহ রবির দশায় (অষ্টোত্তরী মতে) জন্মগ্রহণ করে, তাহা হইলে বৃহস্পতির দশায় তাহাব মৃত্যু হইবে। কিন্তু এইটী স্থূল নিয়ম মাত্র; ইহা দ্বারা প্রকৃত আয়ু বা মৃত্যু অবগত হওয়া যায় না। তবে মোটামুটী এইরূপ একটা ধরিয়া লইয়া সাধারণ কোষ্ঠী সকল প্রস্তুত হইয়া থাকে। কারণ অল্প লোকেই ষড়দশা অতিক্রম করিতে সক্ষম হয়। কিন্তু যখন এ নিয়মটী সর্ব্বসাধারণে প্রয়োগ হইতে পারে না, তখন এই নিয়মাবলম্বনে মৃত্যু বিচার যুক্তিযুক্ত নহে। মৃত্যু বিচার অতি কঠিন ও আবশ্যকীয় গণনা। ইহা বিশেষ সহিষ্ণুতা ও বিচক্ষণতার সহিত দেখিতে হইবে; মৃত্যু বিচার সম্বন্ধে বহুল নিয়ম ও মত আছে; আমরা এই গ্রন্থের স্থানে স্থানে তাহার উল্লেখ করিয়াছি, এস্থলেও নবশিক্ষার্থীদিগের জন্য আরও কথঞ্চিৎ মাত্র পর পরিচ্ছেদে সন্নিবিষ্ট করিলাম।

# দ্বিতীয় পরিচ্ছেদ।

## মৃত্যু বিচার।

১। অষ্টমং হ্যায়ুষঃ স্থানমষ্টমাদষ্টমঞ্চ যৎ। তয়োরপি ব্যয়স্থানং মারকস্থানমুচ্যতে॥

জন্মলগ্ন হইতে অষ্টমস্থানকে আয়ুস্থান কহে অর্থাৎ এই স্থানে আয়ুবিচাব করা হয়। এবং অষ্টমস্থানের অষ্টমস্থান অর্থাৎ লগ্ন হইতে তৃতীয় স্থানকেও আয়ুস্থান কহে। আর উক্ত দুই স্থানের ব্যয়স্থান বা ১২শ স্থান অর্থাৎ যথাক্রমে সপ্তম এবং দ্বিতীয় স্থান মারকস্থান বলিয়া অভিহিত হয়; উক্ত স্থানাধিপতি, উক্ত স্থানস্থ বা তাহাদের সহ সম্বন্ধকারী গ্রহের দ্বারা মৃত্যু বিচার করিতে হয়।

২। তত্রাপ্যাদ্যব্যয়স্থানাদ্দ্বিতীয়ং বলবত্তরম্। তদীশিতুস্তত্রগতা পাপিনস্তেন সংযুতাঃ॥

পূর্ব্বোক্ত সপ্তম ও দ্বিতীয় স্থানদ্বয়ের মধ্যে দ্বিতীয় স্থানটী প্রবল মারক; অর্থাৎ সপ্তমাধিপতি অপেক্ষা দ্বিতীয়াধিপতি প্রবল মারক। উক্ত গ্রহের দশায় মৃত্যু উত্তীর্ণ হওয়া অতীব সুকঠিন। আরও দ্বিতীয় স্থানস্থিত মারকাধিপতি সহ সম্বন্ধকারী তৃতীয়, ষষ্ঠ ও একাদশাধিপতি গ্রহও মারক বলিয়া পরিগণিত হয়।

বিচার—মনে করুন একটী দীর্ঘায়ু ব্যক্তির দ্বাত্রিংশৎ বৎসর বয়সের সময় তাহার দ্বিতীয়াধিপতি বা অন্ত কোন মারক গ্রহের দশা আরম্ভ হইল। এক্ষণে জিজ্ঞাস্য হইতে পারে, যে উক্ত গ্রহের দশায় সেই ব্যক্তির মৃত্যু হইবে কি না? উক্ত গ্রহের দশায় সেই ব্যক্তির মৃত্যু সম্ভবপর নহে; কারণ সে ব্যক্তি দীর্ঘায়ু-যোগে জন্মগ্রহণ করিয়াছে। চতুঃষষ্টি বৎসরের পর যে মারক গ্রহের দশা আসিবে সেই দশায় তাহার মৃত্যু হইবে।

৩। তেষাং দশাবিপাকেষু সম্ভবে নিধনং নৃণাম্। তেষামসম্ভবে সাক্ষাদ্ব্যয়াধীশদশাস্বপি॥

:মারকাধিপতি, মারকস্থানস্থিত ও মারকাধিপতি সহ সম্বন্ধ বিশিষ্ট গ্রহগণের দশা অন্তর্দ্দশা ও প্রত্যন্তর্দ্দশায় মৃত্যু হইয়া থাকে। উক্ত মারক গ্রহের দশায় মৃত্যু অসম্ভব হইলে দ্বাদশাধিপতির দশায় মৃত্যু হইবে। যখনই ঐ সকল গ্রহের দশা অন্তর্দ্দশা আসিবে তখনই যে মৃত্যু হইবে এরূপ নহে।

অল্পায়ুর্যোগজাত ব্যক্তির অল্পায়ু কাল মধ্যে (৩২ বা ৩৯ বৎসর মধ্যে) ঐ সকল গ্রহের দশা ও অন্তর্দ্দশাদি কালে মৃত্যু নিশ্চয় করিতে হইবে। সেইরূপ মধ্যায়ু ও দীর্ঘায়ু যোগজাত ব্যক্তির যথাবিহিত কাল মধ্যে ঐ সকল গ্রহের দশান্তর্দ্দশা কালে মৃত্যু ঘটিবে।

৪। অলাভে পুনরেতেষাং সম্বন্ধেন ব্যয়েশিতুঃ। কচিচ্ছুভানাঞ্চ দশাস্বষ্টমেশ দশাসু॥

যদি কাহারও অল্পায়ু বা মধ্যমায়ু হয় এবং তাহার আয়ুকাল মধ্যে যদি পূর্ব্বোক্ত মারকাধিপতিদিগের দশা অন্তর্দ্দশা না প্রাপ্ত হওয়া যায়, তাহা হইলে কিরূপে মৃত্যু নির্ণয় করিতে হইবে তাহাই বলা যাইতেছে। ব্যয়াধিপতি ও তৎসহ সম্বন্ধবিশিষ্ট শুভগ্রহের দশান্তর্দ্দশায় এবং অষ্টমাধিপতি গ্রহের দশাও মৃত্যুপ্রদ হইয়া থাকে।

৫। কেবলানাঞ্চপাপানাংদশাসুনিধনংকচিৎ। কল্পনীয়ংবুধৈর্ন্নৃণাংমারকাণামদর্শনে॥

যদি কোষ্ঠীতে প্রকৃত মারক গ্রহ দেখিতে না পাওয়া যায় তাহা হইলে জ্যোতির্ব্বিদগণ কেবল পাপগ্রহের (ত্রিষড়ায়পতির) দশাতেই মৃত্যু অবধারণ করিয়া থাকেন।

৬। মারকৈঃ সহসম্বন্ধান্নিহন্তাপাপকৃচ্ছনিঃ। অতিক্রম্যেতরান্সর্ব্বান্ ভবত্যেব ন সংশয়ঃ

শনি যদি তৃতীয়, ষষ্ঠ বা একাদশাধিপতি হইয়া মারকাধিপতি সহ সম্বন্ধাবদ্ধ হয় তাহা হইলে শনি অন্য মারক গ্রহকে অতিক্রম করিয়া স্বয়ং প্রবল মারক হইয়া থাকে, ইহাতে কোন সন্দেহ নাই।

অষ্টোত্তরী দশাতে এই ছয়টী নিয়ম প্রয়োগ হইবে না। বিংশোত্তরী দশামতে ইহার বিচার করিতে হইবে।

৭।ক্রূরবাশৌস্থিতঃপাপঃষষ্ঠে চ নিধনেতথা।তৎস্থিতেনারিণাদৃষ্টঃস্বপাকে মৃত্যুদোগ্রহঃ

যদি অশুভ গ্রহের ক্ষেত্রস্থ অশুভগ্রহ ষষ্ঠ বা অষ্টম স্থানগত হয় এবং পাপগ্রহের ক্ষেত্রস্থ শত্রুগ্রহ কর্ত্তৃক দৃষ্ট, হয় তাহা হইলে উক্ত ষষ্ঠ অথবা অষ্টম ভাবস্থ পাপগ্রহের দশামধ্যে মানবের মৃত্যু হইয়া থাকে।

৮।অষ্টমেন্দোর্দ্দশা মৃত্যুর্ব্বন্ধমস্তমিতস্য চ। শুভস্য বক্রিনোরাজ্যং পাপস্য ব্যসনাটনে॥

অষ্টমস্থ চন্দ্রের দশাতে মানবের মৃত্যু হইয়া থাকে। আর অস্তগত গ্রহের দশাতে বন্ধন হইয়া থাকে এবং বক্রী শুভ গ্রহের দশায় রাজ্য প্রাপ্তি ও বক্রী পাপ গ্রহের দশায় অষ্টাদশ প্রকার বিপদ ও ভ্রমণ হয়।

---

# ত্রয়োদশ অধ্যায়।

## গ্রহপীড়া ও গ্রহশান্তি।

## প্রথম পরিচ্ছেদ।—গ্রহ-পীড়া।

কোন্ গ্রহের কোন্ ব্যাধি তাহা লিখিত হইতেছে।

রবি—মস্তিষ্ক, হৃদয়, চক্ষু ও মুখ-রোগ, শরীর ও হৃদকম্প, ছর্দ্দি-গরমি, মরক, বিসূচিকা এবং যে সকল জ্বরে দেহ পচিয়া যায়।

চন্দ্র—গণ্ডমালা, গলগণ্ড, শূল, উদরাময়, শ্লীপদ, জলদোষের পীড়া, মূত্রাশয়ের দোষ এবং পাক্ষিক জ্বর।

মঙ্গল—পিত্তরোগ, হাম, বসন্ত, ব্রণস্ফোটক, দদ্রু, রক্তস্রাব, রক্তামাশয়, অর্শ, ভগন্দর, দন্তশূল, মূত্রকৃচ্ছ্র, বহুমূত্র, কুৎসিৎ পীড়া, দাহকজ্বর অস্ত্রাঘাৎ ও দহন।

বুধ—চর্মরোগ, ক্লিষ্টতা, শিরঃপীড়া, মৃগিরোগ, অস্ফুটবাক্য, স্মৃতি ও বাকশক্তি হীনতা. বাক্‌রোধ, অজীর্ণ, ছর্দ্দি, জিহ্বারোগ।

বৃহস্পতি—ছর্দ্দি, কাস, শ্বাসযন্ত্রের রোগ, কণ্ঠস্থ বেদনা, তালুর রোগ, যকৃৎ ও সন্ন্যাস।

শুক্র—ধাতুরপীড়া, উপদংশ, বীর্য্যহীনতা, বহুমূত্র, মূত্রকৃচ্ছ্র, গর্ভাশয়ের রোগ ও সমস্ত নিন্দনীয় পীড়া।

শনি—বধিরতা, পদবিকলতা, প্লীহা, পক্ষাঘাৎ, শরীর কম্পন, উদরী, বাত, বায়ুরোগ, শ্বাসরোগ ও যক্ষ্মা।

**কোন্ গ্রহের কোন্ অঙ্গে অধিকার।** রবির অধিকৃত; অঙ্গ মস্তক ও মুখ; চন্দ্রের বক্ষ ও কণ্ঠ; মঙ্গলের পৃষ্ঠ ও উদর; বুধের হস্ত ও পদ; বৃহস্পতির কটি ও ঊর্দ্ধ উরু প্রদেশ; শুক্রের কোষও গুহ্যদেশ, শনির জানু ও নিম্ন উরুদেশ।

জাতকের জন্মকুণ্ডলিতে যে যে গ্রহ প্রতিকূল, তত্তৎ গ্রহের দশান্তর্দ্দশায় গ্রহাধিকৃত অঙ্গে পীড়া জন্মে। গ্রহনির্দ্দিষ্ট পীড়া, গ্রহ নির্দ্দিষ্ট অঙ্গ এবং গ্রহ প্রতিকূল কিম্বা অনুকূল, তাহা গ্রহের অবস্থান হইতে বিচার পূর্ব্বক জাতকের কোন্ সময় কোন অঙ্গে পীড়া হইবে তাহা স্থির করিতে হয়।

## দ্বিতীয় পরিচ্ছেদ।—গ্রহশান্তি।

সাধারণে সকলেই জানেন যে গ্রহবিরুদ্ধ হইলে তাহার শান্তি আছে। এই প্রথা আর্য্যদিগের বহুকাল হইতে চলিয়া আসিতেছে। গ্রহশান্তি সম্বন্ধে অনেকটা মতভেদ আছে:—এক সম্প্রদায়ের ইহাতে দৃঢ় বিশ্বাস আছে; অন্য সম্প্রদায়ের ইহাতে আদৌ বিশ্বাস নাই; তৃতীয় সম্প্রদায়ের বিশ্বাস বা অবিশ্বাস কিছুই নাই। তাঁহারা বলেন যে যুক্তিতর্ক দ্বারা আমাদের বুঝাইয়া দিলে আমরা বুঝিতে প্রস্তুত আছি। যাঁহাদের ইহাতে বিশ্বাস নাই তাঁহারা বলেন, যাহা পূর্ব্ব হইতে নিশ্চয় ঘটিবে স্থির হইয়াছে, তাহার কিরূপে পরিবর্ত্তন সম্ভবে? যদি তাই হয়, তাহা হইলে পূর্ব্বনির্দ্দিষ্ট জীবনের সমস্ত ঘটনাবলিও পরিবর্ত্তন করা যায়; এইরূপ নানাবিধ তর্ক বিতর্ক উপস্থিত করেন। বাস্তবিক এবিষয়টীর এপর্য্যন্ত সূক্ষ্ম মীমাংসা করিতে কেহই প্রয়াশ পান নাই। আমরাও এস্থানে অধিক তর্ক বিতর্ক না করিয়া এই বলিতে চাই, যে অবিশ্বাসী তার্কিক লোকদিগকে যেরূপ ঈশ্বরে বিশ্বাস জন্মাইয়া দেওয়া যায় না, তদ্রূপ ইহাতেও অনেকের বিশ্বাস জন্মান সুকঠিন। আরও এরূপ অবিশ্বাসের কারণ এই

যে আর্য্য ঋষিগণ অনেক বিষয়ের প্রকৃত কারণ গোপন করিয়া একটা বাহ্যিক কারণ দর্শাইয়া গিয়াছেন। এবং সেই কারণেই বোধ হয় হিন্দুশাস্ত্রের উপর অনেকের হতাদর হইয়াছিল। সামবেদে গ্রহ শান্তির উল্লেখ দেখিতে পাওয়া যায়। সুতরাং ইহা আধুনিক ব্যাপার নহে। অধুনা ক্রমশঃ শাস্ত্রোক্ত অনেক গূঢ় কারণ সকল প্রকাশিত হইতেছে। তদ্দ্বারা জানা যাইতেছে যে তাঁহারা যাহা নির্দ্দেশ করিয়া গিয়াছেন, তাহা সত্য, যদিও আমরা তাহার প্রকৃত গূঢ় কারণ অবগত হইতে পারি নাই, তথাচ ঋষিবাক্য অনুসরণ করিয়া এসকল বিশ্বাস করা কর্ত্তব্য। আমরা ইহার প্রত্যক্ষফল অনুভব করিয়াছি। যদি প্রকৃত শাস্ত্রজ্ঞ ও ধর্ম্মজ্ঞ ব্যক্তি পাওয়া যায়, (যাঁহার শান্তিকার্য্য দ্বারা প্রত্যক্ষে গ্রহগণকে পরোক্ষে ঈশ্বরকে পরিতুষ্ট করিবার ক্ষমতা জন্মিয়াছে) তাঁহার দ্বারা শান্তিকার্য্য করাইলে ফল লাভ হয়; নতুবা লোভপরতন্ত্র কোন ব্যক্তির শান্তিকার্য্য কোন কার্য্যেই আইসে না। এমনও অনেক লঘুচেতা লোক আছে যাহারা ভয় প্রদর্শনে লোককে শান্তিকার্য্যে বাধ্য করিয়া অর্থ আত্মসাৎ করে, তাহাদের অর্থলোলুপতা বশতই শান্তিকার্য্যে সাধারণের বিশ্বাস তিরোহিত হইয়াছে। সে যাহা হউক, গ্রহশান্তি সম্বন্ধে আমরা সংক্ষেপে কিছু বলিব।

গ্রহশান্তি বিবিধ, যথা :—গ্রহস্নান, গ্রহপূজা ও গ্রহহোম ইত্যাদি।

## গ্রহস্নান।

সিদ্ধার্থলোধ্ররজনীদ্বয়মুস্তধান্য'লামজ্জকং সফলিনী সবচা চ মাংসী।
স্নানং কুরু গ্রহগণ প্রশমায় নিত্যং সর্ব্বে রবি প্রভৃতয় সুমুখী ভবন্তি॥

শ্বেতসর্ষপ, হরিদ্রা, দারুহরিদ্রা, ধনে, মুথা, বীরণ মূল (বেনার চুমুরি) প্রিয়ঙ্গু, বচ ও জটামাংসী এই সকল দ্রব্য দ্বারা স্নান করিলে বিরূপ গ্রহ সকল সন্তুষ্ট হইয়া থাকেন।

## গ্রহপূজা।

রক্তৈঃ পুষ্পৈর্গন্ধৈস্তাম্রৈঃ কনকবৃষসুরভিকুসুমৈর্দিবাকরভূসুতৌ।
ভক্ত্যা পূজ্যা ইন্দুধে'রাসিতকুসুমসুরভিমধুরৈঃ সিতশ্চন্দনপ্রদৈঃ॥
কৃষ্ণৈর্দ্রব্যৈঃ সৌরিঃ'সৌম্যোমণি রজত বকুল কুসুমৈগুরুস্ত পরিপ্রীতৈঃ।
প্রীতৈঃ পীড়া নশ্যাত্যুচ্চাদ্ যদি পততি বিশতি বা ভুজঙ্গবিজৃম্ভিতম্॥

সূর্য্য ও মঙ্গলকে রক্তপুষ্প, রক্ত গন্ধ, তাম্রপ্রতিমা ও তাম্রালঙ্কার দ্বারা পূজা করিতে হয়। সূর্য্যের দক্ষিণায় কনক, বৃষ এবং মঙ্গলের দক্ষিণায় তাম্র, স্বর্ণ, প্রবাল, ঊর্ণিক, বনাত, পট্টশাল ইত্যাদি দ্রব্য প্রদান করিতে হয়।

চন্দ্রকে শুক্লপুষ্প, সুগন্ধি দ্রব্য কিম্বা সর্ব্ববর্ণ সুগন্ধপুষ্প দ্বারা পূজা করিতে হয়; দক্ষিণা মণিমুক্তা, ক্ষৌমবস্ত্র, হিরণ্যযুক্ত সবৎসা শুক্লাগাভী ও ক্ষীরিকা (শশা)। শুক্রকে চন্দ্রোক্ত পুষ্পাদি দ্বারা বিশেষ মত্ততা জনক মধুর দ্রব্য দ্বারা পূজা বিধেয়; দক্ষিণা অলঙ্কৃতা যুবতী রমণী। শনিকে লৌহময় প্রতিমা এবং লৌহাদি অলঙ্কার এবং কৃষ্ণপুষ্প দ্বারা পূজা বিধেয়; দক্ষিণা লৌহালঙ্কারযুক্তা বৃদ্ধা দাসী। বুধ বকুল পুষ্প দ্বারা পূজিত হইবেন এবং মুদ্গর, তিল, শালি ইঁহার ভোজ্য, দক্ষিণা রজত ও মণি। বৃহস্পতিকে স্বর্ণ প্রতিমা দ্বারা পূজা করিতে হইবে; দক্ষিণা সুবর্ণ ও একবর্ণ ঘোটক। রাহু গ্রহের পূজা শনির ন্যায়; বিশেষ এই, দক্ষিণায় মহিষ প্রদান করিতে হইবে। কেতুর পূজা ধূম্রবর্ণ দ্রব্য ও মাংস দ্বারা, দক্ষিণা খড়্গ আর অসার দ্রব্য। এইরূপে গ্রহগণের পূজা করিলে তাঁহারা প্রীত হইয়া পীড়ানাশ ও বিপদ হইতে রক্ষা করেন। যদি গ্রহগণ সন্তুষ্ট থাকেন, তবে নবগণ দৈবাৎ উচ্চ পর্ব্বত হইতে পতিত কিম্বা বিজৃম্ভিত সর্প মুখে প্রবিষ্ট হইলেও কষ্ট প্রাপ্ত হয় না।

গ্রহহোম। একৈকস্যাপ্যষ্ট শতমষ্টাবিংশতিরেব বা।
হোতব্যা মধুসর্পির্ভ্যাং সহস্রং বাষ্টসংযুতম্॥

এক হাজার আট, একশত আট ও আটাইশ এই গ্রহ সমিধের সংখ্যা উক্ত আছে। তন্মধ্যে গ্রহপূজেচ্ছুক ব্যক্তির উত্তম, মধ্যম ও অধম অবস্থা অথবা গ্রহগণের অত্যন্ত বিরুদ্ধ, বিরুদ্ধ কিম্বা স্বল্প বিরুদ্ধ অবস্থা বুঝিয়া হোম বিধান করিতে হইবে। অর্থাৎ অতিশয় ধনাঢ্য ব্যক্তি যদি আটাইস গ্রহ সমিধ দ্বারা হোম করেন, তাহাতে তাঁহার ফল হইবে না। এইরূপে অবস্থা ভেদ বিবেচনা করিয়া লইতে হইবে। এই সমিধের এক একটী মধু ও ঘৃত মিশ্রিত করিয়া তত্তৎ গ্রহের মন্ত্রোচ্চারণ পূর্ব্বক হোম করিতে হইবে।

গ্রহসমিধ্। অর্কঃ পলাশঃ খদিরস্ত্বপামার্গোঽথ পিপ্পলঃ।
উড়ুম্বরশমীদূর্ব্বা কুশাশ্চ সমিধঃ ক্রমাৎ॥

কোন্ গ্রহের হোম করিতে কি সমিধ আবশ্যক তাহা কথিত হইতেছে।

রবির আকন্দ, চন্দ্রের পলাশ, মঙ্গলের খদির, বুধের অপামার্গ (আপাঙ্গ), বৃহস্পতির অশ্বত্থ, শুক্রের উড়ুম্বর (যজ্ঞডুম্বুর). শনির শমী (শাঁই), রাহুর দূর্ব্বা এবং কেতুর কুশ গ্রহসমিধ বলিয়া উক্ত হইয়াছে।

যদি দৈবাৎ কোন গ্রহের সমিধের অভাব হয়, তবে সেই গ্রহের মিত্রগ্রহের বা সেই গ্রহের অন্য সমিধ্ লইয়া হোম করিলে ফল লাভ হইবে।

## গ্রহগণের উদ্ভিদ।

রবির—পদ্ম, সূর্য্যমুখী, অর্কবৃক্ষ (আকন্দ), গাঁদা, আর্দ্রক, (আদা) লজ্জাবতী লতা, কুড, গোধূম, চিরতা, নিম্ব, বার্তাকু ও বৃহতী

চন্দ্রের—সমস্ত লতা বিশেষতঃ এক বৎসর স্থায়ী, কহ্লার, কুমুদ ক্ষীরুইবৃক্ষ (ক্ষীরুই নামক বৃক্ষ বিশেষ অথবা শশা গাছ) কদলী, ক্ষীরবৃক্ষ, এবং কুষ্মাণ্ডাদি।

মঙ্গলের—গোয়ালে লতা অনন্ত মূল, খদির, হরিদ্রা, মুসুর কলাই, লঙ্কা, মরীচ, পিপুল, করবীর, মনসাবৃক্ষ ও মনছাল।

বুধের—প্রিয়ঙ্গুলতা, অপামার্গ, বিজতাড়ক, অগুরুচন্দন, ঝিণ্টী বিশেষতঃ পীতঝিণ্টী (ঝাঁটিগাছ) বচ, ওল, মানী ও কচু।

বৃহস্পতির—অশ্বত্থ, বট, পলাশ, আম্র, নারিকেল, কাঁঠাল, বাদাম, হরিতকী, বামুন হাটি, দারু হরিদ্রা, তুলসী, কুঙ্কুম ও পীত ধান্য।

অশ্বত্থরূপ ভগবান বিষ্ণুরেব ন সংশয়ঃ। রুদ্র রূপো বটস্তদ্বৎ পলাশ ব্রহ্মরূপধৃক্॥

শুক্রের—আমলকী সুপারি, উডুম্বর, দারুচিনি, রামবাকস, কাবাব-চিনী, চাঁপা ও অন্যান্য সৌরভযুক্ত পুষ্প ও লতাদি।

শনির—শমী (শাঁই), শাল, সেগুন, তাল, খর্জ্জুর, বেড়েলা এবং বিষাক্ত তরুলতা। রাহু ও কেতুর কোন উদ্ভিদ শাস্ত্রে দৃষ্টিগোচর হয় না।

যে গ্রহের যে যে বৃক্ষ ফলপুষ্পাদি উল্লেখ হইল, সেই সেই গ্রহের পীড়াতে সেই সকল দ্রব্য ভেষজরূপে ব্যবহার্য্য। চিকিৎসকগণের জ্যোতিষ জানা থাকিলে তাহারা এই সকল উত্তমরূপে ব্যবহার করিতে পারেন। জ্যোতিষীগণের ও ইহার ব্যবহার করিতে হইলে আয়ুর্ব্বেদ বা চিকিৎসা শাস্ত্রে কথঞ্চিৎ ব্যুৎপত্তি লাভ করা আবশ্যক। যে গ্রহের যে পুষ্প ও ফলাদি নির্দ্দিষ্ট আছে সেই গ্রহের প্রীতি, পূজা ও শান্তির জন্য সেই সেই দ্রব্য ব্যবহার্য্য।

গ্রহদক্ষিণা। ধেনুশঙ্খস্তথানড্বান্ হেমবাসৌ হয়স্তথা।
কৃষ্ণা গৌরায়সং ছাগ এতা বৈ গ্রহদক্ষিণাঃ॥

হোম সমাপনান্তে নিম্নোক্ত দ্রব্য সকল যথাক্রমে দক্ষিণা দিতে হইবে। সূর্য্যের সবৎসাগাভী, চন্দ্রের শঙ্খ, মঙ্গলের রক্তবর্ণ বৃষ, বুধের কাঞ্চন, বৃহস্পতির পীতবস্ত্র, শুক্রের শুভ্রবর্ণ ঘোটক, শনির কৃষ্ণা গাভী, রাহুর লৌহ এবং কেতুর ছাগ দক্ষিণা দিতে হইবে।

গ্রহৌষধী। মূলং ধার্য্যং ত্রিশূল্যাঃ সবিতরি বিগুণে ক্ষীরিকামূলমিন্দৌ।
জিহ্বাহে ভূমিপুত্রে রজনিকরসুতে বৃদ্ধদারস্য মূলম্॥
ভার্গ্যা জীবেঽথ শুক্রে ভবতি শুভকরং সিংহপুচ্ছস্য মূলম্।
বাট্যালঞ্চার্কপুত্রে তমসিমলয়জং কেতুদোষেঽশ্বগন্ধম্॥

কোন্ গ্রহ বিরূপজনিত পীড়া ভোগ হইতেছে জানিয়া নিম্নোক্ত গ্রহৌষধি দক্ষিণ বাহুতে ধারণ বা সেবন করিলে পীড়ার উপশম হইবে ও গ্রহ প্রীত হইবেন।

সূর্য্যের বিল্বমূল, চন্দ্রের ক্ষীরিকা মূল, মঙ্গলের নাগজিহ্বালতামূল, (অনন্ত-মূল) বুধের বৃদ্ধদারু (বিস্তারকা বৃক্ষ) মূল, বৃহস্পতির ব্রাহ্মণযষ্ঠী (বামনহাটী) মূল, শুক্রের সিংহপুচ্ছ (বামবাসক) মূল, শনির ব্যাটাল (শ্বেতবেলেড়া) মূল, রাহুর চন্দনবৃক্ষ মূল এবং কেতুর অশ্বগন্ধ মূল।

নবগ্রহিকা। সূর্য্যাদি দোষশান্ত্যৈধার্য্যাণি ভুজেন তাম্রশঙ্খৌ চ।
বিদ্রুমকাঞ্চনমুক্তা রজত ত্রিপু লৌহরাজপট্টানি॥

সূর্য্যাদি নবগ্রহের শান্তির জন্য নিম্নোক্ত ধাতু ও অন্যান্য দ্রব্য সকল বাহুমূলে ধারণ বিধেয়।

রবির তাম্র, চন্দ্রের শঙ্খ, মঙ্গলের প্রবাল, বুধের কাঞ্চন, বৃহস্পতির মুক্তা, শুক্রের রজত, শনির সীসক, রাহুর লৌহ ও কেতুর রাজপট্ট (রাখিয়াটি প্রস্তর)।

গ্রহরত্ন। বৈদূর্য্যং বিগুণে সূর্য্যে নীলঞ্চ শশলাঞ্ছনে,
প্রবালং ভূমিপুত্রে চ পদ্মরাগং শশাঙ্কজে।
গুরৌ মুক্তাং ভৃগোর্বজ্রমিন্দ্রনীলং শনৈশ্চরে,
রাহোর্গোমেদকং ধার্য্যং কেতৌ মরকতং তথা॥

রব্যাদি গ্রহগণ বিরূপ হইলে নিম্নোক্ত রত্ন সকল বাহুমূলে বা করশাখায় ধারণ করিলে গ্রহকোপ বিনাশ হইয়া গ্রহগণ তুষ্ট হন। সূর্য্যের বৈদূর্য্যমণি, চন্দ্রের ইন্দ্রনীল, মঙ্গলের প্রবাল, বুধের পদ্মরাগ, বৃহস্পতির মুক্তা, শুক্রের হীরক, শনির ইন্দ্রনীল, রাহুর গোমেদক এবং কেতুর মরকতমণি (পান্না)। মানবদেহে এই সকল ধাতু ও রত্নাদির রাসায়নিক ক্রিয়া আছে, তদ্দ্বারা দেহের অনেক ব্যাধি নষ্ট করে। এ সম্বন্ধে বিশেষ বিধি ও বিবরণ মৎপ্রণীত মণিরত্ন বিজ্ঞান শীর্ষক গ্রন্থে দ্রষ্টব্য।

## গ্রহদোষে বিপ্রাদি ভোজন।

ভূদেবং বিগুণে রবৌ শশধরে কাপালিকং ভোজয়েৎ।
ভিক্ষুং ভূমিসুতে শিশুং শশিসুতে জ্যোতির্ব্বিদং বাক্‌পতৌ॥
শৈবং দৈত্যগণাধিরাজসচিবে দিগ্‌বাসসং ভানুজে।
রাহৌ ব্রহ্মহনং শিখিন্যপি তথা রাত্রৌ দিবা বোদয়াৎ॥

গ্রহ বিরূপ হইলে ব্রাহ্মণাদি জাতিকে, ভোজন দ্বারা শান্তি বিধান শাস্ত্রে উক্ত আছে। রবি বিরূপ হইলে ব্রাহ্মণ, চন্দ্র বিরুদ্ধে কাপালিক, মঙ্গলে ভিক্ষুক, বুধে শিশু, বৃহস্পতিতে জ্যোতির্ব্বিদ, শুক্রে শৈব, শনিতে যোগী, এবং রাহু ও কেতু বিরুদ্ধ হইলে রাত্রিকালেই হউক কিম্বা দিবা ভাগেই হউক যত্ন পূর্ব্বক চণ্ডাল জাতিকে ভোজন করাইতে হইবে।

যে গ্রহ বিরুদ্ধ থাকেন বা হয়েন তাঁহার ইষ্ট দেবতার পূজা বা জপ করিলে শুভফল হইয়া থাকে। কোন্ গ্রহের ইষ্ট দেবতা কে তাহা সংজ্ঞাধ্যায়ে দ্রষ্টব্য।

**গ্রহের জপ সংখ্যা।** রবেঃসপ্তসহস্রাণি চন্দ্রস্যৈকাদশস্মৃতাঃ।
ভৌমে দশসহস্রঞ্চ বুধে দশসহস্রকম্।
একোনবিংশতি জীবে ভৃগোনৃপসহস্রকম্।
ত্রয়োবিংশতি সৌরেশ্চ রাহোরষ্টাদশ স্মৃতাঃ॥
কেতোরপ্যষ্ট সহস্রং জপসংখ্যা প্রকীর্ত্তিতাঃ।

রবি = ৭০০০, চন্দ্র = ১১০০০, মঙ্গল = ১০০০০, বুধ = ১০০০০, বৃহস্পতি = ১৯০০০, শুক্র = ১৬০০০, শনি = ২৩০০০, রাহু = ১৮০০০, কেতু = ১৮০০০।

যে সকল আস্তিক্য বুদ্ধিবিশিষ্ট ব্যক্তির গ্রহশান্তিতে বিশ্বাস ও ভক্তি আছে তাঁহারা আবশ্যক মতে বৃহদ্ধর্ম্মপুরাণে গ্রহস্তোত্র দেখিতে পাবেন।

---

দুর্গোৎসবস্ত প্রকারান্তরে নবগ্রহপূজা।

আশ্বিন ও চৈত্র মাসে দুর্গোৎসব হইয়া থাকে। আশ্বিন মাসের জলবিষুব সংক্রমণ কালের উৎসবকে শারদীয় উৎসব এবং মহাবিষুব সংক্রমণ কালের উৎসবকে বাসন্তিক উৎসব কহে। গ্রহরূপী বিষ্ণু। আমরা যে দুর্গোৎসব প্রতিমা পূজা করিয়া থাকি, তাহাই গ্রহগণের প্রতিমূর্ত্তি। সূর্য্য—দুর্গা, বৃহস্পতি—লক্ষ্মী, শুক্র—সরস্বতী, মঙ্গল—গণেশ, বুধ—কার্ত্তিক, চন্দ্র—সিংহ, রাহু—সিংহের কেশর, কেতু পুচ্ছ; শনি—সর্প এবং পৃথিবী—চোয়া। শ্রীযুক্ত প্রিয়গোপাল ঘোষ নামক জনৈক বন্ধু এ বিষয়ের রহস্য বিস্তৃত ভাবে লিখিতে অনুরোধ করেন। কিন্তু এগ্রন্থে ইহার প্রমাণ প্রয়োগ সহ বিস্তৃত বিবরণ প্রকটিত করা অসম্ভব। গ্রন্থান্তরে ইহার আলোচনা করিবার আশা রহিল।

## দীর্ঘায়ু ও মধ্যায়ু যোগের উদাহরণ।

হাওড়া-খসমর-নিবাসী

শ্রীযুক্ত রামতারক রায় মহাশয়ের কোষ্ঠী।

শকাব্দা ১৭৫৬।৯।৪।২৬।১০।০

ধর্ম্মপতি গুরু ও আয়পতি শুক্র ক্ষেত্র বিনিময় যোগ করিয়াছে। ৭ম ও ৮ম পতি শনি তুঙ্গী ও অষ্ট বর্গে ৬রেখা যুক্ত সুতরাং শুদ্ধ। শনি তুঙ্গী ও রবির ৭মে অবস্থান হেতু দীর্ঘায়ুযোগ। ৪র্থ ও ৫ম পতি সম্বন্ধাবদ্ধ। কিন্তু ৬ষ্ঠস্থ ও দ্বাদশস্থ এবং শত্রু ক্ষেত্রগত।

গ্রহস্ফুট

| | |
|---|---|
| র | ৯।৪।২৩ |
| চ | ৪।৭।১০ |
| ম | ২।২০।৩০ |
| বু | ৯।৩।৫ |
| বৃ | ১।১৯।২০ |
| শু | ৮।১০।২০ |
| শ | ৬।১।৪৪ |
| রা | ১।১১।৪ |
| লং | ৩।৪।৫ |

রা বৃ ৪

ম ৬

লং

বু র ২১

চ ১০

শ ১৪

শু ১৯

কে ১৮

হেতমপুর-মহারাজ-ষ্টেটের ভূতপূর্ব্ব ম্যানেজার

শ্রীযুক্ত রাধাসুন্দরদাস বি, এল, মহোদয়ের জন্মপত্রিকা।

শকাব্দা ১৭৮৭।৯।১৩।৩৮।৩৫।

৮ম পতি ভৌম গুরু যুক্ত ও কেন্দ্রী, চন্দ্র নবমস্থ ও তুঙ্গী এবং ৮ম হইতে ১২শে কোন পাপ গ্রহ নাই, অপি চ শনি তুঙ্গী, ইহাই দীর্ঘায়ু যোগের লক্ষণ।

চ ৪

কে ২৭

র ২২

শু ২১

বু বৃ ম

শ ১৬

রা লং

বিদ্যাপতি শনি ও আয় পতি চন্দ্র তুঙ্গী। বুধ বৃহস্পতি কেন্দ্রী। গুরু ভৌম যোগ। ৩২২ পৃষ্ঠা ৪ ও ৫ শ্লোক; ৩২৬ পৃ ২ ও ৩২৭ পৃ ৭ শ্লোক দ্রষ্টব্য। ফল প্রত্যক্ষ মিলিতে দেখা যায়।

## উত্তরপাড়ানিবাসী জমীদার স্বর্গীয় কুমার রাজেন্দ্র নাথ মুখোপাধ্যায় মহোদয়ের জন্মপত্রিকা।

ইনি শান্ত দান্ত ও প্রবল পরাক্রান্ত অথচ প্রজাবৎসল ও পরোপকারী জমিদার ছিলেন। শকাব্দা ১৭৮৫।৪।১৭।৬।৪০।৩০ মৃত্যু, ১৩১৮ সালের ১৮ই আশ্বিন।

৮ম পতি মঙ্গল ব্যয়গত ও লগ্নপতি রবির সম হওয়ায় মধ্যায়ু যোগ। পিতৃকারকগ্রহ রবি স্বগৃহে এবং দশমপতি বুধ তুঙ্গে; ইহার দ্বারা পিতার দীর্ঘায়ু যোগ। পিতা এখনও বর্ত্তমান।

| | | |
|---|---|---|
| কে ৪ | | চ ২৪ |
| | | |
| র ০ ম ১২ লং বু ২ শু শ ১৩ | বৃ ১৪ | রা ১৭ |

বিংশোত্তরী রাহু ভোগ্য ৫।৮।৬; ১২শ পতি ৮ম পতি সহ সম্বন্ধাবদ্ধ। লগ্ন ও লগ্নপতির ষষ্ঠস্থ চন্দ্রান্তরে বুধ দশায় লগ্ন, লগ্নপতির ৮মস্থ মেষস্থ শনিতে মৃত্যু।

## চন্দননগর-নিবাসী স্বর্গীয় সত্যচরণ ঘোষ মহাশয়ের কোষ্ঠী।

জন্ম, শকাব্দ ১৭৭৯।৭।৮।১০।০ এলাহাবাদে কর্ম্মস্থলে ৫৭ বৎসর ২২ দিন বয়সে মৃত্যু। ইনি এই গ্রন্থের প্রথম সংস্করণের প্রকাশক ছিলেন।

| | | |
|---|---|---|
| | বৃ ২ | রা ২৫ |
| শ ৮ | | চ ২২ লং |
| ম ১৩ কে ১২ | শু ১৫ | র ১৭ বু ১৭ |

অষ্টোত্তরী বৃ ভোগ্য ০।৩।৯; বিংশোত্তরী চন্দ্রভোগ্য ০।৪।০ বিংশোত্তরী শনিদশায় রাহুর অন্তরে আয়ুর্দ্দাতা রবির ৭মস্থ বৃষরাশিস্থ ২য় পতি মারক বক্রী শনিতে মৃত্যু। কেন্দ্রী শুক্র ও বৃহস্পতি, লগ্নস্থ চন্দ্র ও ১১স্থ রবি যে দীর্ঘায়ু যোগ করিয়াছিল, ৭মস্থ শনি তাহার কক্ষা হ্রাস করিয়া মধ্যায়ু যোগে পরিণত করিয়াছে। শিক্ষার্থীগণ জাতকের কোষ্ঠী পরীক্ষাকালে আয়ু হ্রাস কারক গ্রহের ও নিয়মের প্রতি লক্ষ্য রাখিয়া গণনা করিবেন। পিতৃকারক রবি আয়স্থ ও অতিমিত্রগৃহী এবং ১০ম পতি স্বগৃহে। ইহার অশীতি বর্ষীয় পিতা এখনও জীবিত। ৫ম পতির ব্যয়ে ও ৬ষ্ঠে পাপ গ্রহ থাকা হেতু, লগ্ন ও চন্দ্রের ৫মস্থ শনিতে পুত্র বিয়োগ জনিত শোক পাইয়া মৃত্যু। শনি রবির ৯মে থাকায় অধিশত্রু যোগ হওয়ায় অল্পায়ু যোগ।

# চতুর্দ্দশ অধ্যায়।

## প্রথম পরিচ্ছেদ।

### বর্ষ-প্রবেশ।

জাতকের জন্মদিন হইতে এক এক বৎসর পূর্ণ হইয়া যখন তত্তৎপরবর্ত্তী বৎসর আরম্ভ হয়, সেই পরবর্ত্তী বর্ষের প্রারম্ভ সময়কে বর্ষ-প্রবেশ কহে। সেই বর্ষ-প্রবেশের প্রারম্ভকালাবলম্বনে জন্মকুণ্ডলী সদৃশ একখানি বর্ষ-কুণ্ডলী প্রস্তুত করতঃ তদভীষ্ট বৎসরের ফলাফল নির্ণয় করিতে হয়।

এ সম্বন্ধে জ্যোতির্ব্বিদ পণ্ডিত নীলকণ্ঠ কৃত তাজিকই উৎকৃষ্ট গ্রন্থ। নিম্নে সেই গ্রন্থের সারাংশ সংক্ষেপে প্রকটিত হইল।

১। বর্ষাধিপতি; ২। ত্রিরাশিপতি; ৩। মুন্থা; ৪। মুন্থাপতি; ৫। বর্ষলগ্নপতি; ৬। মাসার্ক। এই সংজ্ঞাগুলি পশ্চাৎ বিবৃত হইয়াছে। বর্ষপ্রবেশ গণনার নিমিত্ত এই শব্দগুলির অর্থ হৃদয়ঙ্গম করা বিশেষ আবশ্যক।

### বর্ষ-প্রবেশ সময় নিরূপণ প্রণালী।

জন্মকালে রবি যে রাশির যত অংশ-কলাদিতে ছিলেন, পুনরায় যখন সেই অংশ কলাদিতে রবি আগমন করেন, তখনই বর্ষ প্রবেশ হয়, অর্থাৎ সেই সময়ই বর্ষ প্রবেশ সময়। কোষ্ঠীতে জন্ম সময়ের যে রবিস্ফুট লেখা আছে, সেই স্ফুটে যখন যখন পুনরায় রবির আগমন হইবে, তখনই বর্ষ প্রবেশ হইবে। যাঁহারা গ্রহ স্পষ্ট গণনায় অভ্যস্ত, তাঁহারা তদবলম্বনে বর্ষপ্রবেশ সময় নির্ণয় করিবেন। উক্ত রবিস্ফুটে সূর্য্যাগমনের সময় গ্রহণে একখানি জন্মকুণ্ডলী প্রস্তুত করিবেন, তাহাই বর্ষপত্রিকা হইবে। রবিস্পষ্ট গ্রহণ না করিয়াও অন্যান্য বিবিধ উপায়ে বর্ষপ্রবেশ সময় নির্ণয় করা যায়। তন্মধ্যে কয়েকটী নিয়ম নিম্নে প্রদর্শিত হইল।

প্রথম নিয়ম। যে বৎসরের বর্ষ প্রবেশ করিতে হইবে, তৎপূর্ব্বে সেই ব্যক্তির বয়সের যত বৎসর অতীত হইয়াছে, সেই গত বর্ষাঙ্ক একস্থানে স্থাপনপূর্ব্বক তাহাতে তাহারই এক চতুর্থাংশ যোগ করিতে হইবে। মনে করুন অতীত বর্ষ ৪৯; ইহাকে ৪ দিয়া ভাগ করতঃ যাহা লব্ধ হইবে এবং ভাগশেষকে ৬০ দিয়া গুণ করিয়া, গুণফলকে পুনঃ ৪ দিয়া ভাগ করিয়া যাহা লব্ধ হইবে, তাহা অতীত বর্ষাঙ্কে যোগ করিবেন।

৪ ) ৪৯ ( ১২
৪৮
১
৬০
৬০ ( ১৫

৪৯
১২—১৫
৬১—১৫
২৫—২৯
৬১—৪০—২৯

পুনঃ অতীত বঙ্গসাঙ্ক ৪৯কে ২১ দ্বারা গুণ করিয়া গুণফল ১০২৯ কে ৪০ দ্বারা ভাগ করিয়া, ভাগলব্ধ ২৫ ( দণ্ড ) ২৯ ( পল ) কে পূর্ব্বস্থাপিত অঙ্কসহ যোগ করিতে হইবে। উক্ত গুণফল ১০২৯কে দণ্ড মনে করিয়া কার্য্য বিধেয়।

এক্ষণে ঐ প্রাপ্ত অঙ্ক ৬১-৪০-২৯ সহ জন্মবারাদি যোগ করিয়া, বারসূচক অঙ্ক সাতের অধিক হইলে ৭ দিয়া ভাগকরতঃ অবশিষ্ট অঙ্ক গ্রহণ করিতে হয়।

| বার | দণ্ড | পল | বিঃ |
|---|---|---|---|
| ৬১ | ৪০ | ২৯ | |
| ১ | ১৪ | ১০ | ৩০ |
| ৬২ | ৫৪ | ৩৯ | ৩০ |
| ৬ | ৫৪ | ৩৯ | ৩০ |

সুতরাং $\frac{৬১}{৭}$ = ৭ ) ৬২ ( ৮
৫৬
৬

সুতরাং ইহা দ্বারা স্থিরীকৃত হইল যে ৫০ বর্ষে ( ৬ বার ) শুক্রবার ৫৪ দঃ ৩৯ পঃ৩০ বিঃ সময়ে বর্ষ প্রবেশ হইল।

ক = অতীত বর্ষাঙ্ক ; খ = $\frac{\text{অতীত বর্ষাঙ্ক}}{৪}$

নিয়ম। ক + খ + $\frac{\text{ক} \times ২১}{৪০}$

(ক) বারাদিসূচক (খ) দণ্ডাদিসূচক। উহার সহিত জন্মবার দণ্ডাদি যোগ করিলেই বর্ষ প্রবেশ বার দণ্ডাদি প্রাপ্ত হওয়া যাইবে।

২য় নিয়ম। $\frac{\text{গত বর্ষাঙ্ক} \times ১০০৭}{৮০০}$ + জন্মবারাদি = বর্ষ প্রবেশ বার দণ্ডাদি।

বার দঃ পঃ বিঃ অঃ

৩য় নিয়ম। ১—১৫—৩১—৩১—২৪ কে অভীষ্ট অতীত বর্ষের দ্বারা গুণ করিয়া জন্মবার দণ্ডাদি যোগ করিলে বর্ষ প্রবেশ বার দণ্ডাদি হইবে। বারের অঙ্ক ৭ সাতের অধিক হইলে ৭ দিয়া হরণ করিয়া অবশিষ্টাঙ্ক গ্রহণ করিতে হইবে।

সাধারণতঃ ৩৬৫ দিনে এক সৌর বৎসর ধরা হয়। প্রকৃত পক্ষে ৩৬৫ দিঃ ১৫ দঃ ৩১ পঃ ৩১ বিঃ ও ২৪ অঃ এক সৌর বৎসর হয়। (১১ পৃঃ ১৭ অনুচ্ছেদ দ্রষ্টব্য।) আরও যে বারে বৎসর আরম্ভ হয়, তাহার পরবর্ত্তী বারে তৎপরবর্ত্তী বৎসর আরম্ভ হইয়া থাকে। এই হেতু উক্ত নিয়ম অর্থাৎ ১ বার ১৫ দি ৩১ পঃ ৩১ বি ২৪ অঃ অতীত বর্ষাঙ্ক সহ গুণ করিতে হয়। প্রত্যেক বার এইরূপ গুণ ভাগ করা কষ্টসাধ্য হেতু নিম্নে একটী খণ্ডা প্রদত্ত হইল ; যদ্দারা অনায়াসে বর্ষ প্রবেশ সময় নিরূপিত হইবে।

বর্ষপ্রবেশ বার দণ্ডাদি আনয়নের ।

| বর্ষ | বার | দণ্ড | পল | বিঃ | অঃ |
|---|---|---|---|---|---|
| ১ | ১ | ১৫ | ৩১ | ৩১ | ২৪ |
| ২ | ২ | ৩১ | ৩ | ২ | ৪৮ |
| ৩ | ৩ | ৪৬ | ৩৪ | ৩৪ | ১২ |
| ৪ | ৫ | ২ | ৬ | ৫ | ৩৬ |
| ৫ | ৬ | ১৭ | ৩৭ | ৩৭ | ০ |
| ৬ | ৭ | ৩৩ | ৯ | ৮ | ২৪ |
| ৭ | ১ | ৪৮ | ৪০ | ৩৯ | ৪৮ |
| ৮ | ৩ | ৪ | ১২ | ১১ | ১২ |
| ৯ | ৪ | ১৯ | ৪৩ | ৪২ | ৩৬ |
| ১০ | ৫ | ৩৫ | ১৫ | ১৪ | ০ |
| ২০ | ৪ | ১০ | ৩০ | ২৮ | ০ |
| ২৫ | ৩ | ২৮ | ৮ | ৫ | ০ |
| ৩০ | ২ | ৪৫ | ৪৫ | ৪২ | ০ |
| ৪০ | ১ | ২১ | ০ | ৫৬ | ০ |
| ৫০ | ৬ | ৫৬ | ১৬ | ১০ | ০ |
| ৬০ | ৫ | ৩১ | ৩১ | ২৪ | ০ |
| ৭০ | ৪ | ৬ | ৪৬ | ৩৮ | ০ |
| ৮০ | ২ | ৪২ | ১ | ৫২ | ০ |
| ৯০ | ১ | ১৭ | ১৭ | ৬ | ০ |
| ১০০ | ৬ | ৩২ | ৩২ | ২০ | ০ |

## মাস প্রবেশ ও দিন প্রবেশ।

যে সময়ে বর্ষ প্রবেশ হইবে, সেই সময়ে প্রথম মাস প্রবেশ ও প্রথম দিন প্রবেশ হইবে। বর্ষ প্রবেশকালীন রবিস্ফুটে ১ রাশি যোগ করিলে যত রাশ্যাদি রবিস্পষ্ট হইবে, সেই রবিস্ফুটকে মাসার্ক কহে। ঐরূপ রবিস্ফুটে ২ রাশিযোগে ২য় মাস ৩ রাশি যোগে ৩য় মাস ইত্যাদি হইবে। ঐ ১, ২, ৩, অংশ যোগে ২য়াদি দিন প্রবেশ হইবে।

মাসার্কের পূর্ব্ব বা পরবর্ত্তী কোন সময়ের রবিস্পষ্ট মাসার্কের অন্তর করিয়া যে অংশাদি হইবে, তাহাকে কলায় পরিণত করিয়া রবির দৈনিক গতি দ্বারা ভাগ দিলে যে ভাগফল হইবে, তাহাকে রবিস্ফুট সহ (পূর্ব্ববর্ত্তী হইলে) যোগ বা (পরবর্ত্তী হইলে) বিয়োগ করিতে হইবে। উক্তরূপ যোগ বা বিয়োগ করণান্তর যত দিন দণ্ডাদি হইবে, তত দিন দণ্ডাদি সময়ে মাস প্রবেশ নির্ণীত হইবে। দিনানয়নও ঐরূপ।

## গ্রহগণের দৃষ্টি বিবরণ।

তান্ত্রিক গ্রন্থ মতে গ্রহের দৃষ্টি চারি প্রকার।

১। প্রত্যক্ষ স্নেহ দৃষ্টি।—পঞ্চম ও নবম দৃষ্টি, এই দৃষ্টি ত্রিপাদ বা ৪৫ কলা; ইহাকে সর্ব্বকার্য্য সাধনকরী দৃষ্টি কহে। ইংরাজিতে Trine Aspect বা ত্রিকোণ দৃষ্টি কহে।

২। শুভ স্নেহ দৃষ্টি।—তৃতীয় (৪০ কলা) ও একাদশ (১০ কলা) দৃষ্টি; ইংরাজিতে Sextile Aspect কহে।

৩। শুভ বৈরদৃষ্টি।—৪র্থ ও ১০ম স্থানের একপাদ দৃষ্টি (Square Aspect)

৪। প্রত্যক্ষ বৈরদৃষ্টি।—এক গৃহস্থ, সমসপ্তমস্থ দৃষ্টি বা পূর্ণ বা ৬০ কলা দৃষ্টি। Conjunction and opposition Aspect.

৯ম ও ৫ম দৃষ্টিকে মেলনাক্ষ দৃষ্টি কহে; ইহা শুভ। ৪র্থ ও ১০ম, সমসপ্তম ও এক ভবনস্থ দৃষ্টিকে ক্ষুতদৃষ্টি কহে, ইহা সকল কার্য্য নষ্ট ও সংগ্রামাদি কাল বৃদ্ধি করে। দৃশ্য ও দ্রষ্টা গ্রহের অন্তরিত দ্বাদশাংশের পর বিশেষ ফলদ।

## দৃষ্টি সাধন।

যে গ্রহ অপর কোন গ্রহ বা ভাবকে দেখে, সেই গ্রহকে দ্রষ্টা এবং যে গ্রহ বা ভাবকে দেখে সেই গ্রহ বা ভাব দৃশ্য; দৃশ্যগ্রহ বা ভাবের স্ফুটরাশ্যাদি দ্রষ্টা গ্রহের বা ভাবের স্ফুট রাশ্যাদি বিয়োগ করিলে যে স্ফুট রাশ্যাদি হইবে সেই রাশ্যঙ্কের খণ্ডা লইয়া একস্থানে স্থাপন করিবে। রাশ্যঙ্কের খণ্ডা যথা—

### খণ্ডা নির্ণয় চক্র।

| | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| রাশ্যঙ্ক | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ |
| খণ্ডাঙ্ক | ০ | ৪০ | ১৫ | ৪৫ | ০ | ৬০ | ০ | ৫৪ | ১৫ | ১০ | ০ | ৬০ |

তৎপরে তৎপরবর্ত্তী খণ্ডার অঙ্ক ও ঐ খণ্ডার অঙ্ক সাধ্য (যাহা হইতে যেটী বিয়োগ হয়) তাহা করিয়া অবশিষ্টাঙ্ক দ্বারা দৃশ্য ও দ্রষ্টার অন্তরিত অংশাদিকে এক জাতীয় অর্থাৎ অংশকলাদিকে কলায় পরিণত করিতে হইবে। তদনন্তর ঐ অঙ্ককে ৩০ দ্বারা হরণ করতঃ ভাগফলকে (তৎপরবর্ত্তী খণ্ডার অঙ্ক অধিক হইলে) স্থাপিত খণ্ডার সহ যোগ ও (পরবর্ত্তী খণ্ডার অঙ্ক ন্যূন হইলে) বিয়োগ করিয়া যত কলাদি হইবে তাহাই সেই গ্রহের স্ফুট দৃষ্টি হইবে। উদাহরণ।—

দ্রষ্টা চন্দ্রস্ফুট— ৫।২২।৯।৪৭

দৃশ্য রবিস্ফুট— ৯।৭।৩০।৩

---

বিয়োগান্তর— ৩।১৫।২০।১৬' ইহার রাশি অঙ্ক ৩ উপরে রাশ্যঙ্ক নির্ণয় চক্রে ৩ চিহ্নের নিম্নে "১৫" খণ্ডাঙ্ক, ঐ ১৫ই ধ্রুবাঙ্ক; ইহার পরবর্ত্তী রাশ্যঙ্কের খণ্ডা ৪৫; ইহাদের অন্তর ৩০; এই ৩০ দ্বারা ১৫।২০।১৯ কে গুণ করিলে ৪৬০।৩০

এবং ৩০ দ্বারা ভাগ করিলে ১৫।২০ অগ্রবর্ত্তী ধ্রুবাঙ্ক অধিক হেতু ১৫ যোগ দিয়া ৩০।২০ ( ৩০ কলা ২০ বিকলা ) সূর্য্য প্রতি চন্দ্রের দৃষ্টি স্থির হইল। এই প্রকার ভাব প্রতি ও গ্রহ প্রতি দৃষ্টির পরিমাণ নির্ণয় করিতে হয়।

### গ্রহগণের শত্রু, মিত্র ও সম সম্বন্ধ।

পূর্ব্বে আমরা সংজ্ঞাধ্যায়ে গ্রহগণের মিত্রতাদি সম্বন্ধে এবং তাৎকালিক মিত্রতাদি সম্বন্ধে নিয়ম লিপিবদ্ধ করিয়াছি। এস্থলে গ্রহগণের মিত্রতাদি সম্বন্ধ সম্পূর্ণ পৃথক। বর্ষপ্রবেশ-গ্রহের মিত্রতাদি সম্বন্ধ নিম্নে প্রকাশিত হইল।

তৃতীয় ও একাদশ, নবম ও পঞ্চমস্থ গ্রহগণ পরস্পর মিত্র। এক রাশিস্থ, চতুর্থ, ৭ম ও ১০ম স্থান গত গ্রহগণ পরস্পর শত্রু এবং ২য় ১২শ, ৬ষ্ঠ ও ৮ম স্থান গত গ্রহগণ পরস্পর সম।

## ত্রিরাশি পতি নির্ণয়।

বর্ষাধিপ আনয়ার্থে—ত্রিরাশিপতি নির্ণয় করা আবশ্যক। দিবা ও রাত্রিতে প্রবেশ হইলে দিবা রাত্রি ভেদে বর্ষ প্রবেশ লগ্নানুসারে ত্রিরাশিপতি নির্ণীত হয়।

| | | | দিবা বর্ষপ্রবেশে ত্রিরাশিপতি | রাত্রি বর্ষপ্রবেশস্থলে। ত্রিরাশিপতি |
|---|---|---|---|---|
| লগ্ন | মেষ | হইলে | রবি | গুরু |
| „ | বৃষ | „ | শুক্র | চন্দ্র |
| „ | মিথুন | „ | শনি | ঐ |
| „ | কর্কট | „ | শুক্র | মঙ্গল |
| „ | সিংহ | „ | গুরু | রবি |
| „ | কন্যা | „ | চন্দ্র | শুক্র |
| „ | তুলা | „ | বুধ | শনি |
| „ | বিছা | „ | মঙ্গল | শুক্র |
| „ | ধনু | „ | শনি | শনি |
| „ | মকর | „ | মঙ্গল | মঙ্গল |
| „ | কুম্ভ | „ | গুরু | গুরু |
| „ | মীন | „ | চন্দ্র | চন্দ্র |

## বর্ষাধিপ নির্ণয়।

জন্ম ও বর্ষ প্রবেশ লগ্নের, মুন্থার, ত্রিরাশির এবং (দিবা বর্ষপ্রবেশে) সূর্য্য ভোগ্য রাশির (রাত্রি বর্ষপ্রবেশে) চন্দ্র ভোগ্য রাশির, এই পঞ্চ অধিপতি গ্রহের দ্বারা বর্ষাধিপতি স্থির করিতে হয়।

উক্ত পঞ্চ গ্রহের মধ্যে পঞ্চবর্গী বল দ্বারা বলবান হইয়া যে গ্রহ লগ্নকে দৃষ্টিকরে সেই গ্রহই সেই বর্ষেব অধিপতি।

উহারা সকলে তুল্য বলী হইলে বর্ষলগ্ন প্রতি যাহাব দৃষ্টি অধিক হয়, সেই গ্রহই বর্ষাধিপ হয়েন।

যদি উহারা সকলেই হীনবলী হয় এবং বর্ষলগ্নকে তুল্যরূপে দৃষ্টি করে, তাহা হইলে মুন্থাধিপতি গ্রহই বর্ষাধিপতি হয়। আর যদি উক্ত গ্রহগণের মধ্যে কেহই বর্ষ লগ্নকে দৃষ্টি না করে, তবে উহাদের মধ্যে অধিক বলী গ্রহই বর্ষাধিপ।

মতান্তরে—সমান বল ও দৃষ্টি ও দৃষ্টির অভাব স্থলে দিবা বর্ষপ্রবেশে সূর্য্য ভোগ্য বাশির অধিপতি এবং রাত্রি বর্ষপ্রবেশ কালে চন্দ্র ভোগ্য রাশিব অধিপতি বর্ষাধিপ হয়েন।

## পঞ্চবর্গী বল সাধন।

পঞ্চবর্গী বলসাধনে, ক্ষেত্র, দ্রেক্কাণ নবাংশ, হদ্দা ও তুঙ্গাংশ এই পঞ্চ স্থানের বল বিচার করিয়া গ্রহেব যে বল সমষ্টি হয়; তাহাকে পঞ্চবর্গী বল কহে।

ক্ষেত্র, দ্রেক্কাণ নবাংশের বিষয় ৪র্থ অধ্যায়ে ও তুঙ্গস্থান ও তুঙ্গাংশ ৬৯ ও ৭৩ পৃষ্ঠায় দ্রষ্টব্য। হদ্দা নয়ে প্রদর্শিত হইল। দ্রেক্কাণ নবাংশাদি যেমন রাশির বিভাগ, হদ্দাও তদ্রূপ একটী রাশিবিভাগ মাত্র। কোন্ গ্রহের কোন্টী স্বীয় হদ্দা তাহা নিম্নস্থ চক্রে দ্রষ্টব্য। মেষের ১ম ৬ অংশের অধিপতি বৃ ইত্যাদি।

হদ্দাচক্র।

| মেষ | বৃষ | মিথ | কর্ক | সিংহ | কন্যা | তুলা | বিছা | ধনু | মক | কুম্ভ | মীন |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| বৃ ৬ | শু ৮ | বু ৬ | ম ৭ | বৃ ৬ | বু ৭ | শ ৬ | ম ৭ | বৃ ১২ | বু ৭ | শু ৭ | শু ১২ |
| শু ৬ | বু ৬ | শু ৬ | শু ৬ | শু ৫ | শু ১০ | বু ৮ | শু ৪ | শু ৫ | বৃ ৭ | বু ৬ | বৃ ৪ |
| বু ৮ | বৃ ৮ | বৃ ৫ | বু ৬ | শ ৭ | বৃ ৪ | বৃ ৭ | বু ৮ | বু ৪ | শু ৮ | বৃ ৭ | বু ৩ |
| ম ৫ | শ ৫ | ম ৭ | বৃ ৭ | বু ৬ | ম ৭ | শু ৭ | বৃ ৫ | ম ৫ | শ ৪ | ম ৫ | ম ৯ |
| শ ৫ | ম ৩ | শ ৬ | শ ৪ | ম ৬ | শ ২ | ম ২ | শ ৬ | শ ৪ | ম ৪ | শ ৫ | শ ২ |

গ্রহের বল স্বক্ষেত্রে ৩০ অংশ, স্বচ্চাংশে ২০ অংশ, সহদ্দায় ১৫ অংশ, স্বদ্রেক্কাণে ১০ অংশ, স্বনবাংশে ৫ অংশ ঐ সমস্ত অঙ্ক একত্র যোগ করিলে সমষ্টি ৮০ হইবে; উহাকে ৪দিয়া ভাগ করিলে, ভাগফল ২০ অংশ হইবে, উহাই গ্রহের পূর্ণবলের পরিমাণ।

## ক্ষেত্রাদি ভেদে ফলের পরিমাণ।

| | | |
|---|---|---|
| মিত্রক্ষেত্রাদিতে | স্বক্ষেত্রাদি অপেক্ষা | এক পাদহীন বল। |
| সম ,, | ,, ,, | দুইপাদ ,, ,, |
| শত্রু ,, | ,, ,, | তিনপাদ ,, ,, |

## তুঙ্গ বলনির্ণয় প্রণালী।

যে গ্রহের যে রাশিতে যত অংশ উচ্চস্থান, সেই রাশির ৭ম রাশির তত অংশ নীচস্থান, গ্রহস্পষ্টের রাশ্যাদি হইতে ঐ নীচ রাশ্যাদি বিয়োগ করিলে অবশিষ্ট যদি ৬ রাশির অধিক হয়, তবে তাহাকে ১২ রাশি হইতে বিয়োগ করিয়া লইয়া বিয়োগাবশিষ্ট রাশ্যাদিকে অংশ করিয়া ৯দিয়া ভাগ করিলে যাহা ভাগলব্ধ হইবে, তাহাই সেই গ্রহের তুঙ্গ বল হইবে।

## বর্ষাধিপ ফল।

১। বর্ষপতি বলবান ও বর্ষলগ্ন হইতে ৬ষ্ঠ, ৮ম ও ১২শ ভিন্ন স্থানস্থ হইলে সেই বর্ষের ফল শুভ, অন্যথা অশুভ।

২। শুক্র বর্ষাধিপতি হইয়া বর্ষলগ্নের দ্বিতীয়স্থ হইলে, ধন ও বহুদ্রব্য লাভ হইয়া থাকে।

৩। বর্ষলগ্নের ৩য় ভাবাধিপতি হইতে বর্ষাধিপতি সপ্তমস্থ হইলে সেই বৎসর সহোদর গণের সহিত বিবাদ হইয়া থাকে।

৪। যে বর্ষে পাপাযুক্ত বা পাপাদৃষ্ট রবি, মঙ্গল, বুধ, গুরু বা শুক্র বর্ষাধিপতি হইয়া বর্ষ লগ্নের ৫ম বা ১১শ স্থানস্থ হন, সেই বর্ষে পুত্রাদি হইতে সুখ হয়। পাপযুক্ত বা দৃষ্ট হইলে বিপরীত ফল হয়, আর ৩য় বা ৯মস্থ হইলে ভ্রমণে সুখ হয়। বক্রী বা অস্তমিত গ্রহ হইলে কার্য্য সিদ্ধি হয় না।

৫। পাপযুক্ত পাপদৃষ্ট বা বক্রী শনি বর্ষাধিপ হইয়া ৬ষ্ঠস্থ হইলে সেই বর্ষে জ্বর, শূল, অম্ল, চক্ষুরোগ প্রভৃতি পীড়া জন্মে।

৬। বর্ষলগ্নের ৭মস্থ বলবান বর্ষাধিপ শুক্র স্ত্রীপক্ষ হইতে সুখ সূচক। গুরুদৃষ্ট হইলে সুখাধিক্য।

৭। পাপগ্রহ দ্বারায় পরাজিত ও হীনবলী মঙ্গল বর্ষাধিপ হইলে লৌহাঘাত হয়। উক্তরূপ মঙ্গল অগ্নিরাশিতে থাকিলে অগ্নিভীতি, আর দ্বিপদ রাশিগত হইলে চৌরাদি দুর্জ্জন লোক হইতে মৃত্যুভয় সূচিত হয়।

৮। মঙ্গল বর্ষপতি হইয়া যদি মেষ, সিংহ বা ধনু রাশিতে অবস্থান করে, আর ঐ মঙ্গলস্থিত রাশি যদি বর্ষ লগ্নের ৮ম হয়, তাহা হইলে অস্ত্রাঘাত হয়। আর যদি ৬ষ্ঠ, ৮ম বা ১২শে চন্দ্র থাকে তাহা হইলে মৃত্যু। এবং ৩য় বা ৯মস্থ হইলে ও পাপাদৃষ্ট হইলে কার্য্যসিদ্ধি ও ভ্রমণ হেতু লাভ হইয়া থাকে।

৯। বুধ বা পাপাযুক্ত গুরু বর্ষাধিপ হইয়া ৩য় বা ৯মস্থ হইলে তীর্থাদি ভ্রমণ হয়। উক্ত রূপ বুধ বা গুরু শুভদৃষ্ট বা যুক্ত হইয়া ৩য়স্থ হইলে বাণিজ্য দ্বারা অর্থলাভ হয়। ঐ বুধ মুন্থাসহ লগ্নস্থ হইলে লিখন ও পঠন দ্বারায় অর্থলাভ হয়।

১০। বলবান বর্ষাধিপতি দশমস্থ হইলে রাজ্য প্রাপ্তি, অর্থসুখ ও যশোলাভ হয়; দশমভিন্ন অন্য কেন্দ্র গত হইলে ভূম্যাদিলাভ ও গৃহসুখ হয়।

## বর্ষপ্রবেশকালে বর্ষারিষ্ট নির্ণয়।

১। যদি বর্ষ-লগ্নপতি বর্ষলগ্ন হইতে ৮ম স্থানে কুজদৃষ্ট হইয়া অবস্থান করেন ও ঐ লগ্নের ৮ম পতি ঐ লগ্নে কুজদৃষ্ট হইয়া অবস্থান করেন, আর বুধ শুক্র অস্তগত হন, তাহা হইলে অস্ত্রাঘাত, পীড়া বা মৃত্যু হয়।

২। বর্ষলগ্নপতি ও বর্ষ ৮মপতি উভয়ে মুন্থাযুক্ত হইয়া বর্ষলগ্ন হইতে ৪র্থ ৭ম বা ১২শ স্থানস্থিত হইলে উক্ত গ্রহদ্বয়ের ধাতু ( বাতপিত্তাদি বিকার ) বিকৃতি হেতু মৃত্যু হয়।

৩। জন্মলগ্নপতি বর্ষ-প্রবেশ কালে হীনবলী হইলে এবং বর্ষলগ্নপতি অস্তগত ও রবিদৃষ্ট হইলে কণ্ডূ, কুষ্ঠ ও মৃত্যু বা তত্তুল্য ফল ঘটিয়া থাকে।

৪। মুন্থাধিপতি ও বর্ষলগ্নপতি অস্তগত হইয়া শনি দৃষ্ট হইলে স্ত্রী পুত্রাদির নাশ, ক্লেশ, রোগ, শোক ও জন্মাদি এবং মৃত্যু পর্য্যন্ত ঘটিতে পারে।

৫। বর্ষাধিপ সহ পাপগ্রহের যোগ ও জন্ম লগ্নপতি অস্তগত ও শুভ গ্রহের যোগ না ঘটিলে বিপদ ও মৃত্যু তুল্য ফল হয়। অব্দ লগ্নপতি ও মুন্থাপতির ঐরূপ যোগেও ঐরূপ ফল হয়।

৬। পাপগ্রহ পঞ্চবর্গী বল দ্বারা বলী এবং শুভগ্রহ হীন বলী হইয়া ৬ষ্ঠ বা ৮ম স্থানস্থ হইলে রোগাদি অশুভ ফল হয়।

৭। শুক্র যে কোন ভাবস্থ হইয়া কন্যারাশিগত হইলে এবং গুরু যে কোন ভাবস্থ হইয়া শত্রুক্ষেত্রগত বা নীচাংশগত হইলে সেই বর্ষে শুভফল হয় না। বর্ষলগ্নপতি ও বর্ষলগ্নের ৮ম পতি ক্ষেত্র বিনিময় করিলে মৃত্যু বা তত্তুল্য ফল হয়।

৮। বর্ষলগ্নের ধনপতি ও ৯ম পতি হীনবলী ও পাপগ্রহ বর্ষলগ্নস্থ হইলে বহুকাল সঞ্চিত ধন নিশ্চয় বিনাশ হয়।

৯। যে কোন ভাবস্থ বৃশ্চিকরাশিগত চন্দ্র এবং শুভগ্রহ অস্তগত হইলে সেই বর্ষে রোগ, শোক বা মৃত্যু ঘটে।

১০। জন্মলগ্নে বা জন্মরাশির ৮মে বর্ষলগ্ন হইলে কষ্ট ও ব্যাধি হয় এবং ঐরূপ বর্ষলগ্ন পাপযুক্ত বা পাপ দৃষ্ট হইলে মৃত্যু হয়।

১১। জন্মলগ্নের ৮মস্থ পাপগ্রহ বর্ষলগ্নগত হইলে রোগ ও শোক এবং বর্ষপ্রবেশ কালের চন্দ্ররাশ্যাধিপতি ও লগ্নপতি হীনবলী হইলে মৃত্যু হয়।

১২। জন্ম ও বর্ষ লগ্নপতি পাপযুক্ত হইয়া বর্ষ লগ্নের ৪র্থ, ৬ষ্ট, ৭ম ও ১২শস্থ হইলে রোগ, শোক, ক্ষতি এবং শুভদৃষ্ট না হইলে বা অস্তগত হইলে মৃত্যু হয়।

১৩। বর্ষলগ্নের ৪র্থ, ৬ষ্ঠ, ৮ম ও ১২শ স্থানের অন্যতম স্থানে জন্মলগ্নপতি, বর্ষপতি ও মুন্থা থাকিলে মৃত্যু হয়; তৎপ্রতি পাপগ্রহের স্ফুতদৃষ্টিতে নিশ্চয় মৃত্যু।

১৪। গুরুদৃষ্টি বিহীন চন্দ্র বর্ষলগ্নের ৪র্থ, ৬ষ্ঠ, ৮ম ও ১২শস্থ হইলে ত্রিদোষজ বিকার হয়।

১৫। বর্ষলগ্নের, বর্ষলগ্নাধিপের, বর্ষপতির, ও জন্মলগ্নাধিপের অবস্থিত রাশির ১২শে মার্গী ও ২য়ে বক্রী পাপগ্রহ থাকিলে রোগ ও বন্ধন ভয় হয়।

১৬। ত্রিরাশিপতি নীচস্থ ও পাপদৃষ্ট হইলে মনস্থ কার্য্য নাশ এবং মুন্থাপতি বা বর্ষপতি শত্রু ক্ষেত্রস্থ ও নীচগত হইলে রোগাভিভূত হইতে হয়।

১৭। চন্দ্র বর্ষ প্রবেশ লগ্নে, ৬ষ্ঠে, ৭মে, ৮মে বা ১২শে থাকিয়া পাপদৃষ্ট ও শুভাদৃষ্ট হইলে বিপদ বা মৃত্যু হয়। ঐ চন্দ্র মঙ্গল দৃষ্ট হইলে অগ্নিভয়, শনিদৃষ্টে অস্ত্রভয়, রাহুদৃষ্টে বায়ুজন্য রোগ, রবিদৃষ্টে ধন নাশ, এবং শুক্রদৃষ্ট হইলে শুভফল হয়।

১৮। পাপযুক্ত মুন্থা শনি কর্ত্তৃক দৃষ্ট বা যুক্ত হইলে রোগ, শোকাদি হয়। জন্মলগ্নে, ৪র্থে, ৬ষ্ঠে, ৮মে বা ১২শে মুন্থা থাকিয়া বর্ষলগ্নের ৮ম স্থানস্থ হইয়া পাপযুক্ত হইলে মৃত্যু হয়।

রিষ্টিভঙ্গযোগ। ১। বর্ষলগ্নপতি বলবান ও শুভদৃষ্ট বা যুক্ত, অথবা কেন্দ্র বা কোণগত হইলে রিষ্টিভঙ্গ যোগ হয়।

২। গুরু কেন্দ্রস্থ বা ত্রিকোণস্থ হইয়া শুভদৃষ্ট এবং পাপাদৃষ্ট হইলে চন্দ্র ও মুন্থাজনিত রিষ্ট নাশ করত, সুখ ও অর্থ প্রদান করেন।

৩। বর্ষলগ্নের ৪র্থ ভাব তৎস্বামীযুক্ত ও শুভদৃষ্ট হইলে সুখ, অর্থ ও যশ লাভ হয়। বর্ষলগ্নে বা তত্তৃতীয়ে গুরু এবং ৪র্থে জন্মলগ্নপতি থাকিলে সুখ ও অর্থপ্রদ হয়েন।

৪। বর্ষলগ্নের ৭মপতি ও গুরু বর্ষলগ্নস্থ পাপাদৃষ্ট শুভ ও মিত্র দৃষ্ট হইলে রিষ্টিনাশ করতঃ সুখ, অর্থ ও যশ ও তত্তৎ দশাতে রাজসম্মান প্রদান করেন।

৫। বর্ষ ২য় ও ৯ম পতি পাপাদৃষ্ট, বলবান ও বর্ষ লগ্নস্থ হইলে রিষ্টনাশ করতঃ বিবিধ দ্রব্য ও সুখ প্রদান করে।

৬। বর্ষলগ্নের ৩যে ৬ষ্ঠে, ১১শে পাপ, এবং কেন্দ্রে বা ত্রিকোণে সমস্ত শুভগ্রহ থাকিলে রিষ্ট নাশ ও শুভ হয়।

৭। মুন্থা-বর্ষ-জন্মলগ্ন পতি বলবান হইয়া লগ্ন, ২য়, ৪র্থ, ৫ম, ৭ম, ৯ম, ১০ম বা ১১শ ভাবগত হইলে রিষ্ট নাশ ও শুভ হয়।

গ্রহগণের হর্ষস্থান। নিম্নোক্ত স্থানস্থিত গ্রহগণ হর্ষিত বলিয়া পরিগণিত। লগ্নস্থ বুধ, ৩য়স্থ চন্দ্র, ৫মস্থ শুক্র, ৬ষ্ঠস্থ কুজ, ৯মস্থ রবি, ১১শস্থ গুরু এবং ১২শস্থ শনি হর্ষিত। স্বক্ষেত্রস্থ, উচ্চস্থ গ্রহও হর্ষিত। লগ্ন, ২য়, ৩য়, ৭ম, ৮ম, ৯ মস্থ স্ত্রী গ্রহ (চ, বু, শু, শ) হর্ষিত। লগ্ন, ৪র্থ, ৫ম, ৬ষ্ঠ ১০ম, ১১শ, ও ১২শস্থ পুংগ্রহ ( র, ম, বৃ, ) হর্ষিত। দিবাবর্ষ প্রবেশে হইলে স্ত্রী গ্রহ হর্ষিত।

## ১। মুন্থানির্ণয় প্রণালী।

স্থূলভাবে গণনায় মুন্থা বা সঞ্চালিত লগ্ন প্রতিবর্ষ একরাশি সরিয়া যায়। ধনু জন্মলগ্ন, জন্মবর্ষে মুন্থা সেই রাশিতেই অবস্থিত থাকে। দ্বিতীয় বর্ষে জন্মলগ্ন হইতে ২য় মকর রাশিতে, ৩য় বর্ষে ৩ কুম্ভরাশিতে, ৪র্থ বর্ষে ৪ মীন রাশিতে ইত্যাদি প্রকারে পুনরায় ত্রয়োদশ বর্ষে জন্মলগ্নে মুন্থা আগমন করিয়া থাকে। এই প্রকারে জন্মলগ্ন রাশিচক্রে পরিভ্রমণ করিতেছে। জন্মলগ্ন-রাশি-সংখ্যাতে বয়সের অতীত বর্ষাঙ্ক যোগ করিয়া ১২ দিয়া ভাগ করিলে যত অঙ্ক অবশিষ্ট থাকিবে, মেষলগ্ন হইতে তত সংখ্যক রাশিতে মুন্থা পতিত হইবে।

জন্মলগ্ন ৮।২৫।৪৮।৫২ + অতীত বর্ষ ৪৯ = ৫৭।২৫।৪৮।৫২ ÷ ১২ = ৯।২৫।৪৮।৫২ সুতরাং মকরে মুন্থা পড়িল।

মতান্তরে মুন্থানয়নের নিয়ম এই যে, জন্ম সময়ের বৃহস্পতি হইতে জন্মলগ্ন যত রাশি অন্তরে থাকে, বর্ষ প্রবেশকালেও বৃহস্পতি হইতে ঐ সঞ্চালিত লগ্নকে (মুন্থা) তত অন্তরে রাখিতে হইবে। ইহার সূক্ষ্ম গণনা করিতে হইলে বৃহস্পতির স্ফুট রাশ্যংশাদি বিয়োগ করিলে যে রাশ্যংশাদি প্রাপ্ত হওয়া যাইবে বর্ষ প্রবেশ কালের বৃহস্পতির স্ফুট সহ তাহা যোগ করিলে যে রাশ্যংশাদি হইবে তাহাই মুন্থাস্ফুট জানিতে হইবে।

জন্মলগ্ন স্ফুট ৮।২৫।৪৮।১২—জন্মকালীন গুরুস্ফুট ৬।১৫।২৬।১৭

বিয়োগাবশিষ্ট ২।১০ ২২।৩৫ + বর্ষপ্রবেশকালীন গুরুস্ফুট ৭।২২।১৯।৫ = ১০।২।৪১।৪০

সুতরাং কুম্ভরাশিতে মুন্থা পতিত হইল। পূর্ব্বোক্ত মতের সহিত ইহার কিঞ্চিৎ প্রভেদ হইতেছে। বৃহস্পতি বক্রী ও অতিচারী হওয়ার নিমিত্ত এই প্রভেদ ঘটিয়া থাকে। নীলকণ্ঠোক্ত তাজিকে এই মতের উল্লেখ নাই।

## ২। লগ্নাদি দ্বাদশ ভাবে মুন্থাবস্থানের ফল।

লগ্নে—শত্রুনাশ, সম্মান, পুত্র ও অর্থাদিলাভ, প্রতাপ বৃদ্ধি প্রভৃতি শুভ ফল। ২য়ে—উৎসাহ বৃদ্ধি, ধনাগম, কুটুম্ব সম্মিলন। ৩য়ে—স্বীয় পরাক্রম দ্বারা বিত্ত-যশ ও সুখ লাভ। ৪র্থে—শরীর পীড়া, শত্রুভয়, আত্মীয় বিচ্ছেদ, বন্ধুহানি। ৫মে—সন্তান ও সদ্বন্ধুলাভ, সুখসচ্ছন্দতা। ৬ষ্ঠে—শরীর কৃশতা, শত্রুবৃদ্ধি, পীড়া, অর্থ হানি। ৭মে—স্ত্রী পুত্র মিত্রাদিনাশ, ব্যবসায় ক্ষতি। ৮মে—শত্রু ও চোর হইতে ভয় এবং ধর্ম্মার্থনাশ। ৯মে—প্রভুত্ব, বিত্তাগম, ধর্ম্মোৎসব, তীর্থাদি দর্শন। ১০মে—রাজানুগ্রহ, পরোপকার, সৎকার্য্যসিদ্ধি। ১১ শে—বিলাস, সৌভাগ্য, রোগমুক্তি, আয় বৃদ্ধি। ১২ শে—ব্যয়াধিক্য, দুষ্টজনের সহিত সংসর্গ, শরীর পীড়া; বিক্রম হেতু অর্থ লাভ, ধর্ম্মার্থ হানি এবং সর্ব্বদা লোকের সহিত বিরোধ।

## ৩। মুন্থাফল নির্ণয়ের বিশেষ বিধি।

বর্ষপ্রবেশকালে যে ভাবে মুন্থা থাকে সেই ভাব পাপগ্রহ দ্বারা ক্ষুতদৃষ্টিতে দৃষ্ট হইলে তৎ ভাবোক্ত শুভ ফলের নাশ ও অশুভ ফলের বৃদ্ধি হয়। শুভগ্রহ ও তৎ ভাবস্বামি গ্রহের যোগ, দৃষ্টি ও ইত্থশাল যোগ, দ্বারা মুন্থার বল নির্ণয় বিধেয়। বলবান মুন্থাই শুভফলের বৃদ্ধি কারক; বলহীন, পাপযুক্ত ও দৃষ্ট মুন্থা শিলাদি যোগে অশুভ ফল হয়।

যদি মুন্থা জন্মলগ্নের ৪র্থ, ৬ষ্ঠ, ৭ম, ৮ম, বা ১২শস্থ হইয়া বর্ষ প্রবেশ কালে পাপযুক্ত পাপদৃষ্ট কিম্বা পাপ গ্রহের সহিত ইত্থশাল বা ইসরাফাদি যোগ

হয় তবে সেই ভাবেব ফল হানি করিবে ; এবং শুভ গ্রহ বা স্বামিগ্রহ দ্বাবা দৃষ্ট বা তৎসহ যুক্ত হইলে শুভ ফল প্রদান কবিবে।

বর্ষপ্রবেশ লগ্ন হইতে অনিষ্ট স্থানস্থ (৪র্থ, ৬ষ্ঠ, ৭ম, ৮ম, ১২শ) মুন্থা জন্মলগ্ন হইতেও বিরুদ্ধস্থানস্থ (ক্রূরগ্রহ-দৃষ্ট-যুক্ত-ভাবস্থ) হইলে সেই ভাবেব নাশ হয় : কিন্তু শুভগ্রহ যুক্ত হইলে শুভ ফল হয়।

জন্মলগ্ন হইতে ৪র্থ ভাবস্থ মুন্থা শুভগ্রহ যুক্ত হইলে রাজভয় ও অতি কষ্ট হয়। অন্যান্য ভাবেও (৬, ৭, ৮, ১২) শুভাশুভ বিচার্য্য।

বর্ষকুণ্ডলীতে বর্ষলগ্ন হইতে যে ভাবে স্বামিগ্রহ বা শুভগ্রহ বা শুভগ্রহ যুক্ত মুন্থা থাকিবে, সেই ভাবোক্ত ফলেব শুভ হইবে এবং ঐ ভাব জন্মকুণ্ডলীতে যে ভাব হইবে সেই ভাবোক্ত বিষয়েব ও শুভ হইবে।

মনে করুন বর্ষকুণ্ডলীতে এক ব্যক্তিব তুলালগ্ন হইয়াছে, জন্মকুণ্ডলীতে তাহাব মকব লগ্ন ; ঐ বর্ষে বর্ষচক্রে লগ্ন হইতে ৪র্থ স্থানে মুন্থা শুভগ্রহ যুক্ত হইয়াছে, সুতবাং ঐ বর্ষে বর্ষলগ্ন হইতে ৪র্থ ভাবেব এবং জন্মকুণ্ডলীস্থ তনু ভাবেব ফল শুভ হইবে। আব উহা পাপযুক্ত হইলে উক্ত ভাবোক্ত ফলেব হানি হইবে, কিন্তু বর্ষাধিপতি বলবান হইয়া শুভ ফলদাতা হইলে মুন্থাজনিত অশুভ ফল হইবে না।

সিংহে মুন্থা কিম্বা মুন্থা রবিযুক্ত বা ববিদৃষ্ট হইলে রাজ্য, রাজসম্মান, গুণোৎকর্ষ ও স্থান লাভ হয়। কর্কটে মুন্থা চন্দ্রযুক্ত বা দৃষ্ট হইলে সন্তোষ ও নীবোগীতা লাভ হয়, ঐরূপ মুন্থা পাপদৃষ্ট হইলে দুঃখ হয়। মঙ্গলালয়স্থ, মঙ্গলযুক্ত ও দৃষ্ট মুন্থা হইলে পিত্তজনিত পীড়া, অস্ত্রাঘাত ও বক্তস্রাব হইয়া থাকে। শনিভবনস্থ শনি দৃষ্ট মুন্থা মঙ্গলযুক্ত হইলেও ঐ প্রকাব ফল হইয়া থাকে। বুধ-শুক্রালয়স্থ, মুন্থায় বুধ শুক্রেব যোগ বা দৃষ্টি হইলে স্ত্রীবুদ্ধি দ্বারা আয়বৃদ্ধি, সুখ, ধর্ম্ম ও যশ হয়। পাপদৃষ্টিতে অশুভ ফল। গুরু-গৃহগত, গুরুযুক্ত ও গুরুদৃষ্ট মুন্থায় পুত্রকলত্র সুখ, সুবর্ণ, বস্ত্রাদি লাভ কবায় ; উক্ত মুন্থাব সহিত শুভ গ্রহেব ইথশাল যোগ সম্ভব হইলে রাজ্যলাভ পর্য্যন্ত হইতে পাবে। মঙ্গলালয়স্থ মন্দযুক্ত বা মন্দদৃষ্ট মুন্থা বাতপীড়া, মান নাশ, অগ্নিভয়, অর্থক্ষয় কবায়। উক্ত মুন্থা গুরুদৃষ্ট হইলে শুভফল হয়।

রাহু মুখগত * মুন্থা দ্বাবা ধনাগম, যশ, সুখবৃদ্ধি ও ধর্ম্মোন্নতি হয় এবং উক্তরূপ

* রাহুস্থিত বাশি কর্ত্তৃক ভুক্ত অংশাদি রাহুর পৃষ্ঠ এবং ভোগ্য অংশাদি মুখ ও তৎ সপ্তম রাশি রাহুর পুচ্ছ।

মুন্থাতে গুরু শুক্রের যোগ বা দৃষ্টি থাকিলে উচ্চপদ ও ধন বস্ত্রাদি লাভ হয়। রাহুর পৃষ্ঠগত মুন্থা শুভদায়ক, পুচ্ছগত হইলে শত্রু ভয় ও কষ্ট, উক্ত মুন্থাতে পাপদৃষ্টি থাকিলে সুখ হানি হয়। জন্মকালে ঐরূপ মুন্থা দ্বারা ধন ও গৃহ নাশ হয়।

জন্মকালে গ্রহগণ জন্মকুণ্ডলীতে বলবান থাকিলে এবং বর্ষপ্রবেশকালে দুর্ব্বল হইলে অভীষ্ট বর্ষের প্রথমার্দ্ধে শুভফল এবং শেষার্দ্ধে অশুভ ফল হয় আর তৎ বিপরীতে বিপরীত ফল হয়।

মুন্থাধিপতি ( যে রাশিতে মুন্থা পতিত, সেই রাশির অধিপতি ) বর্ষ লগ্ন হইতে ৪র্থ, ৬ষ্ঠ, ৮ম বা ১২শ স্থানস্থিত হইলে অর্থক্ষয় ও রোগাদি আপদ হয়।

মুন্থা-পতি বর্ষলগ্নাষ্টমপতির সহিত একত্রস্থিত কিম্বা ৮ম পতি কর্ত্তৃক স্ফুতদৃষ্টি দ্বারা দৃষ্ট হইলে শুভ হয় না।

পূর্ব্বোক্ত যোগদ্বয় এক সঙ্গে ঘটিলে মৃত্যু এবং একটীতে মৃত্যু তুল্য কষ্টকর পীড়াদি জন্মে।

মুন্থা ও মুন্থাপতি জন্মকালে শুভযুক্ত ও শুভ দৃষ্ট হইলে বর্ষারম্ভকালে বর্ষের ১মার্দ্ধে সুখ ও শেষার্দ্ধে কষ্ট। ইহার বৈপরীত্যে বিপরীত ফল হয়।

## ৪। বর্ষপ্রবেশ দশা নিরূপণ নিয়ম।

বর্ষপ্রবেশ কালীন রব্যাদি গ্রহ গণের স্ফুট ও বর্ষলগ্নস্ফুট নির্ণয় করত এক স্থানে স্থাপন করিবেন। তদনন্তর তাহাদের রাশি অঙ্ক বাদ দিতে হইবে। যে গ্রহের স্ফুট-অংশ সর্ব্বাপেক্ষা ন্যূন হইবে, অগ্রে সেই গ্রহের দশা হইবে; তৎপরে তদপেক্ষা যে গ্রহের স্ফুট অধিক হইবে সেই গ্রহের দশা হইবে, এইপ্রকারে স্ফুট-অংশের আধিক্যানুসারে পর পর দশা হইবে।

**৫। শোধিতাংশ।** যে গ্রহের স্ফুটাংশ সর্ব্বাপেক্ষা ন্যূন তাহাকে তৎপরবর্ত্তী অধিক স্ফুটাংশের গ্রহ হইতে বিয়োগ করিলে যে অবশিষ্টাংশ থাকিবে তাহাকে শোধিতাংশ কহে। এই প্রকারে উত্তরোত্তর অধিক স্ফুটাংশ গ্রহ বিয়োগ করিলে সমস্ত গ্রহের শোধিতাংশ নির্ণয় হইবে। যে গ্রহের স্ফুটাংশ সর্ব্বাপেক্ষা কম সেই গ্রহের স্ফুটাংশই সেই গ্রহের শোধিতাংশ। এই শোধিতাংশের অপর নাম পাত্যাংশ। লগ্ন সম্বন্ধেও ঐ নিয়ম।

**৬। ধ্রুবাঙ্ক।** ঐ সকল শোধিতাংশ যোগ করিলে সর্ব্বাপেক্ষা অধিকাংশের সমান হইবে। শোধিতাংশের যোগফল দ্বারা বর্ষ পরিমিত দিন বৃন্দকে ( সৌর ৩৬০, সাবানী ৩৬৫।১৫।৩১।৩০ ) ভাগ করিলে ভাগ ফলকে ধ্রুবাঙ্ক কহে।

৭। দশাভোগের কাল। ঐ ধ্রুবাঙ্ক দ্বারা প্রত্যেক গ্রহ ও লগ্নের শোধিতাংশকে গুণ করিলে গুণ ফল দিনাদি, তত্তৎ গ্রহের দশা ভোগ কাল হইবে। দুই বা তিন গ্রহের শোধিতাংশ সমান হইলে বলাধিক গ্রহের দশা অগ্রে হইবে। আর শোধিতাংশ ও বল সমান হইলে শীঘ্রগতি গ্রহের দশা অগ্রে হইবে। যদি লগ্ন ও অন্য কোন গ্রহের শোধিতাংশ সমান হয়, তবে লগ্নপতি গ্রহের বল ও শীঘ্রগতি বিচার করিয়া দশার অগ্র পশ্চাৎ স্থির করিতে হইবে।

### ৮। অন্তর্দ্দশা নির্ণয়প্রণালী।

যে গ্রহের দশা যত দিনাদি হইবে, সেই দিনাদিকে বর্ষপরিমিত দিন মনে করিয়া সমস্ত গ্রহের ও লগ্নের শোধিতাংশ সমষ্টি দ্বারা দশামানকে ভাগ করিয়া ধ্রুবাঙ্ক স্থির করিতে হইবে। এই ধ্রুবাঙ্ক দ্বারা প্রত্যেক গ্রহের শোধিতাংশকে গুণ করিলে গুণফল যে দিনাদি হইবে, তাহাই তত্তৎ গ্রহের অন্তর্দ্দশার কাল হইবে। অন্তর্দ্দশার ক্রমও দশার ন্যায় অংশাধিক্যানুসারে হইয়া থাকে।

৯। দশাফল। লগ্নদশা শুভপ্রদ ও বলবান হইলে তদ্দশায় ধাতুবস্ত্রাদি বিবিধ লাভ, দৈহিক সুখসচ্ছন্দতা ও রাজসম্মান লাভ হয়। মধ্যবলী হইলে মধ্যম শুভফল এবং হীনবলী হইলে বুদ্ধিভ্রংশ, মান হানি, বিদেশ গমন ও অসদ্ব্যয় হইয়া থাকে। ক্রূর লগ্নদশায় মিশ্রফল ও মধ্যম সুখাদি হয়। পূর্ণবলী রবিদশায় রাজসম্মান, রাজা হইতে অর্থপ্রাপ্তি, দেবব্রাহ্মণাদি পূজা ইত্যাদি অন্যান্য গ্রহের স্বভাব, কারকাদি, ভাবাধিপতি ও বলাবল বিচার পূর্ব্বক ফল নির্ণয় করিবেন।

### ১০। বর্ষপ্রবেশ-দশাফল বিচারের বিশেষত্ব।

১। লগ্নদশায় লগ্নপতির বলাবল বিচার পূর্ব্বক শুভাশুভ ফল নির্ণেয়। চরাদি ত্রিবিধ রাশিত্রয়ের দ্রেক্কাণানুসারে ফলের পার্থক্য হইয়া থাকে।

| | | ১ম দ্রেক্কাণ | ২য় দ্রেক্কাণ | ৩য় দ্রেক্কাণ। |
|---|---|---|---|---|
| বর্ষলগ্ন | চররাশি হইলে | শুভ | মধ্যম | অশুভ। |
| ঐ | দ্বিস্বভাব ,, | অশুভ | মধ্যম | শুভ। |
| ঐ | স্থির ,, | অশুভ | শুভ | মধ্যম। |

লগ্নপতি শুভগ্রহ হইলে তদ্দশায় শুভফল ও পাপগ্রহ হইলে অশুভ ফল।

রবির দশায় চ, ম, বৃ অন্তর্দ্দশা, চন্দ্রদশায় বু, বৃ, শু অন্তরে, কুজদশায় র, চ অন্তরে, বুধদশায় বৃ, শ, শু অন্তরে, গুরুদশায় র, চ, ম, অন্তরে, শুক্রদশায় বু, বৃ, শ অন্তরে এবং শনিদশায় বৃ, বু, শ অন্তরে শুভ এতদ্ভিন্ন অন্তর্দ্দশা অশুভ।

ওঁ শ্রীশ্রীগণেশায় নমঃ। **আদর্শ-কোষ্ঠী।** ওঁশ্রীশ্রীহরয়ে নমঃ।

শ্রীযুক্ত চতুর্ভুজ রায়স্য দ্বিতীয়পুত্রস্য শ্রীমতঃ সুরেশচন্দ্র রায়স্য

সন ১৩০৮ সাল। **জন্মপত্রিকেয়ম্।** ইং ১৮৯৪ খ্রীষ্টাব্দ।

২৬শে পৌষ ইং ৯ই জানুয়ারী বেলা ইং ১০ঘ ৫৫মি সময়ে জাতঃ।

শুভ শকাব্দাঃ ১৮১৫। ৮। ২৫। ১০। ২০। ২। ৩০।




আদিত্যাদি গ্রহাঃ সর্ব্বে নক্ষত্রাণি চ রাশয়ঃ। দীর্ঘমায়ুঃ প্রকুর্ব্বন্তু যস্যেয়ং জন্মপত্রিকা॥

## অথ জাতকবর্ণনামাহ।

অথ সৌরপৌষস্য ষড়বিংশতিদিবসে কুজবাসরে সিতপক্ষীয়দ্বিতীয়ায়াস্তিথৌ, কৌলবকরণে, বজ্রযোগে, শ্রবণাখ্যক্ষস্য চতুর্থপাদে, মকররাশৌ সংস্থিতে শশলাঞ্ছনে, দিবাসার্দ্ধদ্বিবিপলযুতবিংশতিপলাধিকদিগ্দণ্ডসময়ে শুভমীনোদয়ে সত্যনিষ্ঠশ্রীযুক্তচতুর্ভুজরায়স্য দ্বিতীয়ঃ পুত্রঃ জাতঃ। অসৌ দেবগণঃ শূদ্রবর্ণশ্চ। অস্য রাশ্যাশ্রিতং নাম শ্রীমান্ খগপতি রায়ঃ। নক্ষত্রপাদাশ্রিতং নাম শ্রীমান্ খোটীনন্দন রায়ঃ।

**অথ পতাকীচক্রম্।** ২১৩ পৃষ্ঠা দ্রষ্টব্য।

বুধস্য যামার্দ্ধে তৎস্যেষ দণ্ডে জাতত্বাৎ পতাকীবিদ্ধিনাস্তি কিন্তু বেধোঽস্তি।

**অথ জন্মদণ্ডফলম্।** ২১০ পৃষ্ঠা ৪ শ্লোক দ্রষ্টব্য।

**অথ জন্মলগ্নফলম্।** ১২৮ পৃ ১২ শ্লোক।

অথ জন্মনক্ষত্রফলম্। ৩৩৪ পৃ ২২ শ্লোক। অথ জন্মরাশিফলম্। ৩৩৮ পৃষ্ঠা ১০ শ্লোক।

## অথ ষড়বর্গঃ।

বৃহস্পতেঃ ক্ষেত্রে চন্দ্রস্য হোরায়াং শশাঙ্কস্যদ্রেক্কাণে শুক্রস্য নবাংশে রবেঃ দ্বাদশাংশে গুরোঃ ত্রিশাংশে চ জাতঃ। অথ ক্রমেণ ষড়্বর্গফলং লিখ্যতে।

অথ ক্ষেত্রফলম্। ২৫১ পৃ ৫ শ্লোক। অথ হোরাফলম্। ২৫২ পৃঃ ২ শ্লোক। অথ দ্রেক্কাণফলম্। ২৫৪ পৃ ৫ শ্লোক। অথ নবাংশফলম্। ২৫৯ পৃ ৪০ শ্লোক। অথ দ্বাদশাংশফলম্। ২৬১ পৃ ৫ শ্লোক। অথ ত্রিশাংশফলম্। ২৬২ পৃ ৪ শ্লোক।

## অথ জাতচক্রম্।

২৮১ পৃষ্ঠাস্থ জাতচক্র সদৃশ একটী জাতচক্র অঙ্কন করিয়া যথাস্থানে সমস্ত নক্ষত্র বিন্যাস করিতে হইবে। এস্থলে জন্মনক্ষত্র ২২ শ্রবণা, তাহা জাতচক্রের মস্তকে পতিত হইয়াছে।

## অথ জাতচক্রে জন্মনক্ষত্রপতনফলম্।

মূর্দ্ধ্নি রাজা ভবেদ্দেবি, মুখে শীর্ষে শতং বর্ষম্। ২৮০ ও ২৮১ পৃষ্ঠা।

অথ ষণ্ণাড়ীচক্রম্। ২৮২ পৃষ্ঠা দ্রষ্টব্য।

অথ নবতারা চক্রম্। ২৯ পৃষ্ঠা দ্রষ্টব্য। যে যে গ্রহ যে যে নক্ষত্রগত তাহা পার্শ্বে লিখিতে হইবে। মঙ্গল ব্যতিত সমস্ত গ্রহই শুভ তারাগত।

অথ নাড়ীক্ষত্রফলম্। ২৮৪ পৃষ্ঠা ২ শ্লোক।

অথ ত্রিপাপ চক্রম্। ২৮৪ পৃ ত্রিপাপচক্রের বিবরণ হইতে সঙ্কলিত করুন।

## অথ যোগবিচার।

ক্ষেত্রসিংহাসন যোগঃ। চন্দ্রপ্রভাযোগঃ। শনিতুঙ্গী যোগঃ। কেন্দ্র ত্রিকোণপতি যোগঃ। সৌরিগুরুপূর্ণদৃষ্টি যোগঃ। দশমে ষষ্ঠসপ্তমাধিপতিযোগঃ। দুরধুরাযোগ। দশমৈকাদশপতিসম্বন্ধেন ভঙ্গযোগঃ।

এই সকল যোগ সম্বন্ধীয় শ্লোকগুলি যোগ প্রকরণে দেখিয়া কোষ্ঠীতে লিখিতে হয় এবং কোন সময় উহাদের ফল ফলিবে তাহাও নির্ণয় করিয়া লিখিতে হয়। যে সকল গ্রহ সন্ধিগত হইবে বা অন্যভাবে পড়িবে তাহাদের যোগজফল ফলিবেনা। এস্থলে বৃহস্পতি তৃতীয় ভাবগত সুতরাং ক্ষেত্রসিংহাসন যোগ হইল না। নিম্নের গ্রহস্ফুটের দ্বারা দেখা যাইতেছে যে গুরু ও শনির পূর্ণ দৃষ্টি হয় না।

| গ্রহস্ফুট | ভাবস্ফুট | ভাবস্থ গ্রহ | সন্ধিস্ফুট |
|---|---|---|---|
| র ৮।২৭।১১।১৬ | তনুভাব ১১।১২।৪০।২৬ | রাহু | তনুসন্ধি ১১।২৭।২৯।৪০ |
| চ ৯।২০।১।১৫ | ধনভাব ০।১২।১৮।৫৪ | | ধনসঃ ০।২৭।৮।৮ |
| ম ৭।১২।৫।৪৬ | সহজ ,, ১।১১।৫৭।২২ | গুরু | সহজসঃ ১।২৬।৪৬।৩৬ |
| বু ৮।১৬।৩৬।৪৪ | বন্ধু ,, ২।১১।৩৫।৫১ | | বন্ধুসঃ ২।২৬।৪৬।৩৭ |
| বৃ ০।২৯।১।২৪ | পুত্র ,, ৩।১১।৫৭।২২ | | পুত্রসঃ ৩।২৭।৮।৮ |
| শু ১০।৫।৩৫।৪৭ | রিপু ,, ৪।১২।১৮।৫৪ | | রিপুসঃ ৪।২৭।২৯।৪০ |
| শ ৬।৩।৪০।২৯ | জায়া ,, ৫।১২।৪০।২৬ | কেতু | জায়াসঃ ৫।২৭।২৯।৪০ |
| রা ১১।২৪।১৮।১৯ | নিধন ,, ৬।১১।১৮।৫৪ | শনি | নিধনসঃ ৬।২৭।৮।৮ |
| কে ৫।২৪।১৮।১৯ | ধর্ম ,, ৭।১১।৫৭।২২ | মঙ্গল | ধর্মসঃ ৭।২৬।৪৬।৩৬ |
| লং ১১।১২।৪০।২৬ | কর্ম ,, ৮।১১।৩৫।৫১ | বুধ | কর্মসঃ ৮।২৬।৪৬।৩৬ |
| | আয় ,, ৯।১১।৫৭।২২ | রবি | আয়সঃ ৯।২২।৮।৮ |
| | ব্যয় ,, ১০।১২।১৮।৫৪ | শুক্র | ব্যয়সঃ ১০।২৭।২৯।৪০ |

অতঃপর জন্মকুণ্ডলী সদৃশ একটী কুণ্ডলী (ভাবকুণ্ডলী) প্রস্তুত করতঃ কোন্ গ্রহ ভাবগত বা কোন্ গ্রহ সন্ধিগত তাহাতে প্রদর্শিত হইয়া থাকে। তৎপরে সপ্তবর্গ ও দশবর্গাদি বিবিধ বিচার করিতে হয়। তদন্তর—তন্বাদি দ্বাদশ ভাবের বিচার ক্রম মতে লিখিতে হয়। সপ্তম অধ্যায় দ্রষ্টব্য।

অথাষ্টবর্গঃ।—নবম অধ্যায় দ্রষ্টব্য।

আটটী রাশিচক্র অঙ্কন করিয়া তাহাতে গ্রহশুদ্ধ্যশুদ্ধি বিচার করিয়া লইতে হয়; গ্রহগণ অষ্টবর্গে শুদ্ধ থাকিলে স্ব স্ব দশাকালে শুভ ফল দিয়া থাকেন।

কোষ্ঠীতে আরও নানাবিধ চক্র লেখা থাকে। যথা :—নিত্যাদিমিত্র চক্র, মিত্রশত্রুসমচক্র ইত্যাদি। কেবলমাত্র কিরূপে কোষ্ঠী লিখিবার সময় বিষয়গুলি শ্রেণীবদ্ধ করিয়া লিখিতে হয়, তাহাই এই কোষ্ঠীতে প্রদর্শিত হইল। মৎপ্রণীত মুদ্রিত জন্মপত্রিকা ফারম দেখিলে, কিরূপে কোষ্ঠী প্রস্তুত করিতে হয় তাহা সহজেই বোধগম্য হইবে। বালক বালিকার পৃথক ফারম ছাপা হইয়াছে।

অথ নক্ষত্রিকী দশা।

শ্রবণায়াং জাতত্বাৎ অষ্টোত্তরী মতে বৃহস্পতের্দশায়াং জাতঃ।

অত্র কুলদশা ১৯ বর্ষাণি। শ্রবণায়াঃ ভোগ্যাদণ্ডাদি ৩৬দ ১প ৭বি। ততঃ ত্রৈরাশিকেন প্রাপ্তভোগ্যদশা বৎসরাঃ ২ মাসাঃ ১৭দিনানি।

বিংশোত্তরী মতে শ্রবণাযাং জাতত্বাৎ চন্দ্রস্য দশাযাং জাতঃ। অস্য স্থূলদশা ১০ বর্ষাণি। ত্রৈরাশিকেন প্রাপ্তভোগ্য দশাবর্ষ (০) ৫ মাসাঃ ১৭ দিনানি।

| অষ্টোত্তরী দশা। | ব মা দি | ফলং। | বিংশোত্তরী দশা। | ব মা দি | ফলং। |
|---|---|---|---|---|---|
| বৃ শ ভোগ্য | ১। ২।১১ * | | চ কে ভোগ্য | ০। ৩। ১৮ | |
| বা বা | ১। ৪। ০ | | চ শু | ১। ৮। ০ | |
| বযোবর্ষাণি | ২। ৬।১১ | | | ১। ১১।১৮ | |
| বা শু | ২। ৪। ০ | | চ র | ০। ৬। ০ | |
| বযোবর্ষাণি | ৪। ১০।১১ | | | ২। ৫।১৮ | |

এইরূপে ক্রমশঃ অন্তর্দশা বা প্রত্যন্তর্দ্দশানুসারে লিখিযা যাইতে হয।

শিশুটির বৃহস্পতিদশায শনির অন্তর্দশায জন্ম হইযাছে। ইহার ফল যথা :—

বেশ্যাঙ্গনাশ্রযাৎ সৌখ্যং ভবেদ্বিত্ত বিবর্জ্জিতঃ। লুব্ধধর্ম্মমনা নিত্যং গুরোরন্তর্গতে শনৌ

ইহার অর্থ এই যে, বৃহস্পতির দশায শনির অন্তর্দ্দশায মানব বেশ্যা সহবাসে সুখভোগ করে এবং ধনহীন হইযা নিযত অধর্ম্ম কার্য্যে রত থাকে।

এস্থলে পাঠকবর্গকে আমাদের কিছু বলিবার আছে। তাঁহারা সচরাচর কোষ্ঠীতে এইরূপ ফল সকল লিখিত থাকে দেখিতে পান। এই সকল ফল বিশেষ বিচার করিযা লিখিত হয না বলিযাই কোষ্ঠীর অনেক ফল মিলে না। যে শিশুটীর বযস ১ বা ২ বৎসর তাহার পক্ষে এরূপ ফল কখনই সম্ভবপর নহে। এরূপস্থলে বিশেষ বিবেচনার সহিত ফল নির্ণয করিয়া লেখা আবশ্যক। শ্লোকের মোটামুটী বচন লিখিলে কিছুই হয না। আমরা স্ত্রীজাতির কোষ্ঠীতেও এরূপ ফল লেখা থাকে দেখিযাছি। আরও "সেব্যতে বহুনারীভিঃ" এই ফল স্ত্রীলোকের কোষ্ঠীতেই অনেক কোষ্ঠীলেখক নিমীলিত নেত্রে ব্যবহার করিযা থাকেন। সকল বিষয়ই স্থান, কাল ও পাত্র ভেদে বিচার করিতে হয এ কথাটা আমাদের পাঠকগণ যেন সর্ব্বদা মনে রাখেন। বৃহস্পতির দশায শনির অন্তর্দশায যে ফলটী জানা বা মুখস্থ থাকে, তাহা যে আবাল বৃদ্ধবনিতা সকলেরই পক্ষে প্রযোগ হইবে এরূপ নহে। এইরূপ সর্ব্বত্র বিচার্য্য।

অধুনা জ্যোতিষালোচনা বৃদ্ধির সঙ্গে সঙ্গে উত্তমরূপ কোষ্ঠী সকল প্রস্তুত হইতেছে। অতএব আশা করা যায উত্তরোত্তর কোষ্ঠী বিষয়ে উন্নতি হইবে।

* অন্তর্দ্দশা করিয়া কোষ্ঠী লেখা হইলে অন্তর্দ্দশার এবং প্রত্যন্তর্দ্দশা করিয়া কোষ্ঠী লিখিলে প্রত্যন্তর্দ্দশার ফল, অন্তর্দশা বা প্রত্যন্তর্দশার দক্ষিণ পার্শ্বে লিখিতে হয়।

## সম্রাট, রাজা, জমিদার ও বিদ্বান ব্যক্তিগণের কোষ্ঠী।

## ভারত-সম্রাট পঞ্চম জর্জের জন্মপত্রিকা।

জন্ম ৩ জুন ইং ১৮৬৫ খৃঃ রাত্রি ১টা ১৮ মিঃ। রাজ্যপ্রাপ্তি ৬ মে ১৯১০ খৃঃ।




লগ্ন ও ১০ পতি বৃ দশমে স্বগৃহে ও স্বীয় মূল ত্রিকোণে ; লগ্নের ১০ মস্ত বলবান শুক্র একাই রাজ্যপ্রদ হইয়াছেন ও ক্ষেত্রনিংহাসন যোগ করিয়াছেন। লগ্নের ষড়বর্গে সমস্ত বর্গই শুভ গ্রহের বর্গ পাইয়াছে এবং চন্দ্র বৃহস্পতি কেন্দ্রী হেতু অত্যন্ত উদার চেতা রাজা হইয়াছেন। বিংশোত্তরী রবিভোগ্য দ। ০।১।১০।০

## বর্দ্ধমানাধিপ মহারাজ ৺মহাতাপচাঁদ বাহাদুরের কোষ্ঠী।

জন্ম-শক ১৭৪৩।৭।১।৩০ মৃত্যু শকাব্দাঃ ১৮০২। ৮ই কার্ত্তিক।

বৃষ লগ্নের শনি একাই রাজ্যপ্রদ, তাহাতে লগ্নপতি সহ সম্বন্ধ করিয়াছে এবং দশমে গুরু ও তাহার ১০মে র, ম ও বু।




শুক্র নীচস্থ সেই রাশির অধিপতি বুধ ও তাহার উচ্চাধিপতি গুরু কেন্দ্রস্থ, ইহাও রাজ্য যোগের অন্যতম কারণ। যোগাধ্যায় দেখুন।

## মেদনীপুরাধিপ ৺রাজা মহেন্দ্রলাল খাঁন বাহাদুরের কোষ্ঠী

শকাব্দাঃ ১৭৬৫।৪।১৭।১৯।১৭

বৃ নীচরাশিগত তদধিপতি ও তদুচ্চাধিপতি আয়স্থ ইহাই রাজযোগের অন্যতম কারণ। র, বু, ম, চ, শ শুভবর্গগত ও বলী হইয়াছে।

| | | |
|---|---|---|
| | | লং |
| | | বু ১৩ |
| রশু১২ বৃ ১১ | | শ ২০ রাম চ১৯ |

দশমপতির দশম স্থানে স্বীয় তুঙ্গে বুধ অবস্থিত ইহা অতীব শুভ। রাজ্যকারক রবি বর্গোত্তমে অবস্থিত।

উত্তরপাড়া নিবাসী সুবিখ্যাত স্বদেশহিতৈষী জমিদার।

## রাম শ্রীযুক্ত জ্যোতকুমার মুখোপাধ্যায় বাহাদুরের জন্মপত্রিকা

শকাব্দা ১৭৮০।১২।৬।৫১।৪।১১

নিম্নোক্ত কয়েকটী উৎকৃষ্ট যোগ পরিলক্ষিত হয়।
১। চন্দ্রপ্রভা যোগ
২। শুকভৌম যোগ
৩। কেন্দ্রকোণপতি সম্বন্ধ যোগ।
৪। অনফা যোগ
৫। চন্দ্র ও শুক্র কেন্দ্রী যোগ।
যোগাধ্যায়ে দ্রষ্টব্য।

| | | | |
|---|---|---|---|
| শু ২।৫ | বু ১ র ১।৭।৫ | বু ২ ৩১ | লং ১১২ বৃ২৬।৭৫ |
| শ ৩৪ | | | |
| কে২১।৪৫ | | | চ৯।৪৭ ম ১৭০ |

বিংশোত্তরী—
কেতু ভোগ্য ১।১০।০
শু ২০।০
র ৬।০
চ ১০।০
ম ৭।০
রা ১৮।০
৬৩।১০।১০

দেশকালপাত্রানুসারে ফলের অনেক পার্থক্য হইলেও প্রথম কোষ্ঠী খানির সহিত এই খানির প্রকৃতিগত অনেকটা সৌসাদৃশ্য দেখিতেছি। উভয়েরই প্রকৃতিগত. মান উচ্চ ও প্রশংসনীয়।

# অবতার ও মহাপুরুষগণের জন্মপত্রিকা তালিকা

| যাঁহার কোষ্ঠী ও জন্ম তারিখ। | মেষ | বৃষ | মিথুন | কর্ক | সিংহ | কন্যা | তুলা | বিছা | ধনু | মকর | কুম্ভ | মীন |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১। শ্রীরামচন্দ্রের। | র বৃ | • | • | লং বৃ চ ৮ | • | • | শ | • | • | ম | • | শু |
| ২। শ্রীকৃষ্ণের। | • | লং কে চ ৪ | • | • | র | বু | শু শ | রা | • | ম | • | বৃ |
| ৩। মহাপ্রভু শ্রীকৃষ্ণ চৈতন্যের। (শক ১৪০৭ ফাল্গুনী পূর্ণিমা) | • | • | • | • | লং কে চ ১১ | • | • | শ ১৮ | বৃ ম ২০ | • | র বু শু রা ২৫ | • |
| ৪। পরমহংস রামকৃষ্ণের। (শক ১৭৫৪।১০।২।০।১২) | • | ম ৪ | • | রা ৭ | • | শ ১২ | • | • | • | কে ২১ | লং বু ২৩ র চ ২৮ | বৃ ২৬ শু ২৭ |
| ৫। ৺কেশবচন্দ্র সেনের। (শক ১৭৬০ অগ্রহায়ণ) | • | • | • | • | ম ১১ | বৃ ১৪ কে | • | লং র বু শু শ ১৭ | চ ১৯ | • | • | রা |
| ৬। ৺ডাঃ মহেন্দ্রলাল সরকারের (শকাব্দা ১৭৫৫।৩।১৭।১৭।১০) | বৃ ১ | • | চ রা ৬ | • | • | শু শ ১৩ | র ম ১৫ | বু ১৭ উ | কে ২০ | ল ৮ | • | • |
| ৭। ৺গঙ্গাপ্রসাদ সেনের। (শক ১৭৪৬।৪।১।২৬।১১) | চ ২ | শ ৪ | কে ৬ | বৃ ৭ লং | র বু শু ১০ | • | ম ১৪ | • | রা ৬ | • | • | • |
| ৮। ৺ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের। (শক ১৭৪২।৫।১১।১৫।৩২) | • | চ ৩ | • | শু ৯ | ম ১০ | কে র বৃ ১৩ | • | • | লং | • | র বু ২৫ | রা শু ২৬ |
| ৯। ৺মহেশচন্দ্র ন্যায়রত্নের। (শক ১৭৫৭।১০।১৫।৪।৩৫) | চ ২ | রা ৩ | বৃ ৬ | • | • | • | শ ১৫ | কে ১৭ | • | ম ২৩ | বু ২৩ র ২৫ | লং শু ২৭ |
| ১০। ৺ডাঃ রমেশ চন্দ্র মিত্রের। শক ১৭৬১।১০।৭।১।১০ | • | • | চ ৬ | শ বৃ ৮ | কে ১০ | • | বক্রী বৃ ১৬ | শ ১৮ | • | শু ২৩ | রা ২৪ | লং ১১ র ২৫ ম বু ২৬ |

## স্বর্গীয় ভারতেশ্বরী মহারাণী ভিক্টোরিয়ার কোষ্ঠী।

জন্ম—২৪ মে ১৮১৯ খৃঃ মৃত্যু ২২ জাঃ ১৯০১ খৃঃ।

বৃষলগ্ন, লগ্নে চন্দ্র, মেষে শু র রা, মীনে শ, কুম্ভে বৃ অমাবস্যায় চন্দ্রযুক্ত বৃষলগ্নে জন্ম হওয়ায় ও ১০ মে বৃ থাকায় প্রবল রাজযোগ হইয়াছে।

## ফ্রান্স-সম্রাট বীরবর নেপোলিয়ন বোনাপার্টীর কোষ্ঠী।

জন্ম—১৫ই আগষ্ট ১৭৬৯ খৃঃ মৃত্যু ৫ই মে ১৮২১ খৃঃ।

তুলালগ্নে বৃ ১৬ মকরে চ ২১, মিথুনে শু ৬, কর্কটে বু শ ৮ সিংহে র ১০ ম ১১। বিজয়ী সম্রাট্ বা প্রবল সিংহাসনপ্রাপ্তি যোগ যানেশ কর্ম্মোপগতৌ বলিষ্ঠৌ ধনেশদৃষ্টৌ যদি তদন্তোবা। পরস্পর ক্ষেত্র সমাগতৌ বা সিংহাসন প্রাপ্তি কর ভবেতাম্। ৪র্থ পতি ও কর্ম্মস্থ গ্রহদ্বয় বলবান হইয়া ৯ মেশ্বরযুক্ত বা দৃষ্ট হইলে অথবা ৪র্থ ও ১০ম পতি ক্ষেত্র বিনিময় করিলে সিংহাসনপ্রাপ্তি যোগ হয়। জন্মকালীন সমস্ত গ্রহই অনুকুলভাবে স্থিত। সমস্ত অনুকুলহেতু শুভ ফল ফলিয়াও শনি চন্দ্রের পরস্পর পূর্ণদৃষ্টি হেতু পরিণামে উচ্চপদ হইতে পতন। শনি চন্দ্রের সংযোগ ও পরস্পর পূর্ণ দৃষ্টি বিশেষ অশুভ। শনি ৪র্থ ৫ম পতি হইয়াও এবং ১০ম পতি সহ ক্ষেত্রবিনিময় করিয়াও শেষে অধঃপতন করিয়াছে।

## সুবিখ্যাত বক্তা পর্লামেণ্ট-মেম্বর রাইট-অঃ জন ব্রাইটের কোষ্ঠী

জন্ম ১৬।১১।১৮১১ খৃঃ ৮ পি, এম, মৃত্যু ১৮৮৪ মার্চ।

কর্কট লং ৩।১৮ বৃশ্চিকে র ৩।২৮ চ ১১।২০ বু ২।২০ শু ১৩।২৪ ধনুতে শ ৫।২ মকরে ম ১৫।১৬ মিথুনে বৃ ১৫।১২। কর্কট লগ্নজাত ব্যক্তির একা তুঙ্গস্থ মঙ্গল রাজ ও উচ্চপদের যোগ কারক। চন্দ্র বা গুরু বা লগ্নে ৩।৪টী গ্রহ ঐরূপ রাজ-যোগের কারক। ৫মস্থ র শু বু চ বাগ্মী যোগের অন্যতম কারণ।

ফলিতজ্যোতিষে অভিজ্ঞতা লাভ করিতে হইলে বহু কোষ্ঠী দর্শন, তাহার ফল পরীক্ষা ও সেই সকল রাশি চক্র মনে করিয়া রাখা আবশ্যক। রাশিচক্রটী দেখিবা মাত্র যেন তাহার একটী ছবি মনোমধ্যে সন্নিহিত হয়, এইরূপ ভাবে কোষ্ঠী দর্শন বিচারাদি করা আবশ্যক। স্বীয় পরিবার বর্গের ও আত্মীয় স্বজনের ও পরিচিত ব্যক্তির কোষ্ঠীর রাশি চক্রগুলি মনে করিয়া রাখিলে এবং তাহাদের ফল পর্য্যালোচনা করিলে ফলিত জ্যোতিষের জ্ঞানভিত্তি দৃঢ় হইয়া থাকে।

জ্যোতির্ব্বিজ্ঞান-কল্পলতিকা-কোষ্ঠী প্রকরণ সমাপ্ত।

# পরিশিষ্ট।

## প্রথম পরিচ্ছেদ।—বিবাহ প্রকরণ।

১। বিবাহ-বার। গুরুশুক্রবুধেন্দুনাং দিনেষু সুভগা ভবেৎ।
সূর্য্যার্কি ভূমিপুত্রাণাং দিনেষু কুলটা ভবেৎ॥
ন বারদোষা প্রভবন্তি রাত্রৌ বিশেষতোঽর্কারনিভূশনিনাম্।

বৃহস্পতি, শুক্র, বুধ এবং সোমবার বিবাহের উপযুক্ত বার। আর রবি, শনি ও মঙ্গলবারে বিবাহ হইলে সেই বিবাহিতা কন্যা বেশ্যা হয়। রাত্রে বার দোষ হয় না বিশেষত রবি, মঙ্গল ও শনি, বারে রাত্রিতে। (আমরা শেষোক্ত নিয়মটী ভাল বুঝিতে পারিলাম না। কারণ বিবাহ ত রাত্রিতেই হইয়া থাকে; তবে একথা বলিবার আবশ্যক কি?) আবার দিবা বিবাহও নিষিদ্ধ। সম্ভবত যখন দিবাহ প্রচলিত ছিল তখন এই নিয়ম হইয়াছিল।

২। বিবাহ তিথি। অমাবস্যাঞ্চ রিক্তায়াং করণে বিষ্টি সংজ্ঞকে।
যঃ করোতি বিবাহং স শীঘ্রং যাতি যমালয়ম্॥
শনৈশ্চরদিনে চৈব যদি রিক্তাতিথির্ভবেৎ।
তস্যাং বিবাহিতা কন্যা পতিপুত্রবিবর্দ্ধিনী॥

অমাবস্যা ও রিক্তা (৪র্থী, ৯মী ও ১৪শী) তিথিতে এবং বিষ্টিকরণে বিবাহ হইলে মৃত্যু হয়। কিন্তু যদি শনিবারে রিক্তাতিথি পড়ে তাহা হইলে উক্ত বিবাহে কন্যা পতির শুভকারিণী এবং পুত্রবতী হয়।

৩। দিবাবিবাহ। বিবাহেতু দিবাভাগে কন্যা স্যাৎ পুত্রবর্জ্জিতা।
বিবহানলদগ্ধা সা নিয়তং স্বামিঘাতিনী।

দিবাভাগে বিবাহ হইলে কন্যা পুত্রহীনা, বিরহ-দুঃখকাতরা ও বিধবা হয়।

৪। বিবাহ-নক্ষত্র। রেবত্যুত্তররোহিণী মৃগশিরো মূলানুরাধা মঘা।
হস্তাস্বাতিষু তৌলিষষ্ঠমিথুনেষুদ্যৎসুপাণিগ্রহঃ॥
এবং কুমার্য্যাঃ পাণিং গৃহ্নীয়াৎ ত্রিষু ত্রিষূত্তরাদিষু।
স্বাতৌ চ মৃগশিরোরোহিণ্যাং রেবতীপারদ্বরেণোক্তম্॥

রেবতী, উত্তরফল্গুনী, উত্তরাষাঢ়া, উত্তরভাদ্রপদ, রোহিণী, মৃগশিরা, মূলা, হস্তা ও স্বাতী এই কয়েকটী বিবাহের উপযুক্ত নক্ষত্র।

৫। নক্ষত্র পাদদোষ। আদ্যে মঘা চতুর্ভাগে নৈঋতস্যাদ্য এব চ।
রেবত্যন্তচতুর্ভাগে বিবাহঃ প্রাণনাশকঃ॥

মঘা ও মূলার ১ম পাদে এবং রেবতীর শেষপাদে বিবাহ নিষিদ্ধ।

৬। বিবাহলগ্ন। কন্যাতুলাভৃন্মিথুনেষু সাধ্বী শেষেষ্বসাধ্বীধনবর্জ্জিতা চ।
নিন্দ্যেঽপি লগ্নে দ্বিপদাংশ ইষ্টঃ কন্যাদি লগ্নেঽপি নান্যভাগঃ।
ধনুষি কুলটানারী তৎ পূর্ব্বার্দ্ধে সতীত্যপরে জগুঃ॥

কন্যা, তুলা ও মিথুন এই কয় লগ্নে বিবাহে কন্যা সাধ্বী হয়। এতদ্ভিন্ন অন্য লগ্নে অসতী ও ধনহীনা হয়। কিন্তু নিন্দার্হ লগ্নমধ্যে ও কন্যা, তুলা, এবং মিথুনের যে নবাংশ তাহাতেও বিবাহ চলিতে পারে। ২৪৭ নবাংশাধিপ-চক্র দ্রষ্টব্য এবং কন্যাদি লগ্নেও কন্যাদির নবাংশ প্রশস্ত। ধনুর শেষার্দ্ধে বিবাহ হইলে কন্যা বেশ্যা হয়, পূর্ব্বার্দ্ধে হইলে হয় না।

৭। সুতহিবুক যোগ। লগ্নে তৎপঞ্চমে তুর্য্যে নবমে দশমে তথা।
গুরুর্ভৃগুর্ব্বাদোষঘ্নো বিবাহে বর্দ্ধতে শুভম্।

যে লগ্নে বিবাহ হইবে যদি সেই লগ্নে ও তাহার চতুর্থ, পঞ্চম, নবম ও দশমস্থানে বৃহস্পতি অথবা শুক্র অবস্থান করে, তাহা হইলে সুতহিবুক যোগ হয়। এই যোগে বিবাহে লগ্নের ও রাশির যুতথানিএ বেধাদিযে দোষ থাকে তাহা নষ্ট করিয়া দেয় এবং লগ্নের যে শুভত্ব থাকে তাহার বৃদ্ধি করে।

৮। যুগ্মাযুগ্ম বৎসর। অযুগ্মে দুর্ভগানারী যুগ্মে চ বিধবা ভবেৎ।
তস্মাৎ গর্ভান্বিতে যুগ্মে বিবাহে সা পতিব্রতা॥

অযুগ্ম বর্ষে কন্যার বিবাহ দিলে সেই কন্যা দুর্ভাগা হয় এবং যুগ্ম বর্ষে বিবাহ দিলে বিধবা হয়। সেই হেতু গর্ভান্বিত যুগ্ম বর্ষে বিবাহ দিলে সেই নারী পতিপরায়ণা হইয়া থাকে। "গর্ভান্বিত যুগ্মবর্ষে" শব্দের অর্থ এই যে, যে মাসে জন্ম হয় তাহার তিন মাস পর্য্যন্ত অযুগ্ম বর্ষ থাকে; তাহার পর যে যুগ্মবর্ষ আইসে তাহাই "গর্ভান্বিত যুগ্মবর্ষ বলিয়া কথিত হয়। সেই যুগ্ম বর্ষের পরও তিন মাস কাল যুগ্মবর্ষ থাকে। মনে করুন নবম বর্ষীয়া একটি কন্যার আশ্বিন মাসে জন্ম হইয়াছে। ভাদ্রমাসে তাহার নবম বর্ষ পূর্ণ হইয়াছে বটে কিন্তু আশ্বিন, কার্ত্তিক ও অগ্রহায়ণ এই তিন মাস অতীত না হইলে গর্ভান্বিত ৯ বৎসর পূর্ণ হইবে না।

৯। কন্যার বিবাহ কাল।

অষ্টবর্ষা ভবেৎ গৌরী নববর্ষা চ রোহিণী।
দশমে কন্যকা প্রোক্তা অতঊর্দ্ধং রজস্বলা॥
গ্রহশুদ্ধিমব্দশুদ্ধিং মাসায়নর্ক্ষদিবসানাম্।
অর্ব্বাগদশবর্ষেভ্যো মুনয়ঃ কথয়ন্তি কন্যকানাম্॥

অষ্টম বর্ষীয়া বালিকাকে গৌরী, নবম বর্ষীয়াকে রোহিণী, দশম বর্ষীয়াকে কন্যকা এবং তাঁহার অতিরিক্ত বর্ষীয়া কন্যাকে রজস্বলা কহে।

দশম বর্ষ বয়স্ মধ্যে কোন কন্যার বিবাহ দিলে তাহার বিবাহে শুদ্ধ কালাকাল, যুগ্মাযুগ্ম বর্ষ, উপযুক্ত মাসাদি বিচার করিতে হয়, কিন্তু দশম বর্ষ অতীত হইলে আর ঐ সকল বিচারের আবশ্যক হয় না।

১০। কন্যার জন্মমাসাদিতে বিবাহের ফল।

জন্মমাসে চ পুত্রাঢ্যা ধনাঢ্যা চ ধনোদয়ে।
জন্মভে জন্মরাশৌ চ কন্যাহি ধ্রুবসন্ততিঃ॥

কন্যার জন্মমাসে বিবাহ হইলে সেই জন্মমাসে বিবাহিতা কন্যা পুত্রবতী হয়; জন্মমাস হইতে ২য় মাসে বিবাহ হইলে সেই রমণী ধনসমৃদ্ধিশালিনী হয় এবং জন্মনক্ষত্রেও জন্মরাশিতে বিবাহ হইলে সে নারী সন্ততি যুক্তা হয়।

১১। পুরুষের জন্মমাসাদিতে বিবাহাদির ফল।

ন জন্মমাসে ন চ চৈত্র পৌষে ক্ষৌরং বিবাহো ন চ কর্ণবেধঃ।
নূনং সরোগং ধনপুত্রনাশং প্রাপ্নোতি মূঢো বধবন্ধনানি॥

জন্মমাসে, চৈত্রমাসে এবং পৌষমাসে পুরুষের বিবাহ ও কর্ণবেধ এবং ক্ষৌরকার্য্য নিষিদ্ধ। উক্ত মাসত্রয় মধ্যে কথিত কার্য্য সকল সম্পন্ন করিলে রোগযুক্ত, পুত্রার্থনাশ ও নিজের বধবন্ধন হইয়া থাকে।

১২। জ্যেষ্ঠ পুত্রকন্যার বিবাহে নিষিদ্ধ মাস।

মার্গশীর্ষে তথা জ্যৈষ্ঠে ক্ষৌরং পরিণয়ং ব্রতম্।
জ্যেষ্ঠপুত্রদুহিত্রোশ্চ যত্নতঃ পরিবর্জ্জয়েৎ॥

জ্যৈষ্ঠ ও অগ্রহায়ণ মাসে প্রথমগর্ভজাত পুত্র ও কন্যার বিবাহাদি কার্য্য নিষিদ্ধ। কিন্তু বিশেষ আবশ্যক বোধ হইলে নিম্নোক্ত প্রকারে বিবাহ কার্য্য সমাধা হইতে পারে।

কৃত্তিকাস্থ রবিং ত্যক্ত্বা জ্যৈষ্ঠে জ্যেষ্ঠস্য কারয়েৎ।
উৎসবাদীনি চ সর্ব্বাণি দিকৃদিনানি বিবর্জয়েৎ॥

যে কয়েক দিন রবি কৃত্তিকা নক্ষত্রে অবস্থিতি করে, সেই কয়েক দিন অর্থাৎ জ্যৈষ্ঠ মাসের প্রথম ১০ দিন পরিত্যাগ পূর্ব্বক প্রথমজাত পুত্রকন্যার বিবাহাদি কার্য্য সম্পন্ন হইতে পারে।

১৩। নক্ষত্র বেধ। অশ্বিন্যাদি লিখেচ্চক্রং সর্পাকারং ত্রিনাড়িকম্।
তত্রবেধবশাজ্জ্ঞেয়ং বিবাহাদৌ শুভাশুভম্॥
একনাড়ীস্থবিষ্ণ্যানি যদিস্যুর্ব্বরকন্যয়োঃ।
তদা বেধং বিজানীয়াদগুর্ব্বাদিষু তথৈব চ॥
প্রণষ্টং জন্মভং যস্য তস্য নামর্ক্ষতো ভবেৎ।
দ্বয়োর্জন্মভয়োর্বেধে ন কর্ত্তব্যঃ কদাচন॥

অশ্বিনী হইতে রেবতী পর্য্যন্ত সপ্তবিংশতি নক্ষত্র দ্বারা তিনটী নক্ষত্রাঙ্ক বিশিষ্ট পার্শ্বস্থ চক্র সদৃশ একটী চক্র অঙ্কিত করিয়া তাহাতে বেধাভাব বিচার করিয়া দম্পতির শুভাশুভ ফল অবধারণ করিবেন। যদি বর ও কন্যার জন্মনক্ষত্র এক নাড়ীস্থ হয়, তাহা হইলে বেধ হয়। সুতরাং তাহাতে বিবাহ নিষিদ্ধ। বর ও কন্যা এতদুভয়ের মধ্যে যদি কাহারও জন্ম নক্ষত্র জানা না থাকে, তাহা হইলে তাহার ডাকনামের আদ্যক্ষর লইয়া জন্ম নক্ষত্র অবধারণ করতঃ নাড়ীবেধ বিচার করিবেন, তাহাতেও যদি বেধ হয় তর্থাচ তাহাদের পরস্পর বিবাহসূত্রে আবদ্ধ না হওযাই শ্রেয়স্কর।

| | | |
|---|---|---|
| ১০ | ১১ | ১২ |
| ১৫ | ১৪ | ১৩ |
| ১৬ | ১৭ | ১৮ |
| | ২০ | ১৯ |
| | ১ ৩ | ২৪ |
| ২৭ | ২৬ | ২৫ |

১৪। নাড়ীবেধ ফল। প্রাগ্‌নাড্যা বেধতো ভর্ত্তা মধ্যনাড্যোভয়ং তথা।
পৃষ্ঠনাড়ী বেধে কন্যা ম্রিয়তে নাত্রসংশয়ঃ॥

যদি প্রথম নাড়ীতে দম্পতির নক্ষত্র বিদ্যমান থাকে এবং তাহাতে যদি তাহাদের পরিণয় হয়, তাহা হইলে ভর্ত্তার মৃত্যু হয়; সেইরূপ মধ্যনাড়ীতে উভয়ের মৃত্যু এবং পৃষ্ঠ নাড়ীস্থ হইলে কন্যার মৃত্যু হইয়া থাকে।

১৫। এক নাড়ী হইলেও দোষাভাব।
একরাশ্যাদি যোগে তু নাড়ী দোষো ন বিদ্যতে।
অন্যত্র তু বিচার্য্যোবা স্বভাবাচ্ছোভনাশ্চ তে॥

বরকন্যার এক রাশি হইলে কথিত নাড়ী-দোষ হয় না। যে সকল বরকন্যার এক রাশি হয় না, তাহাদেরই কেবল নাড়ী দোষ বিচার করিতে হয়।

বিবাহ সম্বন্ধে সাধারণ নিয়ম কথিত হইল, এক্ষণে কিরূপে বর ও কন্যার রাশি, নক্ষত্র, গণ ও বর্ণাদি দৃষ্টে তাহাদের বিবাহে কিরূপ মিলন ও শুভাশুভ ফল হইবে তাহারই পর্য্যালোচনা করা যাইতেছে। ইতিপূর্ব্বে বরকন্যার কোষ্ঠী বিচার করিয়া বিবাহ প্রথা এক প্রকার উঠিয়া গিয়াছিল বলিলেও অত্যুক্তি হয় না। এক্ষণে কিয়ৎ পরিমাণ হইতেছে। যে দুইটী জীবের আমরণ একীকরণ করা হইবে তাহাদের স্বভাব, মন, মানসিক বৃত্তি প্রভৃতি যদি বিভিন্ন প্রকৃতির হয়, তাহা হইলে তাহাদের জীবনের বন্ধন কখনই সুখজনক হইতে পারে না। কোষ্ঠী দেখিয়া মানবের আত্মা, মন, স্বভাব প্রভৃতির লক্ষণ স্পষ্টরূপে উপলব্ধি করিতে পারা যায়, সেই জন্যই বরকন্যার কোষ্ঠী বিচার করিয়া পরিণয় কার্য্যটী সমাধা করার প্রথা আর্য্য ঋষিরা প্রচলিত করিয়া গিয়াছেন। আরও কোষ্ঠী দেখিয়া দম্পতির শুভাশুভ লক্ষণ অগ্রপশ্চাৎ মৃত্যু ইত্যাদি বিষয়গুলিও জ্ঞাত হইতে পারা যায়। পূর্ব্বে উক্ত হইয়াছে যে চন্দ্র মানবের মন সুতরাং উভয়ের কোষ্ঠীতে চন্দ্রের অবস্থান দ্বারা দম্পতির কিরূপ মনের মিলন হইবে তাহা বিলক্ষণ বুঝিতে পারা যায়।

সেইরূপ গণ ও বর্ণের দ্বারা স্বভাব লক্ষণ অর্থাৎ দেবপ্রকৃতি, মানবপ্রকৃতি কিম্বা অসুরপ্রকৃতি এই সকল বিষয় নির্ব্বাচন করিয়া লওয়া যায়। বরকন্যা এক প্রকৃতির হইলেই সেই বিবাহ অতিশয় সুখকর ও মঙ্গল জনক হইয়া থাকে; কারণ স্ত্রীপুরুষের মধ্যে পরস্পর মনের একরূপ গতি পরস্পর সংপ্রীতি ও পবিত্র ভাব বর্ত্তমান থাকিলে তাহাদের সন্তান সন্ততিও সেইরূপ স্বভাববিশিষ্ট হইয়া থাকে; এবং সংসারে শান্তি ও লক্ষ্মী বিরাজমান থাকেন।

## রাশিমিলন।

১৬। রাজজোটক গণনা। একরাশৌ চ দম্পত্যোঃ শুভং স্যাৎ সমপ্তকে।
চতুর্থদশমে চৈব তৃতীয়ৈকাদশে তথা॥

বর ও কন্যার এক রাশি হইলে শুভ; আর যদি এক নক্ষত্রাত্মক এক রাশি হয় অর্থাৎ বর ও কন্যার জন্মনক্ষত্র ও জন্মরাশি এক হয়, তাহা হইলে অতিশয় শুভজনক হয়; অথবা বরের রাশি ও কন্যার রাশি যদি সমরাশি হইয়া পরস্পর পরস্পরের সপ্তম হয় (অর্থাৎ বৃষ ও বৃশ্চিক, কর্কট ও মকর, এবং কন্যা ও মীন)

অথবা উভয়ের রাশি পরস্পর গণনাতে চতুর্থ ও দশম, কিম্বা তৃতীয় ও একাদশ হয়, তাহা হইলে সেই বিবাহ শুভাবহ ও সুখবৃদ্ধিকর হইয়া থাকে এইজন্য ইহাকে সর্ব্বশ্রেষ্ঠ জোটক বা রাজজোটক মিলন বলা হয়।

উপরে উক্ত হইয়াছে যে বর ও কন্যার রাশি পরস্পর সপ্তম হইয়া সেই সপ্তমস্থান যদি সমরাশি অর্থাৎ বৃষ, কর্কট, কন্যা বৃশ্চিক, মকর কিম্বা মীন ইহাদের কোন এক রাশি হয় তাহা হইলে শুভ হয়। কিন্তু যদি বিষম রাশি হইয়া সপ্তম হয় তাহা হইলে অশুভ; যথা :—

১৭। বিষম সপ্তমা জোটকে সপ্তকে মেষতুলে যুগ্মহয়ৌ তথা।
সিংহঘটৌ সদা বর্জ্জ্যৌ মৃতিং তত্রাব্রবীচ্ছিবঃ॥

শিবাখ্য জ্যোতির্ব্বিদ কহিয়াছেন যে মেষ ও তুলা, মিথুন ও ধনু এবং সিংহ ও কুম্ভরাশিতে বিবাহ দিলে মৃত্যু হয়। সুতরাং ইহা সদা বর্জ্জনীয়।

১৮। সমান রাশি নক্ষত্র ফল।

একর্ক্ষং চ যদা কন্যা রাশ্যেকো চ যদা ভবেৎ।
ধনপুত্রবতী নারী ভর্ত্তা চ চিরজীবকঃ॥

যদি বর ও কন্যার এক নক্ষত্র ও এক রাশি হয় তাহা হইলে নারী ধনবতী ও পুত্রবতী এবং ভর্ত্তা দীর্ঘজীবি হইয়া থাকে।

উহা ব্যতিত দম্পতি চিরজীবন পরস্পর পরস্পরের প্রতি আকৃষ্ট এবং স্নেহ ও ভক্তিযুক্ত হইয়া সুখে কালাতিপাত করিয়া থাকে, তাহাদের কখনও মনোমালিন্য ঘটে না, সকল অবস্থাতেই তাহাদের পরস্পরের মধ্যে প্রীতি বিদ্যমান থাকে। ইহার কারণ জন্মনক্ষত্র, জন্মরাশি ও জন্মলগ্নের দ্বারা মানবের প্রকৃতি ও মানসিক গতি সংগঠিত পার্থক্য কখনই ঘটিতে পারে না।

১৯। এক নক্ষত্রে ভিন্নরাশি ও ভিন্ন নক্ষত্রে এক রাশি।

নক্ষত্রমেকং যদি ভিন্নরাশিনং দম্পতী তত্র সুখং লভেতাম্।
বিভিন্নমৃক্ষং যদি চৈকরাশিস্তদা বিবাহ শুভসৌখ্যদায়ী॥

যদি বর ও কন্যার এক নক্ষত্র (ভগ্নপাদ নক্ষত্র) এবং ভিন্ন রাশি হয়, তাহা হইলে দম্পতীর শুভাবহ হয় না। কিন্তু ভিন্ন নক্ষত্র এবং এক রাশি হইলে শুভদায়ক ও সৌভাগ্যবর্দ্ধক হয়।

২০। দ্বি-দ্বাদশ মিলন।—

দ্বিদ্বাদশে ধনগৃহে ধনহা চ কন্যা। রিপু কেন্দ্রস্থিতা ধনবতী পতিবল্লভা চ॥

দম্পতির রাশি দ্বিতীয় ও দ্বাদশ হইলে তাহাকে "দ্বি-দ্বাদশ মেলক" কহে। বরের রাশি হইতে যদি কন্যার রাশি দ্বিতীয় হয়, তবে সেই কন্যা ধন নাশিনী এবং দ্বাদশ হইলে ধনবতী ও পতিপ্রিয়া হয়। এই দ্বি-দ্বাদশ মিলন দুই প্রকার -"অরি দ্বি-দ্বাদশ" ও "মিত্র-দ্বি-দ্বাদশ"।

অরি দ্বি-দ্বাদশ। মেষ ও বৃষ, মিথুন ও কর্কট, সিংহ ও কন্যা, তুলা ও বৃশ্চিক, ধনু ও মকর এবং কুম্ভ ও মীন বর ও কন্যার রাশি হইলে "অরি দ্বি দ্বাদশ" হয়; অরি দ্বি-দ্বাদশে বিবাহ হইলে অশুভ ফল হইয়া থাকে।

মিত্র দ্বি-দ্বাদশ। মেষ ও মীন, সিংহ ও কর্কট, মিথুন ও বৃষ, তুলা ও কন্যা ধনু ও বৃশ্চিক এবং কুম্ভ ও মকর বর ও কন্যার রাশি হইলে মিত্র দ্বি-দ্বাদশ হয়; ইহাতে বিবাহ শুভব্যঞ্জক। কিন্তু বরের রাশি হইতে কন্যার রাশি দ্বিতীয় হইলে (অর্থাৎ বরের রাশি মীন এবং কন্যার রাশি মেষ) তাহতে বিবাহ কদাপি শুভাবহ নহে। "দ্বি-দ্বাদশে চ দারিদ্র্যং ফলযুক্তম্।"

২১। নব-পঞ্চম মিলন।

পুংসোগৃহাৎ সুতগৃহে সুতহা চ কন্যা। ধর্ম্মেস্থিতা সুতবতী পতিবল্লভা চ॥

বরের রাশি হইতে কন্যার রাশি পঞ্চম হইলে বিবাহিতা কন্যা মৃতবৎসা হয়; আর নবম হইলে পতিভক্তিপরায়ণা ও পুত্রবতী হয়। মেষ ও ধনুরাশির সহিত নব-পঞ্চম মিলন হয়। বরের রাশি মেষ ও কন্যার রাশি ধনু হইলে শুভ; আর বরের রাশি ধনু ও কন্যার রাশি মেষ হইলে অশুভ মিলন হয়। এই প্রকারে অন্যান্য রাশিরও বিচার্য্য।

২২। ষড়ষ্টক মিলন।—ষড়ষ্টক মিলনও দুই প্রকার; "মিত্রষড়ষ্টক ও অরিষড়ষ্টক"; তাহা যথাক্রমে নিম্নে বিবৃত হইতেছে।

২৩। মিত্রষড়ষ্টক। মকরসমেতং মিথুনং কন্যাকলসৌ মৃগেন্দ্রমীনৌ।
বৃষভতুলেঽলিমেষৌ কর্কটধনুষী চ মিত্রবিধৌ॥

মকর ও মিথুন, কন্যা ও কুম্ভ, সিংহ ও মীন, বৃষ ও তুলা, মেষ ও বৃশ্চিক এবং কর্কট ও ধনু এই সকল রাশিদ্বয়ের ষড়ষ্টককে মিত্রষড়ষ্টক বলে; ইহাতে বিবাহ হইলে কলহাদি হয়। যথা :—মিত্রষড়ষ্টকে কুলহরিতি কথ্যতে। কিন্তু কন্যার রাশির ৮মে বরের রাশি এবং বরের রাশির ষষ্ঠে কন্যার রাশি হইলে একবারে পরিত্যাজ্য। যথা :—

যদি কন্যাষ্টমে ভর্ত্তা ভর্ত্তুঃ ষষ্ঠে চ কন্যকা।
ষড়ষ্টকং বিজানীয়াৎ বর্জ্জিতং ত্রিদশৈরপি॥

## ২৪। ষড়ষ্টকে বিপত্তারাদি বর্জ্জন

মিত্রাদি যোগেঽপি ষড়ষ্টকাদৌ তারা বিপৎপ্রত্যরিনৈধনাখ্যাঃ।
বর্জ্জ্যা বিবাহে পুরুষোড়ুতো হি প্রীতিঃ পরা জন্মতারকায়াং॥

ষড়ষ্টক মিলনে যদি বরকন্যার রাশ্যধিপতি গ্রহদ্বয়ের মধ্যে পরস্পর মিত্রতা থাকে এবং বরের জন্ম নক্ষত্র বিপৎ, প্রত্যরি ও নিধন বা বধতারা হয়, তাহা হইলে তাহাতে বিবাহ হইবে না। আর যদি জন্ম তারা হয় (২৯ পৃষ্ঠা নবতারা চক্র দ্রষ্টব্য) তাহা হইলে সেই বিবাহ প্রীতিকর হইবে।

২৫। অরিষড়ষ্টক।—মকরঃ করিকুলবিপুণা কন্যা মেষেণ, সহ ঝসস্তুলয়া।

কর্কিঘটৌ বৃষধন্বী বৃশ্চিকমিথুনৌ চারিবিধৌ॥

মকর ও সিংহ, কন্যা ও মেষ, মীন ও তুলা, কর্কট ও কুম্ভ, বৃষ ও ধনু এবং মিথুন ও বৃশ্চিক রাশির ষড়ষ্টক অরিষড়ষ্টক বলিয়া কথিত হয়। ইহাতে বিবাহ হইলে মৃত্যু হয়। যথা :—অরিষড়ষ্টকে মরণমিতিকথ্যতে।

এক্ষণে একটু অনুধাবন করিয়া দেখিলেই স্পষ্ট বুঝা যাইবে যে বর ও কন্যার রাশ্যাধিপতি গ্রহ যদি একই গ্রহ হয়, অথবা তাহাদের মধ্যে পরস্পর মিত্রতা ভাব থাকে। (গ্রহদিগের মিত্রাদি চক্র দ্রষ্টব্য ৬৫ পৃষ্ঠা) তাহা হইলে তাহাদের মিলন শুভকর, শত্রুতা থাকিলে অশুভ।

## ২৬। রাজজোটক প্রশংসা।

ন রাজযোগে গ্রহ বৈরিতা চ
ন তারকা শুদ্ধিগণত্রয়ং স্যাৎ।
ন নাড়ী দোষো নচ বর্ণদুষ্টি
গর্গাদয়স্তে মুনয়ো বদন্তি॥

গর্গাদি মুনিগণ বলিয়াছেন যে যদি বরকন্যার রাজযোটক মিলন হয়, তাহা হইলে উভয়ের রাশ্যাধিপতি বা লগ্নাধিপতি প্রভৃতি গ্রহগণের মধ্যে শত্রুতা বা মিত্রতা, উভয়ের তারকা পরস্পর শুদ্ধ বা অশুদ্ধ, পরস্পরের মধ্যে গণমিলন হইল কি না, কন্যার বর্ণ শ্রেষ্ঠ হইল কি না, উভয়ের মধ্যে নাড়ীদোষ হইয়াছে কি না প্রভৃতি বিষয় সকল বিচার করিয়া দেখিবার আবশ্যক নাই।

সর্ব্ব বিষয়েই যদি বরকন্যার মিলন সুন্দররূপ হয়, তাহা হইলে যে দম্পতি চিরজীবন অতি সুখসচ্ছন্দে ও নির্ব্বিঘ্নে কালাতিপাত করিবে তাহাতে বিন্দুমাত্র সন্দেহ নাই।

## দম্পতি মিলন চক্র।

| বরের রাশি। | কন্যার রাশি। | | | |
| --- | --- | --- | --- | --- |
| | রাজজোটক মিলন। | উত্তম মিলন। | মধ্যম মিলন। | অধম মিলন। |
| মেষ | মে, মি, কর্ক, ম, কু | ধ, মী | বি | বৃ, সিং, ক তু |
| বৃষ | বৃ, কর্ক, সিং, বি, কু, মী | ম, মে | তু | মি, ক, ধ |
| মিথুন | মি, সিং, ক, মী মে | কু, বৃ | ম | কর্ক, তু, বি, ধ |
| কর্কট | কর্ক, ক, তু, ম, মে, বৃ | মী, মি | ধ | সিং, বি, কু |
| সিংহ | সিং, তু, বি, বৃ, মি, | মে, কর্ক | মী | ক, ধ, ম, কু |
| কন্যা | ক, বি, ধ, মী, মি, কর্ক | বৃ, সিং | কু | তু, ম, মে |
| তুলা | তু, ধ, ম, কর্ক, সিং | মি, ক | বৃ | মে, বি, কু, মী |
| বিছা | বি, ম, কু, বৃ, সিং, ক | কর্ক, তু | মে | মি, ধ, মী |
| ধনু | ধ, কু, মী, ক, তু | সিং, বি | কর্ক | মে, বৃ, মি, ম |
| মকর | ম, মী, মে, কর্ক, তু, বি | ক, ধ | মি | বৃ, সিং কু |
| কুম্ভ | কু, মে, বৃ, বি, ধ | তু, ম | ক | মি, কর্ক, সিং মী |
| মীন | মী. বৃ, মি, ক, ধ, ম | বি, কু | সিং | মে, কর্ক, তু, |

এই চক্র দৃষ্টে বর ও কন্যার রাশি জানিয়া তাহাদের কিরূপ রাশি মিলন হইল তাহা অতি সহজে জানা যাইবে।

২৭। গণ মিলন। স্বজাতৌ পরমা প্রীতির্ম্মধ্যমা দেবমানুষে।
দেবাসুরে কনিষ্ঠা চ মৃত্যুর্ম্মানুষরাক্ষসে॥

স্ব স্ব জাতিতে অর্থাৎ বর ও কন্যার এক গণ হইলে তাহাদের প্রণয় অতিশয় প্রগাঢ় হইয়া থাকে; সেইরূপ দেব ও নরগণে মধ্যমরূপ; দেব ও রাক্ষসগণে উভয়ের মধ্যে সামান্যরূপ মিলন হইয়া থাকে এবং নর ও রাক্ষস গণে বিবাহ হইলে মৃত্যু হয়। অর্থাৎ নানাবিধ অশান্তি প্রভৃতি অশুভফল হয়।

## ২৮। রাক্ষস ও নরগণ সম্বন্ধে বিশেষ বিধি।

রক্ষোগণো যদা পুংসাং কুমারী নৃগণো ভবেৎ।
সদ্ভকুটঃ খগ-প্রীতির্যোনিশুদ্ধিঃ শুভস্তথা।—ইতি দুর্গঃ।

বরের রাক্ষসগণ এবং কন্যার নরগণ হইলেও যদি নক্ষত্রশুদ্ধি, গ্রহশুদ্ধি রাশ্যধিপতি গ্রহ পরস্পর মিত্র বা এক গ্রহ হইলে এবং যোনিশুদ্ধি হইলে শুভ হয়।

অপরঞ্চ। গ্রহমৈত্রী রাশিবশ্যং সদ্ভকুটং ভবেদ্ যদি।
সদ্গণাভাবজনিতো দোষ কোঽপি ন বিদ্যতে॥—ইতি বশিষ্ঠঃ।

## ২৯। জন্মরাশি ও জন্ম নক্ষত্রানুসারে জাতক জাতিকার গুণ

| জন্মরাশি। | জন্মনক্ষত্র। | জাতকের প্রকৃতি। |
|---|---|---|
| মেষ | ১ | সত্ত্বগুণবিশিষ্ট ক্ষত্রিয়বর্ণ। |
| মেষ, সিংহ, ধনু | ২,১১,১২,২০,২১ | রজোগুণবিশিষ্ট ক্ষত্রিয়বর্ণ। |
| ,, ,, ,, | ৩, ১০, ১৯ | তমোগুণবিশিষ্ট ক্ষত্রিয়বর্ণ। |
| বৃষ, কন্যা, মকর | ৫, ১৩, ২২ | সত্ত্বগুণবিশিষ্ট শূদ্রবর্ণ। |
| ,, ,, ,, | ৪, ১২, ২১ | রজোগুণবিশিষ্ট শূদ্রবর্ণ। |
| ,, ,, ,, | ৩, ১৪, ২৩ | তমোগুণবিশিষ্ট শূদ্রবর্ণ। |
| মিথুন, তুলা, কুম্ভ | ৫, ৭, ১৫ | সত্ত্বগুণবিশিষ্ট বৈশ্যবর্ণ। |
| ,, ,, ,, | ৬, ২৫ | রজোগুণবিশিষ্ট বৈশ্যবর্ণ। |
| ,, ,, ,, | ১৪, ১৬, ২৩, ২৪ | তমো ,, ,, |
| কর্কট, বিছা মীন | ৭, ৮, ১৭, ২৭ | সত্ত্বগুণ ,, বিপ্রবর্ণ; |
| ,, ,, ,, | ২৫, ২৬ | রজোগুণ,, ,, |
| ,, ,, ,, | ৯, ১৬, ১৮ | তমোগুণ,, ,, |

**৩০। বর্ণমিলন।** বর্ণজ্যেষ্ঠা চ যা নারী বর্ণহীনশ্চ যঃ পুমান্।
তয়োর্বিবাহে মৃত্যুঃ স্যাৎ ষণ্মাসান্নাত্র সংশয়ঃ॥

রাশি অনুসারে জাতকের বর্ণ হইয়া হইয়া থাকে। (৫১ পৃষ্ঠা বর্ণবিবেক চক্র দেখুন)। বর অপেক্ষা কন্যার বর্ণ শ্রেষ্ঠ হওয়া ভাল নহে। বর্ণশ্রেষ্ঠা কন্যার সহিত বিবাহ হইলে ছয় মাসের মধ্যে উভয়েরই মৃত্যু হয়।

স্ত্রীলোকের অবয়ব ও কোষ্ঠী দেখিয়া স্বামী নির্ব্বাচন ও নারীর শুভাশুভ লক্ষণ এই গ্রন্থের ২য় ভাগ "নারীজাতক ও নারীলক্ষণ" নামক গ্রন্থে দ্রষ্টব্য।

### ৩১। বর ও কন্যার জন্মনক্ষত্রানুসারে যোনি মিলন।

বর কন্যার যোনি মিলন গণনা করিতে হইলে কোন্ নক্ষত্র কোন্ যোনি, তাহা অগ্রে নিরূপণ করা আবশ্যক। তৎপরে বরকন্যার জন্মনক্ষত্র অবলম্বনে যোনি মিলন করা বিধেয়।

১ অশ্বিনী ও শতভিষা ঘোটক যোনি। ২ ভরণী ও রেবতী বারণ যোনি। ৩ কৃত্তিকা ও পুষ্যা মেষ যোনি। ৪ রোহিণী ও মৃগশীরা সর্প যোনি। ৫ আর্দ্রা ও মূলা কুক্কুর যোনি। ৬ পুনর্ব্বসু ও অশ্লেষা বিড়াল যোনি। ৭ মঘা ও পূর্ব্বফল্গুনী ইন্দুর যোনি। ৮ উত্তরফল্গুনী ও উত্তরভাদ্রপদ গোযোনি। ৯ হস্তা ও স্বাতি মহিষ যোনি। ১০ চিত্রা ও বিশাখা ব্যাঘ্র যোনি। ১১ অনুরাধা ও জ্যেষ্ঠা হরিণ যোনি। ১২ পূর্ব্বাষাঢ়া ও শ্রবণা বানর যোনি। ১৩ উত্তরাষাঢ়া ও অভিজিৎ নকুল যোনি। ১৪ ধনিষ্ঠা ও পূর্ব্বভাদ্রপদ সিংহ যোনি।

৮ ও ১০ পরস্পর বৈর যোনি। ২ ও ১৪ পরস্পর বৈর যোনি; তদ্রূপ ১ ও ৯, ৫ ও ১১, ৪ ও ১০, ৩ ও ১২ এবং ৬ ও ৭ দফার উক্ত নক্ষত্র পরস্পর বৈর যোনি। বৈর যোনি সম্ভূত নক্ষত্রে জাত বর ও কন্যার বিবাহ হইলে দম্পতীর মধ্যে মনোমিলন এবং সুখ হয় না।

এক যোনিসম্ভূত বর কন্যার বিবাহে দম্পতী অতিশয় সুখে জীবনাতিপাত করে এবং তাহাদের সন্তান সন্ততি ও সুবোধ শান্ত ও পিতৃ মাতৃ ভক্ত হইয়া থাকে; ভিন্ন যোনি সম্ভূত পাত্র পাত্রীর মধ্যে বিবাহ হইলে মধ্যম ফল এবং বৈরযোনি সম্ভূত বরকন্যার বিবাহে অত্যন্ত অশুভ ফল হইয়া থাকে।

যদি কন্যার রাশি বরের বশ্য হয় এবং রাজজোটক মিলন হয় তাহা হইলে বৈরযোনি চলিতে পারে।

---

## দ্বিতীয় পরিচ্ছেদ।—বিবিধ বিষয়।

### ১। গর্ভস্থ সন্তান গণনা।

বাণের পৃষ্ঠে দিয়ে বাণ পেটের ছেলে গণে আন
নামে মাসে করে এক সাতে হরে সন্তান দেখ॥
এক তিন থাকে বাণ অবশ্য নারীর পুত্র জান।
দুই চারি থাকে ছয় অবশ্য তার কন্যা হয়।
যদি থাকে শূন্য সাত তবে নারীর গর্ভপাত॥

গর্ভস্থ সন্তান গণনা সম্বন্ধে অনেক গণনা থাকিলেও এটী অতি সহজ এবং অনেক স্থলে ইহা ঠিক হয়। কিন্তু ইহার গণনার প্রণালী সাধারণে না জানায় ভুল করিয়া থাকেন। "নামে মাসে করে এক" ইহার অর্থ গর্ভিণীর নামে যত অক্ষর আছে এবং যে মাসে গর্ভ সঞ্চার হইয়াছে সেই মাসের অঙ্ক সংখ্যা অর্থাৎ বৈশাখে হইলে ১, জ্যৈষ্ঠ হইলে ২, আষাঢ়ে ৩ ইত্যাদি যোগ করিয়া কথিত নিয়মে ফল জানা যায়।

## ২। দম্পতীর মধ্যে অগ্র পশ্চাৎ মৃত্যু গণনা।

অক্ষর দ্বিগুণ চৌগুণ মাত্রা। নামে নামে করি সমতা।
তিন দিয়ে হরে আন। অগ্রে মরা বাঁচা জান॥
একশূন্যে মরে পতি। দুই রহিলে মরে যুবতী॥

উদাহরণ।—পতির নাম গিরিশচন্দ্র ও স্ত্রীর নাম সুশীলা বালা। পতির নামে ৩ অক্ষর এবং স্ত্রীর নামে ৩ অক্ষর, পতির নামের মাত্রা চন্দ্র ২ অক্ষর এবং স্ত্রীর নামের মাত্রা বালা ২, সুতরাং অক্ষর ৬ ও মাত্রা ৪ অতএব ৬×২+৪×৪=২৮ ইহাকে ৩ ভাগ করিলে ১ অবশিষ্ট থাকে। সুতরাং অগ্রে পতির মৃত্যু হইবে।

## ৩। বারদোষে চৈত্র মাসের ফল।

মধুমাসে প্রথম দিবসে হয় যে সে বার
রবি চোষে(১) মঙ্গল বর্ষে, দুর্ভিক্ষ হয় বুধবারে,
সোম শুক্র গুরুবারে পৃথিবী না সহে কস্তার ভার।
পাঁচ শনি পায় মীনে শকুনি মাংস না খায় ঘৃণে (২)॥

৪। যাত্রিক ব্যবস্থা।—দূরদেশে বা বিশেষ কার্য্যোপলক্ষে কোন স্থানে যাইতে হইলে শুভসময়ে যাত্রা করিতে হয়। শুভ সময় নির্ণয় করিতে হইলে কি কি আবশ্যক সংক্ষেপে তাহা বিবৃত হইল। (১) চন্দ্রতারা শুদ্ধ হওয়া আবশ্যক। (২) শিবজ্ঞানে যাত্রা। (৩) পঞ্জিকায় শুভদিন থাকিলেও ব্যক্তিগত শুভ না হইতে পারে। (৪) যাত্রিক লগ্ন স্থির করতঃ যাত্রা করা আবশ্যক। লগ্নের ৩য় ৬ষ্ঠ ১১শে রবি, মঙ্গল, শনি শুভ। রবিও বুধ ১০মে শুভ; শুক্র ৭ম ব্যতিত সকল গৃহেই শুভ। গুরু কেন্দ্র ও কোণে শুভ; চন্দ্র ৩য়, ১০ ও ১১শ স্থানে শুভ। (৫) ৩১৪ পৃ সর্ব্বতোভদ্র চক্র দৃষ্টেও যাত্রিক শুভ দিন নির্ণয় হয়। বারবেলা, কুলিক মুহূর্ত্ত পরিত্যাজ্য সময়াদি ও অন্যান্য বিষয় পঞ্জিকায় দ্রষ্টব্য।

---

(১) অনাবৃষ্টি হয়। (২) চৈত্রমাসে পাঁচটী শনিবার হইলে মড়ক হয়।

## তৃতীয় পরিচ্ছেদ।—বৃষ্টি গণনা।

### ১। গ্রহসংস্থান দ্বারা সদ্য বৃষ্টি জ্ঞান।

১। প্রাবৃষি শীতকরো ভৃগু পুত্রাৎ সপ্তমরাশিগতঃ শুভদৃষ্টঃ।
সূর্য্যসুতান্নবপঞ্চমগো বা সপ্তমগশ্চ জলাগমনায়॥

চন্দ্র বর্ষাকালে যে দিবস শুক্র হইতে সপ্তম স্থানে এবং শনি হইতে পঞ্চম, সপ্তম অথবা নবম স্থানে অবস্থান করত শুভগ্রহ দ্বারা দৃষ্ট হইবে সেই দিবস বৃষ্টি হইবে।

২। শনি ভৌমদিনেশানাং বারে স্বাতিগতে রবৌ।
নষ্টচন্দ্রে ধ্রুবং বাতো ভবেদ্‌বৃষ্টিরণন্তুতা॥

১। যদি শনি, মঙ্গল কিম্বা রবিবারে অমাবস্যা তিথিতে স্বাতি নক্ষত্রে রবি যুক্ত হয়, তাহা হইলে অতিশয় ঝড় বৃষ্টি হইয়া থাকে।

৩। শনি, বুধ ও শুক্রের গৃহে চন্দ্র অবস্থানকালে মেঘগর্জ্জন হইলে সেই মেঘে নিশ্চয় বৃষ্টি হইয়া থাকে।

৪। মঙ্গলের যোগ এবং সূর্য্যের দৃষ্টিবর্জ্জিত হইয়া বুধ ও শুক্র এক রাশিগত হইলে অনবরত বৃষ্টি হয়।

৫। সূর্য্যস্থিত রাশির অগ্রবর্ত্তী বা পৃষ্ঠবর্ত্তী রাশিতে গ্রহ সকল সূর্য্যাবলম্বী হইয়া অবস্থান করিলে অতিশয় বৃষ্টি হইয়া থাকে।

### ২। প্রশ্ন দ্বারা বৃষ্টি জ্ঞান।

১। বর্ষপ্রশ্নে সলিলনিলয়ং রাশিমাশ্রিত্য চন্দ্রো
লগ্নে যাতো ভবতি যদি বা কেন্দ্রগঃ শুক্লপক্ষে।
সৌম্যৈর্দৃষ্টঃ প্রচুরমুদকং পাপদৃষ্টোঽল্পমম্ভঃ
প্রাবৃটকালে সৃজতি ন চিরাৎ চন্দ্রবদ্ভার্গবোঽপি॥

কখন বৃষ্টি হইবে? যদি কেহ এইরূপ প্রশ্ন করেন, তাহা হইলে যে সময় প্রশ্ন হইবে সেই সময়ের লগ্ন স্থির করত তৎকালে গ্রহগণ যে যে রাশিতে অবস্থিত তাহা সন্নির্দ্দেশ করিতে হইবে। তদনন্তর দেখিবেন যে যদি প্রশ্নলগ্ন জলরাশি অর্থাৎ কর্কট, মকর কিম্বা মীন হয় এবং তাহাতে চন্দ্র কিম্বা শুক্র অবস্থিতি করে কিম্বা শুক্লপক্ষে চন্দ্র কিম্বা শুক্র প্রশ্ন লগ্নের কেন্দ্রবর্ত্তী হইয়া শুভগ্রহ দ্বারা দৃষ্ট হয়, তাহা হইলে প্রচুর বৃষ্টি হইবে; পাপগ্রহ দৃষ্ট হইলে অল্প বৃষ্টি হইবে।

### মতান্তরে।

২। যদি প্রশ্নলগ্নের প্রথম, দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ, সপ্তম কিংবা দশম স্থানে

জলজ রাশি অর্থাৎ কর্কট, মকর ও মীন রাশি অবস্থিত হয় এবং উহা শুভগ্রহ (বৃ, শু, বু, চ) যুক্ত হয়, তবে অচিরে বৃষ্টি হইবে জানিবেন।

৩। প্রশ্নলগ্নের চতর্থে শুক্র অষ্টমে শনি, কিংবা দ্বিতীয়ে শুক্র ও তৃতীয়ে শনি থাকিলে শীঘ্র বৃষ্টি হইবে।

৪। প্রশ্নলগ্নে অথবা তাহার দ্বিতীয় কিংবা তৃতীয় স্থানে শুক্র ও শনি মিলিত হইলে ঐ দিন বৃষ্টি হইবে।

## ৩। খনার বচনানুসারে বৃষ্টি লক্ষণ।

১। পূবেতে উঠিল কাড ডাঙ্গা ডোবা একাকার।
পশ্চিমের ধনু নিত্য খরা পূবের ধনু বর্ষে ঝরা॥

বর্ষাকালে পূর্ব্বদিকে রামধনু উদিত হইলে অতিশয় বৃষ্টি হইয়া থাকে। আর রামধনু পূর্ব্বে উঠিলে বৃষ্টি ও পশ্চিমে উঠিলে অনাবৃষ্টি হয়।

২। চাঁদের সভার মধ্যে তারা। বর্ষে পানি মুষল ধারা॥

বর্ষাকালে চন্দ্রমণ্ডলে যে গোলাকার ছায়া দৃষ্টিগোচর হয়, যদি তন্মধ্যে নক্ষত্র দেখা যায় তাহা হইলে মুষলধারে বৃষ্টি হইবে।

৩। দূর সভা নিকট জল। নিকট সভা রসাতল॥

চন্দ্রমণ্ডলে যে গোলাকার ছায়া পরিদৃষ্ট হয়, তাহাকে চন্দ্রসভা বলে। এই ছায়া চন্দ্র হইতে দূরবর্ত্তী হইলে অতিশীঘ্র বৃষ্টি ও নিকটবর্ত্তী হইলে অনাবৃষ্টি হয়

৪। চৈত্রেতে খর খর বৈশাখে ঝড় পাথর।
জ্যৈষ্ঠেতে তারা ফুটে তবে জানবে বর্ষা বটে॥

যে বৎসর চৈত্রমাস পর্য্যন্ত শীতের প্রাদুর্ভাব থাকে এবং বৈশাখ মাসে ঝড় ও শিলা বর্ষণ হয়, আর জ্যৈষ্ঠ মাসে আকাশ বিলক্ষণ পরিষ্কৃত দেখা যায় সেই বৎসর উত্তমরূপ বারি বর্ষণ হইয়া থাকে।

৫। কি কর শ্বশুর লেখা জোখা। মেঘেই বুঝবে জলের লেখা॥
কোদালে কুড়ুলে মেঘের গা। মধ্যে মধ্যে দিচ্ছে বা॥
কৃষককে বলগে বাঁধ আল। আজ না হয় হয় হবে কাল॥

উহার তাৎপর্য্য এই যে মেঘের আকার দেখিলেই বুঝা যায় যে সে সময়ে বৃষ্টি হইবে কি না। যদি কোদাল ও কুড়ুলের আকারের ধূম্রবর্ণের খণ্ড খণ্ড মেঘ সকল আকাশে বিস্তৃত দেখা যায়, তাহা হইলেই জানিতে হইবে যে আজই হউক বা কালই হউক অর্থাৎ শীঘ্রই বৃষ্টি হইবে।

৬। পৌষের কুয়া বৈশাখের ফল। যে দিন কুয়া ত দিন জল॥
শনির সাত মঙ্গলের তিন। আর সকল দিনের দিন॥

পৌষ মাসে যে কয়েক দিন কুয়াসা হইবে, বৈশাখ মাসে সেই কয়দিন বৃষ্টি হইবে, শনিবারে বৃষ্টি আরম্ভ হইলে এক সপ্তাহ, মঙ্গলবারে আরম্ভ হইলে তিন দিন আর অপর কোন বারে বৃষ্টি আরম্ভ হইলে সেই দিন মাত্র থাকে।

৭। ভাদুরে মেঘে বিপরীত বায়; সে দিন ঝড় বৃষ্টি হয়।

ভাদ্র মাসে যে দিক হইতে মেঘ উঠে তাহার বিপরীত দিক হইতে বায়ু প্রবাহিত হইলে সেই দিন অত্যন্ত বারি বর্ষণ হয়।

---

# চতুর্থ পরিচ্ছেদ।

## ১। রাষ্ট্র বা পার্থিব জ্যোতিষ (Mundane Astrology)।

এই গণনা দ্বারা পৃথিবীর দেশ বা রাজ্য সকলের শুভাশুভ ফল নির্ণীত হয়। যুদ্ধ মহামারী, রাজবিদ্রোহ, দুর্ভিক্ষ, জলপ্লাবন, রাজ্যের বা রাজার অনিষ্টোৎপাত ইত্যাদি বিষয় সকল এই গণনার অধীন।

কোন দেশ কোন্ রাশির অধিকারভুক্ত তাহা নিম্নে প্রদর্শিত হইল।

মেষ রাশির আধিপত্য ও অধিকারভুক্ত দেশ। ব্রিটেন, জার্ম্মাণি, ডেনমার্ক, লেসার পোলাণ্ড, বারগেণ্ডি, প্যালেসটাইন, সাইরিয়া ইত্যাদি

বৃষ রাশির। পারশিয়া, মেদিয়া, ককেসস, এসিয়া মাইনর, আয়ারলণ্ড, পোলাণ্ড ইত্যাদি।

মিথুন রাশির। বেলজিয়ম, উত্তরপূর্ব্ব আফ্রিকা, নিম্ন মিসর, পশ্চিম ইংলণ্ড, উত্তর এমেরিকার যুক্তরাজ্য, লণ্ডন, কবডোভা, মেলবোর্ণ ইত্যাদি।

কর্কট রাশির। উত্তর পশ্চিম আফ্রিকা, স্কটল্যাণ্ড, হল্যাণ্ড, জিল্যাণ্ড, ইয়র্ক, নিউইয়র্ক, কনষ্ট্যান্টিনোপল ইত্যাদি।

সিংহরাশির। ফ্রান্স, ইটালি, সিসিলি, বোহেমিয়া, রোম, ব্রিসটল ইত্যাদি

কন্যারাশির। তুর্ক, থেসালিয়া, এসিরিয়া, গ্রিস, প্যারিসহর ইত্যাদি

তুলারাশির। টিবেটের কিয়দংশ, চীনদেশ, জাপান, ভারতের পূর্ব্বাংশ, অষ্ট্রীয়া, উত্তরমিসর, লিসবন, ভায়ানা ইত্যাদি।

[illegible] রাশির। বারবারি, জুডিয়া, সাইরিয়া, নবগুরে, ব্যাভেরিয়া, লিভারপুল, মেসিনা ইত্যাদি।

ধনুরাশির। স্পেন, টসকেনি, দক্ষিণ ইটালি, এরেবিয়া, হাঙ্গারি, বোটেনবার্গ ইত্যাদি।

মকর রাশির। ভারতবর্ষ, আফগানিস্থান, ইটালির রোমানডিওলা, মেক্সিকো, অক্সফোর্ড ইত্যাদি।

কুম্ভ রাশির। আরবদেশ, লোহিত রুশিয়া, প্রোসিয়া, সুইডেন, আবিসিনিয়া ইত্যাদি।

মীন রাশির। পর্টুগ্যাল, নরম্যান্ডি, মিসর, এলেকজেণ্ড্রিয়া, স্পেনের গ্যালিসিয়া, ক্যালেব্রিয়া ইত্যাদি। ( Tetrabiblos, Book II, Chap. 3 )

শুভাশুভ গ্রহের রাশি সঞ্চারে তত্তৎ রাশির অধীনস্থ দেশ সমূহের শুভাশুভ পরিলক্ষিত হয় অর্থাৎ যখন কোন শুভগ্রহ যে রাশিতে অবস্থান করে, তখন সেই রাশির অধীনস্থ দেশ সকলের শুভ ফল হয়। ইংলণ্ডের বিগত ছয় শত বর্ষের ঐতিহাসিক শুভাশুভ ঘটনাবলী হইতে স্থিরীকৃত হইয়াছে যে যখন বৃহস্পতি মেষ বা মিথুন রাশিতে অবস্থিত ছিল, সেই সময়েই ইংলণ্ডের ভাগ্যচক্রে শুভফল হইয়াছে, এবং মেষরাশিতে শনির অবস্থান কালে ইংলণ্ডের অশুভ ফল হইয়াছে।

সূর্য্য ও চন্দ্র গ্রহণানুসারে দেশের মঙ্গলামঙ্গল হইয়া থাকে। রাষ্ট্রবিপ্লব [illegible] গ্রন্থে এ সম্বন্ধে বহুবিধ নিয়ম লিখিত হইয়াছে।

## ২। গ্রহণহেতু দেশের ও রাজ্যের ফলাফল।

১ম একমাসের মধ্যে সূর্য্য ও চন্দ্রগ্রহণ হইলে রাজগণ ও সেনাগণ মধ্যে যুদ্ধ ঘটে।

২। উদিত বা অস্তমিতাবস্থায় গ্রাসিত হইলে শস্য-ধান্য বিনাশ ও নৃপক্ষয় এবং পূর্ণগ্রাসাবস্থায় পাপগ্রহ দৃষ্ট হইলে দুর্ভিক্ষ বা মরক হয়।

৩। চন্দ্র বা সূর্য্যমণ্ডলের পূর্ব্বভাগে গ্রাস হইলে বৃষ্টিদ্বারা পৃথিবী জলপূর্ণা হয়, পশ্চিমভাগে গ্রাস হইলে কৃষি, [illegible] ও শস্য বিনাশ হয়।

৪। লেহগ্রহণ হইলে সূর্য্য [illegible] আহ্লাদিত ও পৃথিবীতে প্রচুর জল হয়। রাহুগ্রাস না করিয়া মণ্ডলের চতুর্দ্দিক লেহন করিলে অর্থাৎ চতুর্দ্দিক অন্ধকারাবৃত হইয়া তন্মধ্য প্রকাশিত হইলে তাহাকে [illegible] গ্রহণ কহে।

৫। গ্রাস চতুর্থ, একতৃতীয়াংশ ও অর্দ্ধ গ্রহণকে গ্রাসন কহে; ইহাতে স্বাক্ষ[illegible] [illegible] অর্থ নষ্ট ও সমৃদ্ধিশালী দেশ সকল বিনষ্ট হয়।